[11-40—11-50 a.m.]

**শ্রী সাধন পান্ডে :** আমাদের এই হাউসের কনসার্ন, মাননীয় মন্ত্রী নিশ্চয় উপলব্ধি করবেন—আপনি আগের একটা প্রশ্নের উত্তরে, মাননীয় সদস্য অশোক দেব করেছিলেন, আপনি বলেছেন তৃতীয় প্রশ্নের উত্তরে দেবেন। আমার প্রশ্ন হচ্ছে, ২২ বছর এই রাজ্যে আপনারা ক্ষমতায় আছেন কিন্তু মাছের ব্যাপারে আমরা স্বয়ংসম্পূর্ণ হতে পারলাম না। আপনি এ ব্যাপারে এখনই একটা পরিসংখ্যান দিলেন যে লক্ষ টন মাছ আসছে। আপনি সমুদ্রের কথা বললেন। কিন্তু সেই এক লক্ষ টনের যে ভ্যালুয়েশন, যে টাকা সেটা গ্রাম-বাংলায় যেতে পারত। গ্রামের পুকুর, পুষ্করিণী যদি আজকে আপনারা সংস্কার করতে পারতেন তাহলে বেকার ছেলেরা অনেক ভাবে মাছ চাষ করতে পারত। এক লক্ষ টন মাছ যদি আসে তাহলে তার ভ্যালুয়েশন কত টাকা রাজ্য থেকে বেরিয়ে যাচ্ছে? এ ব্যাপারে ২০ বছরে আপনারা কিছু করতে পারেননি। এটাই আমার বক্তব্য।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় সদস্য অবগতির জন্য জানাচ্ছি, ১৯৭৭ সালে এই সরকার প্রতিষ্ঠিত হওয়ার আগে আমাদের এই রাজ্যে মাছের উৎপাদন ছিল ২,৪০,০০০ মেট্রিক টন এবং ২ লক্ষ ৪০ হাজার মেট্রিক টনের জায়গায় এখন আমাদের এখানে সাড়ে ১০ লক্ষ মেট্রিক টন উৎপাদন হয়। ১৯৭৭ সালের আগে এই রাজ্যে যে পরিমাণ জলাশয় ছিল আজকে কিন্তু প্রকৃতপক্ষে সেই পরিমাণ জলাশয় নেই, কমে গিয়েছে। তৃতীয়ত, যে সমস্ত বড় বড় বিল, বাওড়, নদীগুলো আমাদের এই রাজ্যে আছে, সংস্কার না হওয়ার ফলে নদীগুলো মজে গিয়েছে এবং বিভিন্ন জায়গায় নদীগুলোতে বাঁধ তৈরি হওয়ার জন্য অনেক জায়গায় নদীগুলো তার গতিপথ হারিয়েছে। অতএব আগে নদীতে যে পরিমাণ মাছ ধরা হত এখন নদীতে সেই মাছ ধরার পরিমাণ অনেক কমে গিয়েছে। আমাদের এই রাজ্যে উন্নয়নশীল ধানের ফলন, চাষ যত বাড়ছে তত প্রাকৃতিক নিয়মে যে সমস্ত মাছ উৎপাদন হ'ত এখন আর তা উৎপাদন হয়না। এখন পুরোপুরি আমাদের মাছ চাষের উপর নির্ভর করতে হয়। আর, আমাদের মাছ চাষের জন্য যে এলাকা আছে,—বড় বড় বিল, বাওড়ের পরিমাণ যদিও ৪০ হাজার হেক্টর আছে কাগজে-কলমে—কিন্তু বিল, বাওড়গুলো কোনওদিন আমাদের এই রাজ্যে সংস্কার হয়নি। ফলে বিল, বাওড়ে মাছ চাষের জন্য যে পরিমাণ জল থাকা দরকার সেই জল নেই। আমাদের কেবলমাত্র পুষ্করিণী এবং জলাশয়ে যে মাছ উৎপাদন হয়, সারা ভারতবর্ষে মাছ উৎপাদনের যে গড় পশ্চিমবাংলায় প্রতি হেক্টরে গড় উৎপাদন তার থেকে অনেক বেশি। কিন্তু আমাদের রাজ্যে চাহিদা এতবেশি যে আমাদের উৎপাদন অনেক বেশি বাড়া সত্ত্বেও আমাদের সেই চাহিদা পূরণ হওয়া সম্ভব হচ্ছে না।

আপনি আরেকটা প্রশ্ন করেছেন যে, আমরা জলাশয়গুলোকে সংস্কার করছি না কেন?

নদীগুলোকে সংস্কার করার ক্ষমতা আমাদের সরকারের নেই। বড় বড় বিল বাওড় যেগুলো আছে সেগুলো সংস্কার করতে গেলে যে পরিমাণ টাকা প্রয়োজন, মৎস দপ্তরের বাজেটে যে পরিমাণ টাকা বরাদ্দ করা হয় তাতে করে ঐ সমস্ত জলাশয় সংস্কার করা সম্ভব নয়। দ্বিতীয়ত, ব্যক্তিগত মালিকানাধীন যে সমস্ত জলাশয় আছে সেই জলাশয় সংস্কার করার জন্য সরকার কাউকে বাধ্য করতে পারেন না? এটা তাদের নিজস্ব ব্যাপার। আমরা অনুদান দিয়েছি ১ লক্ষ হেক্টর জলাশয়কে। আমরা অন্তর্দেশীয় মৎস চাষের মাধ্যমে তাদেরকে অনুদান দিয়েছি এবং ব্যাঙ্ক ঋণের ব্যবস্থা করে দিয়েছি।

**শ্রী শিবপ্রসাদ দলুইঃ** আপনি সমুদ্রের মাছের চাহিদা এবং পরিমাণের কথা বললেন। কিন্তু বর্ধমান জেলার বি.এল.আর.ও.-র অধীনে প্রচুর জলাশয় আছে। সেখানে মাছ চাষ করলে মাছের ফলন বাড়তে পারে। এগুলো অধিগ্রহণ করে মৎস চাষের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী কিরণময় নন্দঃ** সমস্ত পতিত জলাশয় অধিগ্রহণের একটা আইন আছে। আপনাদের বর্ধমান জেলাতে বহু জলাশয় ঐ রকম অধিগ্রহণ করা হয়েছে। যদি এই ধরনের কোনও জলাশয় থাকে তাহলে আইন-গত ভাবে তা অধিগ্রহণ করা সম্ভব। আপনি আমাদের কাছে প্রস্তাব দেবেন আমরা চেষ্টা করব সেই জলাশয়কে অধিগ্রহণ করার। কিন্তু বহু জায়গায় অধিগ্রহণ করতে গিয়ে আমরা দেখেছি সেগুলোর ক্ষেত্রে হাইকোর্ট হয়েছে। হাইকোর্টের ইনজাংশনের ফলে সেগুলো আমরা নিতে পারিনি। আর এই ধরনের জলাশয়ে মৎস চাষের জন্য প্রত্যেকটা জেলাতে আমাদের এফ.এফ.ডি.এ. বা অর্ন্তদেশীয় মৎস চাষ সংস্থা তৈরি করা হয়েছে। যার সভাধিপতি হয়েছেন জেলা পরিষদের সভাধিপতি এবং তারাই সরাসরি ঐখানে এই সমস্ত স্কিমগুলো মঞ্জুর করেন এবং ব্যাঙ্কের ঋণ এবং সরকারি অনুদানের মাধ্যমে এই সব জলাশয়ে মাছ চাষের ব্যবস্থা আছে।

তারাই সরাসরি এই সমস্ত স্কিমগুলো মঞ্জুর করেন। ব্যাঙ্ক ঋণ ও সরকারি ঋণের মাধ্যমে এই সমস্ত জলাশয়ে মাছ চাষের ব্যবস্থা আছে।

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় মৎস্য মন্ত্রী আগে অনেক ভাল কাজ করেছেন। কিন্তু কিছুদিন ধরে কোল-ফিল্ড টাইমস সংবাদপত্রে মৎস্য মন্ত্রীর নামে নানারকম কুৎসা

লেখা হচ্ছে। অনেক খারাপ খারাপ কথা লেখা হচ্ছে। আপনি সরাসরি এর বিরুদ্ধে মামলা করুন অথবা হাউসে এর বিরুদ্ধে কোল-ফিল্ড টাইমসের বিরুদ্ধে স্বাধিকার ভঙ্গের প্রস্তাব আনা হোক। আপনি এটাকে সমর্থন করুন এবং আমরাও সমর্থন করব।

হাউসে মাইক নেই, ডেপুটি লিডার নেই। এভাবে হাউস চলতে পারে না।

মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, থাইল্যান্ড ও বাংলাদেশ থেকে বছরে কত সামুদ্রিক মাছ ইমপোর্ট ও এক্সপোর্ট করা হয়?

**শ্রী কিরণময় নন্দ ঃ** সামুদ্রিক মাছ ইমপোর্ট করি না। আমাদের রাজ্য থেকে ৫০ হাজার মেট্রিক টন সামুদ্রিক মাছ ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যায়।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বেআইন পথে কি কিছু হচ্ছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই সমস্ত মিষ্টি জলের মাছ ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে আমাদের রাজ্যে আমদানি হয়।

### খেলা দেখার কার্ড

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০২) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিধায়কদের কলকাতায় অনুষ্ঠিত খেলাগুলি দেখার জন্য যে কার্ড দেওয়া হয় এই বছর থেকে তাতে "চ্যারিটি ম্যাচ" গুলি দেখা যাবে না বলে সিদ্ধান্ত হয়েছে;

(খ) সত্যি হলে এর কারণ কী; এবং

(গ) এ ব্যাপারে পূর্বের অবস্থায় ফিরে যাবার কোনও সিদ্ধান্ত পুনর্বিবেচনার কোনও প্রস্তাব আছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) এরূপ কোনও নুতন সিদ্ধান্ত ক্রীড়া বিভাগে নেওয়া হয়নি। "চ্যারিটি ম্যাচ" একটি স্বশাসিত সংস্থা "আই.এফ.এ'র তত্ত্বাবধানে অনুষ্ঠিত ও পরিচালিত হয়। সুতরাং ক্রীড়া বিভাগ থেকে প্রদত্ত কার্ডে চ্যারিটি ম্যাচ"-এর খেলা দেখা প্রয়োজন নয়। এই নিয়ম বেশ কয়েকবার ধরে চালু আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে উত্তর দিলেন তাতে আমি সন্তুষ্ট হলাম না। কারণ উনি বললেন যে এরকম কোনও নতুন সিদ্ধান্ত নেওয়া হয় নি, এই নিয়ম বহু বছর ধরে চলে আসছে। কিন্তু এখন স্পোর্টস ডিপার্টমেন্ট থেকে এম.এল.এ. ও এম.পি.দের যে কার্ড দেওয়া হচ্ছে তাতে লেখা আছে এক্সক্লুডিং চ্যারিটি অ্যান্ড একজিবিশন ম্যাচ—। কিন্তু ১৯৯৬, ১৯৯৭, ১৯৯৮ সালে যে স্পোর্টস কার্ডগুলো দেওয়া হয়েছিল তাতে লেখা ছিল ইনক্লুডিং চ্যারিটি অ্যান্ড এক্জিবিশন ম্যাচ। সুতরাং আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, সিদ্ধান্ত পরিবর্তন হয়েছে। এ বিষয়ে আমাদের যে অধিকার ছিল সেটা যাতে ফিরে আসে তার ব্যবস্থা করুন।

**শ্রী সুভাষ চক্রবর্ত্তীঃ** মাননীয় সদস্যের বক্তব্য আমি অনুধাবন করলাম। আমাদের এখানে সময়ে সময়ে এসব বিষয়ে আই.এফ.এ. কর্তৃপক্ষের সঙ্গে সরকারের দ্বিপাক্ষিক আলোচনা হয়। সেই আলোচনার ভিত্তিতে সময়ে সময়ে সেই আলোচনার সিদ্ধান্ত সুবাদে কখনও কখনও তাৎক্ষণিক পরিবর্তন হয়। যাই হোক আমি এই বিষয়ে পর্যালোচনা করব এবং পুনর্বিবেচনা করে দেখব যাতে এই সম্পর্কে যথাবিহিত সিদ্ধান্ত নেওয়া যায়।

[11-50—12-00 Noon]

**শ্রী কমল মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন। কলকাতায় সি.এ.বি.-র পরিচালনায় টেস্ট ক্রিকেট খেলা অনুষ্ঠিত হয়। মাননীয় মন্ত্রী আই.এফ.এ-র মাধ্যমে বিধায়কদের যেমন ফুটবল খেলা দেখার সুযোগ দিয়েছেন তেমন সি.এ.বি.-র মাধ্যমে টেস্ট ক্রিকেট খেলা দেখার কথা কি তিনি চিন্তা ভাবনা করছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তীঃ** ওটা সি.এ.বি.-র নিজস্ব ব্যাপার। আমরা ওদের বাধ্য করতে পারিনা। ওরা কাকে নিমন্ত্রণ করে বিনা-পয়সায় খেলা দেখার সুযোগ দেবে, না দেবে, তা সম্পূর্ণভাবে ওদের ওপরই নির্ভর করছে। সর্ব ক্ষেত্রেই আমাদের সব সময় আর্জি থাকে যাতে এম.এল.এ.-রা খেলা দেখার সুযোগ পান। এখন ক্রিকেট খেলায় যথেষ্ট মাদকতা সৃষ্টি হয়েছে, হৈ-চৈ হচ্ছে, আকর্ষণ তৈরি হয়েছে। সে জন্য বিধায়করা যাতে ক্রিকেট খেলা (টেস্ট) দেখার জন্য কমপ্লিমেন্টারি কার্ড পেতে পারেন, তার জন্য

আমরা চেষ্টা করেছিলাম। কিন্তু ওঁরা রাজি হননি। যেহেতু আজকে আবার মাননীয় সদস্য এ বিষয়ে আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন সেহেতু আমি আবার এ বিষয়ে সি.এ.বি.-র সঙ্গে আলোচনা করব এবং আমাদের বিধানসভার সদস্যদের কমপ্লিমেন্টারি কার্ড দেবার জন্য অনুরোধ করব।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্রীড়া মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যে চ্যারিটি-ম্যাচগুলি দানের উদ্দেশ্যে অনুষ্ঠিত হয় সেগুলি দেখতে সকলেরই টিকিট করেই যাওয়া উচিত এবং সেই টিকিট যাতে আমরা পেতে পারি তা আমি তাঁকে দেখতে অনুরোধ করছি। কিন্তু অনেক সময় আই.এফ.এ. বা অন্যান্য চ্যারিটি-ম্যাচের নাম করে তাদের প্রতিষ্ঠানের তহবিল বাড়াবার ব্যবস্থা করেন। সে ক্ষেত্রে আমাদের কার্ড দিয়েই যাতে আমরা বিধায়করা খেলা দেখতে পারি সেই ব্যবস্থা আমি মন্ত্রী মহাশয়কে করতে অনুরোধ করছি। আর দানের উদ্দেশ্যে হলে আমাদের টিকিট করেই যাওয়া উচিত।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বিধানসভার সদস্যদের অধিকার সম্পর্কে নিশ্চয়ই আরও সতর্ক এবং সচেতন হওয়ার প্রয়োজন আছে। ফুটবল খেলার ক্ষেত্রে বিধায়কদের মাঠে গিয়ে কোনও অসুবিধা হবেনা। কারণ মাঠে এখন আমাদের লোকই হচ্ছে না। আমার একটা নিমন্ত্রণ রইল—আগামী ৩ তারিখ ন্যাশনাল লীগের একটা খেলা আছে ইষ্ট বেঙ্গল, মোহনবাগানের। আপনাদের নিমন্ত্রণ রইল, যথাবিহিতভাবে কার্ড এখানে পৌঁছে দেয়ার ব্যবস্থা করব। আমি সমস্ত বিধায়ক বন্ধুদের অনুরোধ করব, তাঁরা যাতে খেলাটি দেখতে যান। একটা সেপারেট ব্লক ওখানে ভি.আই.পি. ব্লকের সঙ্গে ৩০০ জনের জন্য সংরক্ষিত থাকবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, কলকাতা ময়দানে গ্যালারি ভেঙে পড়ার পর কলকাতা ময়দান বাতিল হয়ে সমস্ত ফুটবল খেলা সল্ট লেক বা রবীন্দ্র-সরোবর স্টেডিয়ামে চলে গেছে। কলকাতা ময়দানের খেলার মাঠগুলো পরিত্যক্ত হয়ে জঙ্গলে পরিণত হয়েছে। অথচ বেশিরভাগ মানুষই কলকাতার প্রাণ কেন্দ্র কলকাতা-ময়দানে ফুটবল খেলা দেখতে চান, সল্টলেকে যেতে চান না, সেখানে যেতে অসুবিধা হয়। অতএব ভেঙেপড়া গ্যালারি মেরামত করে কলকাতা ময়দানে আবার ফুটবল খেলা চালু করার জন্য কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** মাননীয় বিধায়ক নিশ্চয়ই অবগত আছেন যে, এই সম্পর্কে পর্যালোচনা করার পর এই নির্মাণের কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। মহামেডান স্পোর্টিং মাঠ এবং ইস্টবেঙ্গল ও মোহনবাগান-এর চিহ্নিত যে দুটি মাঠ সেক্ষেত্রে সামরিক-

বাহিনীর পক্ষ থেকে যে তত্ত্বাবধায়কের ব্যবস্থা আছে তাদের কাছ থেকে অনুমতি নেওয়া হচ্ছে যাতে ঐ ৩টি মাঠে পারমানেন্ট গ্যালারির ব্যবস্থা করা যায়। কিন্তু বড় খেলা সরিয়ে দেওয়ার কারণ গ্যালারি নয়। গ্যালারি তো গত বছর ভেঙেছে। আমাদের দৃষ্টি ছিল সল্টলেক স্টেডিয়ামে বড় খেলা সরিয়ে নেওয়া। এই বাণিজ্যিক প্রাণকেন্দ্র থেকে এই ৩টি বড় যে টিম আছে—ইস্টবেঙ্গল, মোহনবাগান এবং মহামেডান, এখন অবশ্য টালিগঞ্জ অগ্রগামী হয়েছে—এদের স্টেডিয়ামে সরানোর এটাই মুখ্য কারণ ছিল। এটা আমাদের সময়কালে নয়, আমরা যখন ক্ষমতায় ছিলাম না তখন থেকেই শিফটের প্রস্তাবনা ছিল সল্টলেকে। এই বাণিজ্যিক কেন্দ্রে খেলার জন্য যে ভিড় হয় দুপুরবেলায় সেটাকে সরিয়ে নেওয়া। আমাদের নিজেদের অভিজ্ঞতায় দেখেছি, গড়ে ১০০ থেকে ২০০ গাড়ি এই টিমগুলি হারলে ভাঙ-চুর হয়। স্বাভাবিক জীবন-যাত্রা দুপুর থেকে সন্ধ্যা পর্যন্ত স্তব্ধ হয়ে যায়। এই বিরাট বাণিজ্যিক কর্ম-কান্ডে নিত্য-দিন কাজকর্মের উপর যে আঘাত ছিল সেটাকে সরিয়ে দেবার জন্য এই বড় খেলাগুলিকে সল্টলেকে সরিয়ে দেওয়া হয়েছে। রাজ্যের প্রয়োজনে, অর্থনৈতিক প্রয়োজনে এখানকার কর্মকাণ্ডকে নিরবচ্ছিন্ন রাখার জন্য করা। এটার সঙ্গে গ্যালারি ভাঙার কোনও সম্পর্ক নেই। গ্যালারি রিপেয়ার হচ্ছে। ছোট-খাট খেলাগুলি এখানেই হবে।

**শ্রী তপন হোড়ঃ** বড় খেলাগুলি যুব-ভারতী ক্রীড়াঙ্গনে করা উচিৎ বলে যে কথা বললেন তার সঙ্গে আমি সহমত। কিন্তু একটা প্রচার হচ্ছে, যুব-ভারতী স্টেডিয়ামের অবস্থা খারাপ হয়ে যাচ্ছে, ভেঙে পড়ার আশঙ্কা হচ্ছে বড়-বড় থামগুলির। তাই আপনি এই সভাকে অবহিত করুন, যুব-ভারতীর পরিকাঠামোর কোনও অসুবিধা আছে, কি না আছে এবং বড় খেলা লক্ষ লক্ষ মানুষের দেখতে আসার কোনও অসুবিধা হবে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তীঃ** আমার যতটুকু প্রত্যয় এবং অভিজ্ঞতা আছে তাতে আমি নিশ্চিত নিরাপত্তার অভাবের যে আশঙ্কা যুব-ভারতী ক্রীড়াঙ্গনে খেলা দেখতে আসা কোনও দর্শকের বা সংগঠনের পড়তে হতে পারে—এইরকম অবস্থা নয়। অত্যন্ত সুচারুরূপে সংগঠিত দীর্ঘস্থায়ী পরিকাঠামো আছে, যদিও রক্ষণাবেক্ষণ এবং সৌন্দর্য্য বৃদ্ধির ব্যাপারে নিরন্তর চেষ্টা এবং যে অনুশীলন দরকার সেই ব্যাপারে আর্থিক সংগতি, রাজ্যসরকার যেভাবে সরবরাহ করে তাতে সবটা হয়না। তাসত্ত্বেও যুব-ভারতী ক্রীড়াঙ্গনে ফুটবল খেলা নিয়ে কোনও সমস্যা নেই।

**শ্রী সাধন পান্ডেঃ** আপনার দপ্তরের মাধ্যমে এবং অন্যভাবে মোহনবাগান এবং ইস্টবেঙ্গল ক্লাব সল্টলেকে কি সিফ্‌ট করতে চাইছে খেলার মাঠের ব্যাপারে এবং তারা

কোনও দরখাস্ত করেছেন কি না, কিম্বা তাদের পরিকল্পনার কথা জানতে পেরেছেন কিনা এবং তাদের জন্য কোনও জায়গা ইয়ারমার্ক করা হয়েছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এইরকম কোনও প্রস্তাব মোহনবাগান কিম্বা ইস্টবেঙ্গল ক্লাবের নেই। তবে টালিগঞ্জ অগ্রগামী যেহেতু কলকাতা ময়দানে মাঠ নেই তার জন্য রাজ্যসরকারের কাছে প্র্যাকটিস গ্রাউন্ডের জন্য আর্জি করেছে, তার ব্যবস্থা করে দেওয়া হচ্ছে।

## Starred Questions

**(to which Written answers were laid on the Table)**

### বন্দি মুক্তি

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *২২) **শ্রী কমল মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) যাবজ্জীবন দন্ডপ্রাপ্তদের মধ্যে বারোবছর অতিক্রমকারী বন্দিদের মুক্তি দেবার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটি কবে নাগাদ কার্যকর হবে আশা করা যায়?

**আইন ও বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। কারণ ফৌজদারী কার্যবিধীয় ৪৩৩(ক) ধারা অনুযায়ী ১৪ বছর কারাদন্ড ভোগ করার আগে যাবজ্জীবন দন্ডপ্রাপ্ত কয়েদীরা মুক্তিযোগ্য নন।

(খ) প্রশ্ন ওঠে না।

[12-00—12-10 p.m.]

**Mr. Speaker :** I have received several notices of No Confidence Motion from the Indian National Congress and from the Trinamul and the BJP.

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার কোন্‌টা আগে পেয়েছেন, কোন্‌টা পরে পেয়েছেন সেটা বলে দিন।

**মিঃ স্পিকার ঃ** আমাকে বলতে দিন, আই অ্যাম অন মাই লেগস। আপনি একজন সিনিয়ার মেম্বার। Now the first motion was received from the Indian National Congress and later on from the Trinamul and the BJP. ইউজুয়াল পার্লামেন্টারি প্র্যাকটিস যেটা হয় সেটা হচ্ছে একটা লটারি করতে হয়, অ্যান্ড অ্যাকর্ডিং টু লটারি প্রায়রিটি ফিক্স করা হয় যে কোনটা আগে হবে, কোনটা পরে হবে। কিন্তু আমি সেটা না করে যেহেতু তৃণমূল, বি.জে.পি. ইজ এ স্মলার পার্টি, I exercise my prerogative and give them the preference to move the motion first.

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আপনি একটু আগেই বললেন যে আমাদেরটা আগে পেয়েছেন এবং আপনি রুলস, কনভেনশনের কথা বললেন। কিন্তু স্যার, আমাদের হাউসে এরকম কনভেনশন কোনওদিন নেই। হাউসে আজ পর্যন্ত এটা হয়নি। আমাদের হাউসে সবটা হচ্ছে স্পিকারের পেরোগেটিভ ব্যাপার। স্পিকার যেটা দিয়েছেন সেটা হচ্ছে ফার্স্ট নোটিশ যাদের আছে তাদের আগে দেওয়া হয়। আমাদের হাউসে মেনশন, কলিং অ্যাটেনশনের ব্যাপারেও এই ফার্স্ট কাম, ফার্স্ট সার্ভ—এই কনভেনশনটা আমরা মেনে চলি। স্যার, আমাদের জাতীয় কংগ্রেসের পক্ষ থেকে দুটি নো—কনফিডেন্স মোশন দেওয়া হয়েছে ৬ জন মেম্বারের সই সহ। এই দুটি মোশনই আগে দেওয়া হয়েছে। আপনি কোথাকার কনভেনশনের কথা বলছেন জানি না, সেটা আলাদা কথা কিন্তু আমাদের হাউসের যা কনভেনশন তাতে আমাদেরটা প্রথম মুভ করতে দেওয়া—এটা আমাদের প্রাপ্য। স্যার, আপনি এটাও ভালোভাবেই জানেন যে আর একটা যে মোশন এসেছে তার রিক্যুইজিট নাম্বার নেই। লিডার অব দি অপোজিশন, তিনি কংগ্রেসের পক্ষ থেকে একটা মোশন এনেছেন। লিডার অব দি অপোজিশনকেই আগে প্রায়রিটি দেওয়া হয়। এটা সব হাউসেরই কনভেনশন। কিন্তু আপনি যেভাবে করছেন তাতে চেয়ার থেকে কোনও রকম পার্সিয়ালিটি করা হচ্ছে একথা আমি বলতে চাইছি না তবে সাধারণ মানুষের ধারণা হবে বোধহয় কংগ্রেসকে ইগনোর করার জন্যই এটা করা হচ্ছে। আমরাই মেজর অপজিশন পার্টি। এই হাউসে ১০ পারসেন্টের বেশি মেম্বার একমাত্র কংগ্রেসেরই আছে। তাদের ইগনোর করার জন্য এটা হয়েছে—মানুষের এই ধারনাই হবে। কারণ যে নো-কনফিডেন্স মোশন আমরা এনেছি তার মাধ্যমে সাধারণ মানুষের কথাই আমরা তুলে ধরতে চাই। এই সরকারের উপর সাধারণ মানুষের যে আস্থার অভাব সেটাই আমরা তুলে ধরতে চাই। কাজেই এই হাউসের মেন অপোজিশন পার্টি—কংগ্রেস—তাদেরটা আগে তুলতে দিন এই অনুরোধ রাখছি। ব্যাখ্যাটা সৌগতবাবু দেবেন।

## POINT OF ORDER

শ্রী সৌগত রায়ঃ স্যার, কাউল অ্যান্ড শাকদেবের যে থার্ড এডিশন, তার পেজ ৫৯০ থেকে আমি পড়ছি "When a number of notices of no-confidence motion are received for the same sitting, and if two or more are held to be in order, they are taken up one by one in the order of their receipt in point of time. In case leave of the House for the moving of the first motion is not granted, the second motion is taken up. As soon as the leave of House to the moving of any motion is granted, the remaining motions, if any, are kept pending till the one of the moving of which leave of the House has been granted is disposed of...স্যার, ইম্পর্টেন্ট কথা হচ্ছে, একই সিটিংয়ে যদি একই নো কনফিডেন্স কয়েকটা পাওয়া যায় তাহলে পরপর করে ডাকা হয় ইন অর্ডার। এখানে খুব ক্লিয়ারলি বলা আছে, ইন অর্ডার অব দেয়ার রিসিপ্ট ইন পয়েন্ট অব টাইম। এখন এমন হতে পারে যে নো কনফিডেন্স মোশনগুলি আলাদাভাবে ড্রাফট হয়েছে, আলাদা ভাবে তৈরি হয়েছে। এক্ষেত্রেও বলে দেওয়া হয়েছে, However, when notices of several no confidence motions are received and it is agreed by consent of all members tabling these motions that only a particular notice might be taken up, by other notices are not brought before the House. সুতরাং এটাতো মোটামুটি ক্লিয়ার রয়েছে কাউল অ্যান্ড সাকধারে যে এখানে প্রাইওরিটি একমাত্র টাইম বেসিসে দেওয়া হয়। আমরা দুটো দিয়েছি। আমি বলব যে, আপনি যদি তৃণমূল এবং বি.জে.পিকে জোট পার্টি হিসাবে প্রেফারেন্স দিতে চান তাহলে নীতিগতভাবে আমি আপত্তি করব না। আপনি ঠিক করবেন যে আপনি প্রেফারেন্স দেবেন কিনা। আপনি দিয়েছেন। আমি বলব যে, এটা দিতে গিয়ে হাউসের যে প্রিসিডেন্স আছে সেটা যাতে ভঙ্গ না হয়। আমরা নোটিশ শুক্রবার সকাল ১০টার আগে দিয়েছি। আমি যতদূর জানি, আমাদের দুটো মোশান ছিল। একটা লাডার অব দি অপোজিশন অতীশ সিনহা এবং অন্যরা সই করেছেন, আর একটা আমি, সোমেন মিত্র এবং অন্যরা সই করে জমা দিয়েছি। শুক্রবার ২৬ তারিখ যখন হাউস বসে, আমি যতদুর জানি যে, অন্য যে নো কনফিডেন্স মোশন দেওয়া হয়েছে সেটা দুটো পর্যন্ত জমা দেওয়া হয়নি। নর্ম্যালি কি হয়? ১০টার আগে জমা না হলে ইট ইজ নট কনসিডারর্ড ফর দ্যাট ডে। আমরা যেহেতু ১০টার আগে জমা দিয়েছি, ইট শুড বি কনসিডার্ড ফর দ্যাট ডে। অন্য যেটা সময় মত জমা পড়েনি দ্যাট উইল বি টেকেন আপ ফর দি নেক্সট ডে। ইন এনি কেস যেহেতু হাউস সেদিন অ্যাডজর্ন হয়ে গিয়েছিল অবিচ্যুয়ারী রেফারেন্সের পরে। আমাদের সেদিন নোটিশ পড়তে দেওয়া হয়নি। সেজন্য

আজকে প্রথমেই আমাদের নোটিশ পড়তে দেওয়া উচিত। আপনি হাউসে লটারীর কথা বলেছেন। কিন্তু এই রকম কোনও প্রিসিডেন্স নেই। সব সময়েই উই হ্যাভ গন বাই স্পিকার'স রুলিং। I admit the Speaker has the prerogative to allow somebody or the other to speak আমি আপনাকে একথা বলতে চাই যে, আপনি সেই প্রোরোগেটিভ ইউস করে যদি তৃণমূল—বি.জে.পিকে দিতে চান তাহলে আমার আপত্তি নেই। আমি একথা বলতে চাই যে, এতে হাউসের প্রিসিডেন্স ভঙ্গ হবে কিনা, নুতন প্রিসিডেন্স সেট আপ করবে কিনা এবং এর ফলে ভবিষ্যতে কোনও কনফিউশান হবে কিনা। এর পরেও আপনি যদি চিন্তা-ভাবনা করে তৃণমূল-বিজে.পিকে আগে দেন তাহলে এই বিষয়ে আমরা ইসত প্রতিবাদ করে সেটা মেনে নেব। কারণ হাউসে আপনার কথাই শেষ কথা আপনি যদি সুযোগ দেন তাহলে দেবেন।

**Shri Atish Chandra Sinha :** Sir, in addition to what Shri Saugata Ray and Shri Abdul Mannan has said I would like to point out that since you have allowed the Trinomul Congress and BJP's no-confidence motion to be taken up first since they are small parties it will create a very bad precedence. If in future motions are brought by our party as well as their party would you follow the same procedure as you have done in this particular case? I would like to know from you if this would be the normal practice followed by you in future also? I strongly protest about your giving precedence to the no-confidence motion brought by Trinomul Congress and BJP on the ground that they are small parties.

[12-10—12-20 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আমার প্রশ্নটা রাখছি। আপনার কাছ থেকে শুনলাম যে, কোনও নো-কনফিডেন্স মোশন আজকে জমা পড়েনি, গত শুক্রবার জমা পড়েছে। কিন্তু রিটন্ ডাইরেকটিভ স্টেটঅ্যাওয়ে থাকলে সেটা কনভেনশন অনুযায়ী নাও হতে পারে। আপনি ১৯৯(বি) যদি দেখেন—"The member asking for leave shall, before the commencement of the sitting for that day,"—that means today—"give to the Secretary a written notice of the motion which he proposes to move." প্রশ্ন উঠেছে বলেই বিষয়টা তুললাম। ১৯৯(বি) তে ক্যাটাগরিকালি লেখা রয়েছে যে, লিভ মোশন তোলার ক্ষেত্রে সেটা যদি আজকে জমা পড়ে তাহলে সেটা আজকে উঠবে না। কাউল অ্যান্ড সাকধারের ২৮৮ পাতায়, লক্ষ্য করে দেখুন,

ক্যাটাগরিকালি লেখা রয়েছে—'কমেন্সমেন্ট অফ দি ডে'র মানে কি। "leave of the House to move the motion has to be asked for by the member when called by the Speaker; and the member asking for leave has, before the commencement of the sitting for that day, to give to the Secretary-General a written notice of the motion which he proposes to move.

The expression 'before the commencement of the sitting' means a reasonable time before the commencement of the sitting. A notice of no-confidence motion which is required to be given before the commencement of the sitting on the day on which the matter is proposed to be raised in the House has to be given by 10.00 hours on that day i.e. an hour before the commencement of the sitting." স্যার, এখানে এমন কোনও প্রভিসন দেখতে পাচ্ছি না যে, আপনি অতীতে পেশ করা মোশনগুলিকে ব্যক্তিগত ইচ্ছায় আগে-পরে করে দিতে পারেন। এটা হয় না। তাই আমার মূল প্রশ্ন, কোন রুলে আপনি এটা করতে চাইছেন সেটা আগে জানান।

## RULING FROM CHAIR

**Mr. Speaker :** Now several questions have been raised by Hon'ble Members Abdul Mannan and Saugata Roy, by Hon'ble Leader of the Opposition, Shri Atish Chandra Sinha and by Shri Subrata Mukherjee. The contentions of the Hon'ble Leader of the Opposition, Shri Abdul Mannan and Shri Saugata Roy are that as they had filed their notice earlier, at 10 O'clock in the morning of 26th and as the House had to adjourn after Obituaries, the matter could not be taken up on the 26th and as the Trinamul and the BJP motions were filed at 2 O'clock on the 26th, they have a precedence over the notices of Trinamul and BJP.

Whereas the honourable member Subrata Mukherjee has referred to several rulings—several references—in Kaul & Shakdher and also to our own rules book. I am very happy that Mr. Mukherjee has spent some midnight oil in going over the books. It is always very enlightening to see that Mr. Mukherjee tries to deal with the books at times. But the basic fact here is that any notice—any notice—filed later than 10 O'clock on

the day—not actually moved—has to be taken up on the next following day. It is not rejected, it is not lost. And as the Trinamul/BJP notice was filed at 2 O'clock, automatically it has to come up for the next day i.e. today. If the no-confidence motion would have been taken on 26th and admitted then the Trinamul/BJP notice would have been out of order as the subject matter was already admitted and being discussed. As it could not have been done on the 26th because of obituaries' reference and as it is our convention to adjourn the House after that, automatically it has to come up today as the first given notice.

The other Parliamentary convention is that when there are more than one notices than we go to a lottery and according to the lottery priorities are fixed as to which notices are to be taken up first and in that order all the notices are taken up. But the most safest and best rule is to use the discreation of the Speaker which was earlier given credit by the House and respected by the House in any Parliament all over the world because the Speaker's ruling is expected to be dispassionate, natural and in support of smaller parties in a House. That is the convention. Speaker always function that way. In this case, I find that both the notices of Trinamul-BJP and Congress have been taken up today. I intend to give Trinamul-BJP to move first. Heaven would not fall if the Congress would wait for their turn. There is no fault in that. We can hear them. If they don't have the support, the Congress will then move their motion and if the Congress choose to support it, then it will be an amalgamatory motion. There is no problem in that. But that depends on what actually will take place.

Now, I call upon Shri Shovan Deb Chattopadhyay to move his motion of no confidence.

## MOTION OF NO CONFIDENCE

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, মোশন মুভ করার আগে আমি কয়েকটি কথা বলতে চাই।

**Mr. Speaker :** No speech, please move your motion of no confidence.

**Shri Shovan Deb Chattopadhyay :** Sir, under Rule 199 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, we hereby give notice of our intention to move the motion of no confidence in the Council of Ministers during the current Assembly session.

**Mr. Speaker :** The motion is in order and now I put the matter over the House for grant of leave. Those in support of the motion, please stand up.

**শ্রী সাধন পান্ডে ঃ** যেহেতু আমার পার্টি হুইপ দিয়েছে এই মোশনকে সাপোর্ট না করতে, সেই জন্য আমি ওয়াক আউট করছি।

(এই সময় মাননীয় সদস্য শ্রী সাধন পান্ডে ওয়াক আউট করেন)

**Shri Atish Chandra Sinha :** Sir, please note it.

**Mr. Speaker :** As I find that only four members supported the motion, the motion falls.

The second notice of Shri Atish Chandra Sinha and Shri Gyan Singh Sohanpal is in order and admitted by me. Mr. Sinha, please move your motion.

(এই সময় মাননীয় সদস্য শ্রী সাধন পান্ডে হাউসের মধ্যে প্রবেশ করেন)

**Shri Atish Chandra Sinha :** Sir, I beg leave of the House to move a motion of no confidence in the Council of Ministers.

**Mr. Speaker :** Those in support of the motion, please stand up.

I find that more than 30 members are in favour of the Motion. The leave is granted. The date of discussion will be intimated later on.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received seven notices of Adjournment Motion. The first one from Shri Atish Ch. Sinha,—Shri Soumendra Nath Mitra MLA, Shri Abdul Mannan—MLA and Shri Tapas Ray and seventh one is from Shri Sougata Roy are both on the subject of deterioration of law and order situation in the State. The second one is from Shri Pankaj Banerjee and the fifth one is from Shri Sobhan Deb Chattopadhyay both on the subject of epidemical outbreak of malaria in the State. The third one is from Shri Ashok Kumar Deb and Shri Sudhir Bhattacharjee on the subject of attempt of suicide by one Shri Debjyoti Roy. The fourth one is from Shri Pulak Ch. Das on the subject of failure of the Govt. to give protection to general public and the sixth one is from Shri Ambica Banerjee on the subject of three murder cases in the area under Shibpur P.S., Howrah.

The subject matters of all the Motions relates to day-to-day administration of the Govt. and do not call for adjournment of the business of the House.

The members may invite attention of the Ministers concerned through Calling Attention, Question, Motion etc.

I, therefore, withhold my consent to all the Motions.

One member of the party may, however, read the text of his Motion as amended.

## POINT OF ORDER

[12-20—12-30 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আপনি জানেন, হাউস পাঁচ দিনের। আমাদের কথামত সমন করা হয়নি। সমন করা হয়েছে ক্যাবিনেটের ডিসিসন নিয়ে। স্বাভাবিক ভাবে আমরা বিরোধি পক্ষ চাইবো পাঁচ দিনের

মধ্যে সরকারের বিরুদ্ধে মানুষের যে ক্ষোভ তার প্রতিফলন করতে। মুখ্যমন্ত্রী এখানে ব্যর্থ। তাঁর ব্যর্থতা ঢাকতে—তিনি শারীরিক ভাবে অক্ষম এবং ব্যর্থ—তিনি ডেপুটি মুখ্যমন্ত্রী নিয়োগ করেছেন। যিনি শারীরিক ভাবে অক্ষম মুখ্যমন্ত্রীর দায়িত্ব নিয়েছেন, তিনি নিজে একজন ব্যর্থ পুলিশমন্ত্রী। গত সাতদিন ধরে কলকাতায় আইনশৃঙ্খলার অবস্থা ভয়াবহ। এই রাজ্যে আজকে আইনশৃঙ্খলা পরিস্থিতি এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে যে কিডন্যাপিং, রেপিং, অপহরণ, রাজনৈতিক সংঘর্ষ সমান ভাবে বেড়ে চলেছে। মানুষ খুন হচ্ছে। কলকাতায় পুলিশের সঙ্গে সহযোগিতা করে খুন হচ্ছে। আমি আপনার কাছে প্রোটেকশন চাইছি। আজকে কেন পুলিশ মন্ত্রী থাকবেন না? হাউস তাঁরা ডেকেছেন, আমরা ডাকিনি।

স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—

গত লোকসভা নির্বাচনের পর থেকেই রাজ্যের আইনশৃঙ্খলায় ব্যাপক অবনতি হয়েছে। পুলিশ প্রশাসনকে শাসক দলের গুন্ডা বাহিনীতে পরিণত করা হয়েছে। পুলিশ প্রশাসনের সহায়তায় বিরোধি দলের কর্মিদের খুন করা হচ্ছে। এরাজ্যে ধর্ষণ, লুট, অপহরণ, ডাকাতি নিত্যনৈমিত্তিক ঘটনা। পুলিশ প্রশাসন চরম ভাবে ব্যর্থ।

আজকে পুলিশ মন্ত্রী না আসলে হাউস চলতে পারে না। পুলিশ মন্ত্রী আসুন।

(গোলমাল)

**Shri Pulak Chandra Das :** This Assembly do not adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurance to me. The Police Authority is now going under the dictates of the supporters of major ruling party. They have failed to give any protection of general public.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :-

| Subject | Name |
|---|---|
| i) Outbreak of malaria in Jalpaiguri | : Shri Sudhir Bhattacharjee, |

| | |
|---|---|
| and other Districts of the State in epidemic form | Shri Saugata Roy<br>Shri Atish Chandra Sinha<br>Shri Abdul Mannan,<br>Shri Tapas Roy,<br>Shri Ajoy De,<br>Shri Sankar Singha and<br>Shri Nirmal Das |
| ii) Alleged severe torture on three youths at the Kariya P.S. on the charge of Kidnapping one businessman of the city | : Shri Pankaj Banerjee |
| iii) Reported missing of the dead body of one Ainul Haque Mistri from the morgue of N.R.S. Medical College | : Shri Ashok Kumar Deb |
| iv) Alleged murder of one Gobinda Das of Amta, Howrah on 3.10.99 | : Shri Sobhan Deb Chattopadhyay |
| v) Relief and other assistance from this State to Orissa | : Shri Tapan Hore |

I have selected the notice of Shri Sudhir Bhattacharjee and others on the subject of outbreak of malaria in Jalpaiguri and other Districts of the State in epidemic form.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will made on 3rd December, 1999.

(এই সময়ে একাধিক বিরোধীদলের সদস্যরা মাননীয় স্পিকারের আসন ঘিরে ধরে চিৎকার করতে থাকেন। এই সময়ে মাননীয় স্পিকারের মাইক কেড়ে নিয়ে কেউ কেউ

বলতে থাকেন—'পুলিশমন্ত্রীকে আসতে বলুন, বুদ্ধদেব বাবু হাজির হও, বুদ্ধদেব বাবুকো বোলাও।' এইভাবে তারা স্লোগান দিতে থাকেন।)

(তুমুল গোলমাল)

**MENTION CASES**

(এই সময়ে মাননীয় স্পিকার মহাশয় শ্রী সুধীর ভট্টাচার্য্য শ্রী সৌগত রায়, শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়, শ্রী সত্যরঞ্জন বাপুলি, শ্রী রামপ্রবেশ মন্ডলকে মেনশন বলতে বলেন। কিন্তু তারা বলেননি।)

(তুমুল গোলমাল)

(এই সময়ে বিরোধীদলের সদস্যরা ওয়েলে দাঁড়িয়ে স্লোগান দিতে থাকেন।)....

(তুমুল গোলমাল)

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় স্পিকার স্যার, এরা ভোটের আগেই রাতের অন্ধকারে ৪০ পারসেন্ট ডিজেল এবং পেট্রোলের দাম বাড়িয়েছে। পেট্রোল এবং ডিজেলের দাম বাড়ানোর অভাবনীয়ভাবে মানুষের দুঃখকষ্ট বেড়েছে।

...(এই সময়ে শ্রী পঙ্কজ ব্যানার্জি এবং শ্রী অশোক দেব এসে শ্রী তপন হোড়ের মাইক টেনে নিয়ে বলতে বাধা দিতে থাকেন। এবং এই সময়ে সব বিরোধীদলের সদস্যরা স্লোগান দিতে দিতে সভাকক্ষ ত্যাগ করেন।)

(গন্ডগোল)

**শ্রী তপন হোড়ঃ** আমরা এর প্রতিবাদ করেছিলাম। আবার খবর আছে যে, ওরা ষড়যন্ত্র করছে পেট্রোল এবং ডিজেলের দাম বাড়ানোয়। কেন্দ্রীয় সরকার আবার পেট্রোল এবং ডিজেল ও রান্নার গ্যাসের দাম বাড়ানোর চেষ্টা করছে। আমরা তারও প্রতিবাদ করব। আমি মনেকরি এক্ষেত্রে সারা ভারতবর্ষে শুধুমাত্র ২০ কোটি মানুষ নিয়ে ভারতবর্ষ নয়। সেখানে ১০০ কোটি মানুষের মধ্যে ৮০ কোটি মানুষ এই পেট্রোল, ডিজেল ব্যবহার করেন। সেক্ষেত্রে এইভাবে মূল্যবৃদ্ধির তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং রাজ্য সরকার এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নিন এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলুন।

[12-30—12-40 p.m.]

**শ্রী সমর হাজরা ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে একটি রাস্তা আছে সেটার নাম হচ্ছে মেমারি তারকেশ্বর চকদীঘি রোড। এই রাস্তাটি গত বর্ষায় এমনভাবে নষ্ট হয়ে গেছে, রাস্তার পীচ উঠে গেছে, বাস ও অন্যান্য যানবাহন চলতে পারছে না, বাস মালিকরাও মাঝে মধ্যে বাস তুলে নিচ্ছে। যাত্রীদের এতে অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে আমি পূর্তমন্ত্রীকে বলেছি, একটি অনুষ্ঠানে যাওয়ার সময় ঐ রাস্তাটি তাঁকে দেখিয়েওছি, আমি আবার দৃষ্টি আকর্ষণ করছি, মেমারি তারকেশ্বর চকদীঘি রাস্তাটি যাতে দ্রুত মেরামতি হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী নির্মল দাস ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিশেষ করে ডুয়ার্স এলাকায় যে ভয়াবহ পরিস্থিতিজনিত যে অবস্থা সৃষ্টি হয়েছে তার দৃষ্টি আকর্ষণ করছি। গত এক মাসে আমাদের শহর আলিপুরদুয়ারে ৩টি খুন হয়েছে সকাল সাড়ে ৯টায়, সন্ধ্যায় এবং রাত্রে। এই খুনের কোনও কিনারা পুলিশ করতে পারেনি। সেইজন্য আমি মাননীয় পুলিশ মন্ত্রীর উদ্দেশ্যে আবেদন জানাচ্ছি ওখানে এক শ্রেণীর সমাজ বিরোধী যারা প্রকৃতপক্ষে বিধানসভায় বিরোধী দল-এর সংগঠক, তাদের সেই ২টি. গ্রুপের লড়াই, সেখানে সমাজ বিরোধী এবং তোলাবাজরাও আছে এদের গ্রেপ্তার করা দরকার। খুনীদের চিহ্নিত করা দরকার। এরা সমস্ত রাজনৈতিক আশ্রয়পুষ্ঠ। সেইজন্য ওখানকার পুলিশের একটা অংশ তারা সমাজবিরোধীর সঙ্গে যুক্ত হয়ে গেছে। সেইজন্য পুলিশের ব্যাপারটিও দেখা দরকার। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর সঙ্গে এই ব্যাপারে যোগাযোগ করেছি, মাননীয় উপ-মুখ্যমন্ত্রী, পুলিশ মন্ত্রীকে বলেছি সেখানে প্রশাসন যাতে আইন এর শাসন ব্যবস্থা প্রতিষ্ঠিত করতে পারে এবং স্কুল কলেজ চলতে পারে সেটা দেখা দরকার। উত্তরবঙ্গে উগ্রপন্থী কার্যকলাপ বেড়েছে, সেই ব্যাপারেও নজর দেওয়া দরকার। ওখানে পুলিশি ব্যবস্থাকে ঢেলে সাজানো দরকার। যাতে মানুষের পুলিশের প্রতি যে অনাস্থাভাব এসেছে, বিশেষ করে ৩টি মৃত্যুর পরে, সেই ব্যাপারে ভেবে দেখা দরকার। একটি শান্তিপূর্ণ মিছিল এ.ডি.এম.এর কাছে ডেপুটেশন দিতে যাচ্ছিল, সেই সময় সমাজ বিরোধীরা তাদের ভয় দেখায়, এই ব্যাপারে আমি আশা করব মাননীয় পুলিশ মন্ত্রী ব্যবস্থা নেবেন।

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার অনুমতি নিয়ে আমার বিষয়বস্তু পরিবর্তন করতে চাইছি। এই বিষয়টি অত্যন্ত প্রাসঙ্গিক এবং উল্লেখযোগ্য। আমার অঞ্চলে বেহালার পূর্বে, এই বিধানসভা অঞ্চলে বিশেষ করে

একটি ওয়ার্ডে সেই ওয়ার্ডে সমাজবিরোধী কার্যকলাপ বেড়েছে। এই কার্যকলাপে রাজনৈতিক প্রশ্রয় পাচ্ছে এবং অত্যন্ত সুপরিকল্পিতভাবে অঞ্চলের সাধারণ মানুষকে বিপর্য্যস্ত করা হচ্ছে। এলাকায় যারা বাড়ি করতে চাইছে, অঞ্চলে যারা বসবাস করেন দোকানদার, ক্ষুদ্র ব্যবসায়ী তাদের উপর আক্রমণ নামিয়ে আনা হচ্ছে। আমরা লক্ষ্য করছি এই সমাজবিরোধী যারা তাদের সঙ্গে বিশেষ করে লোকসভা নির্বাচনের পরে— হাত মিলিয়ে অত্যন্ত পরিকল্পনা করে রাজনৈতিক মদত দেওয়া হচ্ছে তৃণমূল কংগ্রেস এবং বি.জে.পি.র পক্ষ থেকে। কংগ্রেস দল যারা করে তারা প্রকাশ্যে কথা না বললেও, সমাজবিরোধীদের বিরুদ্ধে যে আন্দোলন গড়ে তোলা দরকার, সেই দায়িত্ব তারা পালন করছেন না। স্বাভাবিকভাবে আমি পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এলাকায় গণতান্ত্রিক পরিবেশ এবং শান্তিপূর্ণ পরিবেশকে অক্ষুণ্ন রাখবার জন্য পুলিশ প্রশাসনকে তাদের যথাযথ দায়িত্ব পালন করতে হবে। আমি আশাবাদী রাজ্য সরকারের পক্ষ থেকে সংশ্লিষ্ট দপ্তর তারা সেই দায়িত্ব পালন করবেন। যারা সমাজ বিরোধীদের প্রশ্রয় দিচ্ছে, মদত দিচ্ছে, সেই তৃণমূল কংগ্রেস এবং কংগ্রেস দলকে চিহ্নিত করে এদের সমাজ ব্যবস্থা থেকে বিচ্ছিন্ন করে দেওয়ার যে দায়িত্ব, সেই দায়িত্ব আমাদের গ্রহণ করতে হবে, এই দাবি রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** (অনুপস্থিত)

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রে বি.জে.পি এবং তার জোট সরকার আসার পর থেকে সাউথ ইস্টার্ন রেলে হকারদের উপরে নির্যাতন আরম্ভ হয়েছে। এর ফলে দুজন হকার রেল থেকে ঝাঁপ দিয়ে মৃত্যুও বরণ করেছে। যেসব হকারদের ধরা হচ্ছে তাদের ডাকাতি, রাহাজানি এসব কেস দেওয়া হচ্ছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি এই আর.পি.এফরাই ক্রিমিনালদের সঙ্গে যুক্ত হয়ে এই ডাকাতি, রাহাজানি করছে। এই ব্যাপারে আমরা মাননীয়া রেলমন্ত্রী মমতা বন্দ্যোপাধ্যায়কে একটা স্মারকলিপি দিয়েছি এবং হকাররা সিদ্ধান্ত নিয়েছে যদি এই ব্যাপারে কোনও প্রতিকার না হয় তাহলে আগামী মাসের দ্বিতীয় সপ্তাহ থেকে তারা সাউথ ইস্টার্ন রেল বন্ধ করে দেবে। ভারতবর্ষে কোটি কোটি শিক্ষিত, অশিক্ষিত বেকাররা চাকরি না পেয়ে রেলে হকারি করছে, আর তাদের উপরে আর.পি.এফ অত্যাচার করছে। ক্রিমিনাল কেসে তাদের কোর্টে পাঠানোর জন্য তাদের উপরে ১৪০০ টাকা ফাইন করা হচ্ছে। আমি সাউথ ইস্টার্ন রেলের হকার ইউনিয়নের পক্ষ থেকে পশ্চিমবঙ্গের বামফ্রন্টের মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাব যাতে এর প্রতিকার হয়। না হলে সাউথ ইস্টার্ন রেলের হকাররা অবরোধ করবে এবং পশ্চিমবাংলার হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ তাদের পাশে এসে

দাঁড়াবে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দুটি গুরুত্বপূর্ণ রাস্তা জি.টি রোড এবং দিল্লি রোড গত বর্ষার পর থেকে ভয়ঙ্কর অবস্থা হয়ে গিয়েছে। বিশেষ করে আমাদের জেলা দিয়ে জি.টি রোডের যে অংশ গেছে এবং দিল্লি রোডের যে অংশটা গেছে, সেই রাস্তা দিয়ে যে কোনও যানবাহন চলাচল করাই দুরুহ হয়ে পড়েছে। সেখানে এত বড় বড় গর্ত যে সেটাকে রাস্তা নাবলে খানাখন্দ বলাই ভালো। আমরা আরও লক্ষ্য করলাম দুর্গাপুর এক্সপ্রেসওয়ে চালু হওয়ার পরে দিল্লি রোডকে জাতীয় সড়কের মর্যাদা থেকে রাজ্য সড়কে রূপান্তরিত করা হল। একটা ন্যাশনাল হাইওয়েকে রাজ্য সড়কে রূপান্তরিত করা এটা তুঘলকি ব্যবস্থা। জাতীয় সড়ক রক্ষণাবেক্ষণ করার জন্য কেন্দ্রীয় সরকার টাকা বরাদ্দ করেন, এটাকে রাজ্য সড়কে রূপান্তরিত করে সেই দায়িত্ব এড়িয়ে যাওয়া হল এবং পশ্চিমবাংলার প্রতি একটা বিমাতৃসুলভ আচরণ করা হল এবং সেই বঞ্চনার দৃষ্টিভঙ্গিরই প্রতিফলন এখানে ঘটছে। শিবপুর থেকে বলাগড় পর্যন্ত জি.টি রোডের অবস্থা খারাপ হয়ে গিয়েছে। আর এদিকে বালি থেকে মগড়া পর্যন্ত দিল্লি রোডের অবস্থা খারাপ হয়ে গিয়েছে। সমস্ত রাস্তাই খারাপ হয়ে গেছে, এইগুলো অবিলম্বে মেরামতির দরকার। আর, যে দিল্লি রোডকে জাতীয় সড়ক থেকে কেটে রাজ্য সড়কে রূপান্তরিত করা হয়েছে, সেই দিল্লি রোডকে আবার জাতীয় সড়কের মর্যাদায় পুনঃপ্রতিষ্ঠিত করতে হবে। আপনার মাধ্যমে আমি এই বিষয়গুলোর প্রতি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-40—12-50 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি বিষয়টার পরিবর্তন করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। লোকসভা নির্বাচনের আগে কার্গিল যুদ্ধ নিয়ে প্রচন্ড হৈ-চৈ হ'ল। এতে যেমন কারও সর্বনাশ হয়েছে, তেমনি কারও কাছে পৌষ মাস। কার্গিলে পাকিস্তানি হানাদারদের দেশের মাটি থেকে হটিয়ে দিতে আমাদের সেনা বাহিনীর বহু নওজওয়ান সৈনিক প্রাণ বিসর্জন দিয়েছে। আর সেই যুদ্ধের কথা প্রচার করে, সেই সহানুভূতি নিয়ে এখানে এই বিধানসভায় এসেছে সাম্প্রদায়িক শক্তি বি.জে.পি.র সদস্য অশোকনগর থেকে। আমাদের রাজ্যেরও অনেক যুবক সেই যুদ্ধে প্রাণ দিয়েছেন। যেমন—দার্জিলিঙের লিংচু প্রধান, মানবাহাদুর রাই, অরুণ রাই, সুরেশ ছেত্রী, বীরেন্দ্র থাপা, থুরবা তামাঙ,

মিরিকের দিবাকর তামাঙ, নদীয়ার প্রেমানন্দ চন্দ, গণেশ ঘোষ, বরানগরের কণাদ ভট্টাচার্য্য, উঃ ২৪ পরগনার শঙ্করনাথ ঘোষ, বীরভূমের আমিনুল হক, রতুয়া-মালদহের সইদুর রহমান, মুর্শীদাবাদের নায়েক সুবেদার সফিউর হোসেন। এই ১৪ জন ছাড়া আরও যদি কারও প্রাণ গিয়ে থাকে এই রাজ্যের, তাদের নাম এখানে বলবেন। কার বা কাদের স্বার্থ চরিতার্থতার জন্য এবং ব্যর্থতার জন্য এদের প্রাণ গেল তা জানাতে হবে। এইসব বীর শহিদদের অসহায় পরিবারগুলি কেন্দ্রিয় সাহায্য পাচ্ছে কিনা দেখা প্রয়োজন। নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে একটি অনুষ্ঠানের মাধ্যমে তাদের পরিবারকে রাজ্য সরকার-এর পক্ষ থেকে সাহায্য দেওয়া হয়েছে। এবং নগর উন্নয়ন মন্ত্রী দার্জিলিঙে গিয়ে তাদের বাড়িতে বাড়িতে গিয়ে খোঁজখবর নিয়েছেন। এক্ষেত্রে কেন্দ্রিয় সরকারের সাহায্য তারা ঠিকমতো পেয়েছে কিনা এবং এই ১৪ জন ছাড়া আর কেউ এই রাজ্যের মারা গিয়েছে কিনা ঐ যুদ্ধে, এসব এই হাউসে জানানোর অনুরোধ করছি।

**ডঃ তপতী সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৫ শে নভেম্বর আমরা পৌরসভার পক্ষ থেকে ম্যালেরিয়া প্রতিরোধ অভিযান করি ৬৬ নং এলাকায়। সেখানে এলাকার গণ সংগঠনগুলি যেমন উপস্থিত ছিল, তার পাশাপাশি সেই এলাকার বিধায়ক শ্রী রবীন দেবও উপস্থিত ছিলেন। আমি নিজেও উপস্থিত ছিলাম। কিন্তু কিছুক্ষণ এই অভিযানে অংশগ্রহণ করার পরে আমরা দেখলাম যে, পুরসভার একজন কর্মী, স্প্রে ম্যান, যারা বিভিন্ন লার্ভার জন্য স্প্রে করে থাকেন, অ্যান্টি ম্যালেরিয়া কেমিক্যালস দিয়ে থাকেন, তাকে খুঁজে পাওয়া যাচ্ছে না। পরে শুনলাম যে, কয়েকজন ছেলে এসে তাকে ধরে নিয়ে গেছে। পরে খোঁজ নিয়ে জানলাম যে, তারা সেই এলাকার তৃণমূল কংগ্রেসের সমর্থক এবং তাদের একজন কংগ্রেস কাউন্সিলার, সম্প্রতি তৃণমূলে যোগদান করেছেন। অনেক খোঁজার পরে আমরা তাতে পেলাম এবং তার কাছ থেকে যে বিবরণ শুনলাম সেটা হচ্ছে যে, তাকে প্রচন্ড মারধর এবং গালি গালাজ করা হয়েছে। অনেক কষ্টে তাকে উদ্ধার করে নিয়ে আসা হয়েছে। এই ব্যাপারে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে অনুরোধ করছি যে, সমাজসেবামূলক কাজের জন্য লোকাল গণ সংগঠনগুলি যেভাবে এগিয়ে আসছে বা এই রকম একটা প্রতিষ্ঠান থেকে অংশগ্রহণ করা হচ্ছে, অভিযান করা হচ্ছে, সেখানে এই রকম সমাজ বিরোধী কার্যকলাপ তৃণমূল কংগ্রেস করে থাকে, তাহলে তাকে উপযুক্ত শাস্তি দেওয়া হোক এবং তার পাশাপাশি অনুরোধ করব যে, এখানে বলার জন্য যদি এই পৌর কর্মীর উপর কোনও রকম প্রতিশোধমূলক ব্যবহার বা প্রতিশোধ নেওয়ার চেষ্টা যাতে না করতে পারে, তার জন্য যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুক্ত বেনীগঙ্গা অর্থাৎ সরস্বতী নদী, যেটা হুগলির ত্রিবেনী থেকে প্রবেশ করে হাওড়ার মধ্য দিয়ে গিয়ে হাওড়ার ডোমজুড় এবং সাঁকরাইল এই দুটি বিধানসভা কেন্দ্রের মধ্য দিয়ে গিয়ে আবার গঙ্গায় মিশেছে। এর পাশে রয়েছে জগৎ বল্লভপুর বিধানসভা কেন্দ্র। সুতরাং সে দিক থেকে ডোমজুড় এবং জগৎবল্লভপুর পাড় এবং সাঁকরাইল বিধানসভা এবং চন্ডীতলা বিধানসভা এখানে এই সরস্বতী নদী মজে গেছে এবং তার জমিগুলি বিভিন্ন দুষ্কৃতকারীরা দখল করে নিয়েছে এবং সেচ এবং নিকাশি ব্যবস্থাকে ধ্বংস করে দিচ্ছে। আমি বারবার এই ব্যাপারে বলেছি। আমার পূর্বসূরী জয়কেশ মুখার্জি মহাশয়ও বলেছেন। আজকেও আমি বলছি যে, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারেরও উদ্যোগ নেওয়া দরকার, কেননা এটা জাতীয় নদী। গঙ্গা যমুনা সরস্বতী সেটা এলাহাবাদের কাছে যুক্ত বেণী এবং বাংলায় এসে মুক্ত বেণী। এর প্রতি কেন্দ্রীয় সরকারেরও দায়িত্ব আছে। কিন্তু রাজ্য সরকারও এই ব্যাপারে কেন অনীহা প্রকাশ করছেন তা বুঝতে পারছি না। এই জমি উদ্ধার করে এই সরস্বতী নদীকে পুনঃখননের ব্যবস্থা করা হোক এবং জলসেচ ও জল নিকাশি ব্যবস্থাকে উন্নত করা হোক। ইতিমধ্যে সাঁকরাইল এবং ডোমজুড় এর বহু মানুষ এই আন্দোলনে যুক্ত হয়ে পড়েছেন। এরপরে আইন শৃঙ্খলার অবনতি ঘটবে। যদি অবিলম্বে এই সরস্বতী নদীর পুনঃখননের ব্যবস্থা না করা হয় এবং দুষ্কৃতকারীদের দ্বারা দখলীকৃত জমি যতক্ষণ ফেরত না নেওয়া হয়, তাহলে আইন শৃঙ্খলার অবনতি ঘটবে এবং এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং ডেপুটি স্পিকারের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50—1-00 p.m.]

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমার মেনশনের বিষয়টা পরিবর্তন করছি। আমি যে বিষয়ে মেনশন দিয়েছিলাম সেই বিষয়ের উপর আমাদের সদস্য শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় বক্তব্য রেখেছেন। আমি পরিবর্তিত বক্তব্য আপনাদের সামনে উপস্থিত করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিষয়টা জানাতে চাইছি, আপনারা দেখেছেন যে নির্বাচনের দিন থেকে কেন্দ্রীয় সরকার—তখন তদারকি সরকার, সেই অবস্থায় দাঁড়িয়ে, ঠিক নির্বাচনের সময় শেষ হওয়ার মুহূর্তে ডিজেলের বর্ধিত হার ঘোষণা করেছেন। আবার তারা ডিজেলের দাম বাড়ানোর পরিকল্পনা করেছেন। তার থেকেও মারাত্মক অবস্থা দাঁড়িয়েছে যে আমাদের পশ্চিমবঙ্গ সরকার যখন রেশন ব্যবস্থাকে ধরে রাখার জন্য সচেষ্ট, তখন সেই ব্যবস্থাকে একদম শেষ করে দেওয়ার চেষ্টা করে যাচ্ছে। বর্তমানে কেন্দ্রের বিজেপি সরকার যখন উদার আমদানি নীতির কথা বলছেন সমস্ত ব্যবসায়িক ক্ষেত্রে যা আমাদের ভারতবর্ষের

উৎপাদনের মধ্যে দিয়ে অনেক সাধারণ মানুষের জন্য, দেশের মানুষকে কর্মবিনিয়োগের ব্যবস্থা করে দেওয়া যায় সেই সমস্ত পরিকল্পনা না করে, বাইরে থেকে আমদানি করছে। অথচ আমাদের সরকার যখন চিনি আমদানি করে পশ্চিমবঙ্গবাসীকে চিনি দেওয়া যায় সেই চেষ্টা করছেন, তখন পশ্চিমবঙ্গ সরকারের সেই প্রচেষ্টাকে ব্যর্থ করার জন্য তারা বাড়তি সারচার্জ, বাড়তি কর চাপিয়ে দিয়েছে। তার মধ্যে দিয়ে দেখা যাচ্ছে উত্তরপ্রদেশের চিনি ব্যবসায়ীদের পক্ষ নিয়ে আমাদের এখানে চিনি আমদানি বন্ধের চেষ্টা করছেন। যে জিনিসটা সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়া যেত তার বিরোধিতা করছেন। তাদের এই নগ্নরূপ আমাদের প্রকাশিত। তারা পরিষ্কারভাবে ঘোষণা করেছেন যে তারা অর্থনীতির এক নতুন দিক দেখাতে চাইছেন। কিন্তু এই ঘটনা প্রমাণ করতে চলেছে যে তারা জনসাধারণের উপর শোষণের ভার চাপিয়ে দিতে চাইছেন। আমি এই বিষয়ে বিভাগীয় দপ্তরকে উদ্যোগ নেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী নাজমুল হক ঃ** (অনুপস্থিত)

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২২ তারিখে স্পিকারের ঘরে সমস্ত রাজনৈতিক দলের নেতৃত্বে একটা মিটিং ডাকা হয়েছিল বিধানসভা ঠিকমতো চালানোর জন্য। সেখানে আমরা এই কথা বলেছিলাম যে আমরা যে মেনশন করি মন্ত্রী মহাশয় তার গুরুত্ব দেন না। মাননীয় স্পিকার বলেছিলেন যে এই ব্যবস্থা তিনি করবেন। তো আজকে আমি যখন উল্লেখপর্বে আমার বক্তব্য রাখছি তখন গুরুত্বপূর্ণ মন্ত্রী কাউকে দেখতে পাচ্ছি না। যাই হোক যারা আছেন তাঁরা যথাযথ জায়গায় বক্তব্য পৌঁছে দেবেন এই আশা রাখছি। আমার বক্তব্য হচ্ছে উত্তরবঙ্গ ক্রমেই অগ্নিগর্ভ হয়ে উঠছে কামতাপুরী আক্রমণে। তারা ৮ই ডিসেম্বর উত্তরবঙ্গ বন্ধ ডেকেছে। কামতাপুরী, অসমের উগ্রপন্থী এদের লীলাক্ষেত্র হয়ে উঠেছে উত্তরবঙ্গ। কয়েকদিন আগে রেলের টাকা লুঠ করা হয়েছে। রেলের কর্মচারী এবং আর.পি.এফের দুজন রক্ষীকে নিহত করে। আমরা অবাক হয়ে দেখলাম যে রেলমন্ত্রী সেখানে যাওয়ার কোনও প্রয়োজন মনে করেননি। তিনি রেলমন্ত্রী হওয়ার আগে দেখেছি যে কেউ নিহত হলে তিনি সেখানে ছুটে যেতেন, সমবেদনা জানাতেন কিন্তু তাঁর দপ্তরের রক্ষী নিহত হল, টাকা লুঠ হল, উত্তরবঙ্গের পিছনে যে ষড়যন্ত্র চলছে তিনি তার কোনও গুরুত্ব দিলেন না। মন্ত্রিসভার কাছে এবং রাজ্য সরকারের কাছে আমার আবেদন যে ৮ই ডিসেম্বরের আগে একটা ষড়যন্ত্র সৃষ্টি করা হচ্ছে বন্ধের মধ্যে দিয়ে, তাকে কি করে প্রতিরোধ করা যায় তার জন্য বামফ্রন্ট সরকার যেন উত্তরবঙ্গের সমস্ত জন প্রতিনিধিদের এবং রাজনৈতিক দলের প্রতিনিধিদের নিয়ে একটা আলোচনার ব্যবস্থা করেন। শুধু আমলাদের উপর, পুলিশের উপর নির্ভর করে উত্তরবঙ্গের এই ভাঙনের এবং সংকটকে প্রতিরোধ

করা যাবে না। এ ব্যাপারে মন্ত্রিসভাকে এবং স্বরাষ্ট্রমন্ত্রীকে বসতে হবে আলোচনা করতে হবে যে তারা সেখানে কি ব্যবস্থা নিতে চান। এই বিচ্ছিন্নতাবাদীদের কি করে প্রতিহত করা যায় সে ব্যাপারেও আমরা সাজেশন দেব। তাই বলছি এ ব্যাপারে একটা আলোচনার দরকার আছে অবিলম্বে, তা নাহলে উত্তরবঙ্গে ভয়াবহ অবস্থা দাঁড়াবে এবং গোটা পশ্চিমবঙ্গকে এক গভীর সঙ্কটের মুখে ঠেলে দেবে।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দার্জিলিং পার্বত্য এলাকার কোনও হসপিটালে অ্যান্টির্যাবিস ভ্যাক্সিন পাওয়া যাচ্ছে না। তাই আপনার মাধ্যমে এই হাউজে মাননীয় মন্ত্রীকে এই অ্যান্টি-র্যাবিস ভ্যাক্সিন সরবরাহ করার জন্য অনুরোধ জানাচ্ছি। এই প্রসঙ্গে আরও জানাচ্ছি দার্জিলিং ডিস্ট্রিক্ট হসপিটাল এবং কার্সিয়াং এস.পি.দে স্যানেটোরিয়ামে ৮টি জি.ডি.এম.ও. পোস্ট ভ্যাকেন্ট রয়েছে। আমি মাননীয় মন্ত্রীকে এই পোস্টগুলি ফিল্-আপ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র গোঘাট এবং আরামবাগে ভাইরাস হেপাটাইটিস এবং ম্যালেরিয়া ব্যাপক ভাবে বেড়ে গেছে। আরামবাগ মহকুমার মানুষ আতঙ্কিত হয়ে পড়েছে, বিভিন্ন ডাক্তারের কাছে এবং ল্যাবরেটরীতে তারা ভিড় করছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় যদি অবিলম্বে সেখানে ব্যবস্থা না নেন তাহলে আরামবাগ সহ গোটা রাজ্যে মহামারী দেখা দেবে। আমি স্বাস্থ্যমন্ত্রীকে এই বিষয়টাতে গুরুত্ব সহকারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

## ZERO HOUR

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কন্স্টিটিউয়েন্সী কার্সিয়াং-এ যে পলিটেকনিক ইনস্টিটিউশন রয়েছে সেখানে ১৪টি লেক্চারের পোস্টের মধ্যে ৬টি ভ্যাকেন্ট রয়েছে। তাই আমি এই ৬টি লেকচারারের পোস্ট ফিল-আপের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী নির্মলচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে দেখলাম যে আমাদের উত্তরবঙ্গ উন্নয়ন পরিষদের চেয়ারম্যান হয়েছেন ডঃ অসীমকুমার দাশগুপ্ত এবং বিভাগীয় কমিশনার এ. কে. জৈন হয়েছেন তার সদস্য সচিব। তার ফর্মেশন কি বুঝতে পারলাম না। দীর্ঘ দিন ধরে এখানে আন্দোলন হয়েছে এবং আমরা বারে বারে উত্তরবঙ্গের

সার্বিক উন্নয়নের স্বার্থে বলেছি যে ভাবে বিচ্ছিন্নতাবাদী শক্তি সেখানে মাথা চাড়া দিয়ে উঠেছে, এটাকে প্রতিহত করতে যেমন প্রচার দরকার তেমনি উন্নয়নের পরশও সর্বত্র পৌঁছে দেওয়া দরকার। তার জন্য বিভিন্ন জনপ্রতিনিধি যারা আছেন, সাংসদ বিধায়ক— তাদেরকে নিয়ে আমরা চাচ্ছি এই ফাংশনিং, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ, এর প্রশাসনিক ব্যবস্থা ঘোষণা হওয়া দরকার এবং উপযুক্ত অর্থ-বরাদ্দ হওয়া দরকার। আমরা দেখেছি এর আগে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট বরাদ্দ করেছেন তাও আসেনি। তাই ১২০০ কোটি টাকা বরাদ্দ করে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ যাতে ফাংশন করে তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে সারা ভারতবর্ষের বিমা শিল্পকে বে-সরকারিকরণের যে বিল কেন্দ্রীয় সরকার আনতে চলেছেন তার ফলে বিমা শিল্পের সঙ্গে যুক্ত শ্রমিক, কর্মচারী, অফিসার সবাই তীব্র প্রতিবাদ করছে। সারা ভারতবর্ষের সাধারণ মানুষও তীব্র ঘৃণাভরে এই বিলকে প্রত্যাক্ষানের কথা বলছে। স্যার, আজকে সংসদের শীতকালীন অধিবেশন শুরু হচ্ছে এবং সেই অধিবেশনে বিমা বেসরকারিকরণ বিল গৃহীত হওয়ার ব্যবস্থা নেওয়া হচ্ছে বলে আমরা খবর পাচ্ছি। স্যার, আমি এ ব্যাপারে আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এই বিমা বে-সরকারিকরণের ফলে পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের অর্থনীতিতে একটা বিপর্যয় নেমে আসবে। তাই স্যার, আমি এই বিলের তীব্র বিরোধিতা করছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায়ঃ** স্যার, আজকে কাগজে দেখলাম এবং গতকালই খবর পেয়েছি যে আমাদের শ্রদ্ধেও মাননীয় মুখ্যমন্ত্রীর হুগলি জেলার তারকেশ্বরে এবং পুরশুড়ায় যে কর্মসূচি ছিল সেখানে তাঁর হেলিকপ্টারে যাওয়ার কথা ছিল। কিন্তু ব্যারাকপুরের ফৌজি ঘাঁটি থেকে হেলিকপ্টার ওড়ার কিছু ক্ষনের মধ্যেই ভেঙ্গে পড়ে। ঐ হেলিকপ্টারের দায়িত্বে আছে হিন্দুস্থান অ্যারোনেটিক্স লিমিটেড। এটা একটা মারাত্মক ব্যাপার। যদি মাননীয় মুখ্যমন্ত্রী হেলিকপ্টারে থাকা অবস্থায় ঐ ঘটনা ঘটতো তাহলে কি হত বলা যায়না। তবে স্বস্তির বিষয় হচ্ছে তিনি হেলিকপ্টারে ছিলেন না এবং দুর্ঘটনার হাত থেকে তিনি বেঁচে গেছেন। কিন্তু এটা একটা মারাত্মক ব্যাপার। আমি ঐ হেলিকপ্টার দুর্ঘটনার তদন্ত করার অনুরোধ করছি।

**শ্রী রবীন দেবঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫-ই নভেম্বর আমরা দেখলাম এই রাজ্যে যারা হঠাৎ জেগে উঠেছেন সেই দায়িত্বজ্ঞানহীন তৃণমূল কংগ্রেস হঠাৎ করে মানুষের জন্য দরদ

উথলে পড়েছে এবং তাঁরা ম্যালেরিয়ার ক্যাম্প করেছেন। কিন্তু সেই ক্যাম্পে তিন বছরের একজন শিশু, লিপিকা দাসের মৃত্যু হয়েছে। তৃণমুলের সদস্যরা একটু আগে এখানে হৈ চৈ করছিলেন, আমাদের সরকারের বিরুদ্ধে অনাস্থা আনার বিষয়ে চেষ্টা করছিলেন। কিন্তু তাদের দায়িত্বজ্ঞানহীন কাজের ফলে লিপিকার মৃত্যু হ'ল। আমি লিপিকা দাসের মৃত্যুর তদন্ত দাবি করছি এবং দোষীদের বিরুদ্ধে শাস্তির দাবিও জানাচ্ছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** (অনুপস্থিত)।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৮ সাল থেকে আরম্ভ করে আমরা দেখতে পাচ্ছি সারা পশ্চিমবাংলায় বিভিন্ন প্রান্তে দায়িত্বজ্ঞানহীন তৃণমূল কংগ্রেস আইন-শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে এবং সম্প্রতি গত লোকসভা নির্বাচনের পরে সেটা আরও বৃদ্ধি পেয়েছে। এই রকম একটা ঘটনা আমাদের এলাকায় ঘটেছে। তারা দশপাড়া অঞ্চলে আমাদের সি.পি.এম. পার্টির লোকেদের ৫।৬ খানা বাড়ি ভেঙ্গে দিয়েছে।

এমন কি গৃহপালিত গবাদি পশুগুলোকেও তারা মেরে ফেলেছে। এর প্রতিবাদে যখন মিছিল, মিটিং হচ্ছে তখন পুলিশের একাংশের পরোক্ষ সহযোগিতায় এই সমস্ত গুন্ডারা অস্ত্র নিয়ে আস্ফালন করেছে। আমি চাই অবিলম্বে এই বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার বর্তমানে যা বি.জে.পি. ও তৃণমূল সরকার হয়েছে, তাঁরা বেসরকারিকরণ করছেন, উদারীকরণ করছেন এবং বিশ্বায়নের সঙ্গে যুক্ত হয়েছেন এবং তারই অঙ্গ হিসেবে ডিজেলের দাম বেড়েছে, চিনির দাম বেড়েছে। আই.সি.ডি.এস. প্রকল্প যাতে কেন্দ্রীয়সরকারের একটা অংশ আছে। হাওড়ার বালিজগাছার ডোমজুড় কেন্দ্রে এবং পুরুলিয়ার বাঘমুন্ডি ব্লকে আমরা যখন অঙ্গণওয়াড়ি কর্মিদের পরীক্ষা নিচ্ছিলাম তখন হঠাৎ নির্দেশ এল যে, কেন্দ্রীয় সরকার এর দায়িত্ব পালন করবেন না। আমরা বুঝতে পারছি গরিব মানুষের উপর থেকে সমস্ত ভর্তুকি কেন্দ্রীয় সরকার তুলে দেবে। আর যারা বড়লোক যাদের কোটি কোটি টাকা আছে তাদেরকে কেন্দ্রীয় সরকার ভর্তুকি দেবে, তাদেরকে মাথায় তুলে দেওয়া হবে। আমি কেন্দ্রীয় সরকারের এই নীতির বিরুদ্ধে তীব্র প্রতিবাদ করছি এবং আই.সি.ডি.এস. চালু রাখার দাবি জানাচ্ছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ম্যালেরিয়া শুধু কলকাতা শহরেই নয় মফস্বল শহরেও ব্যাপকভাবে ছড়িয়ে পড়েছে। এটা মহামারির আকার

ধারণ করছে। এর ফলে সমগ্র পশ্চিমবঙ্গে একটা বিপর্যয় দেখা দিয়েছে। ম্যালেরিয়া প্রতিরোধের জন্য এবং এর চিকিৎসার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে সে ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে স্টেটমেন্ট করুন। দিনের পর দিন মানুষ ওষুধ পাচ্ছে না, গভর্নমেন্ট বসে থাকবেন এটা হতে পারে না। এই হাউসে উনি এ ব্যাপারে বিবৃতি দিন।

## MESSAGE FROM RAJYA SABHA

**Mr. Deputy Speaker :** Now, the Secretary to report.

**Mr. Secretary Shri Md. M. Khan :** Sir, I beg to report that a message has been received from the Rajya Sabha Secretariat for ratification of the Amendment to the Constitution of India falling within the purview of Clause (d) of the provisio of Clause (2) of Article 368 proposed to be made by the Constitution (Eighty-fourth Amendment) Bill, 1999, as passed by the two House of Parliament.

Sir, I lay the message on the Table.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ প্রবোধ সিন্‌হা, মিঃ কমল গুহ নর্থ বেঙ্গলের একটা স্ট্রাইকের ব্যাপারে বোধহয় মেনশন আওয়ারে একটা মেনশন করেছিলেন। এটা আপনি নোট করে কনসার্ণ মিনিস্টারকে বলবেন।

[1-20—2-00 p.m.] (including adjournment)

## LAYING OF ORDINANCE

### The West Bengal National Volunteer Force (Amendment) Ordinance, 1999.

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Deputy Speaker, Sir, with your permission, I beg to lay the West Bengal National Volunteer Force (Amendment) Ordinance, 1999 (West Bengal Ordinance No. 1 of 1999) under Article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF RULES

**The West Bengal Persons with Disabilities (Equal Opportunities, Protection of Rights and Full Participation) Rules, 1999.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the West Bengal Persons with Disabilities (Equal Opportunities, Protection of Rights and Full Participation) Rules, 1999 published under Notification No. 2101-SW/1A-14/97, dated the 8th July, 1999.

**The West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995, as returned by the Governor for reconsideration**

**Mr. Deputy Speaker :** I beg to lay the West Bengal Undertakings (Recovery of Dues) Bill, 1995, as returned by the Governor for reconsideration under Rule 130(2).

[2-00—2-10 p.m.] (After Adjournment)

## POINT OF INFORMATION

**শ্রী তপন হোড় ঃ** স্যার এই যে সাম্প্রতিক ঝড়-ঝঞ্ঝা হয়ে গেল সেই ঝড়-ঝঞ্ঝার কথা আপনি জানেন। এরফলে আমাদের পশ্চিমবাংলার মেদিনীপুর সহ বিভিন্ন জেলা ভয়ানকভাবে বিপর্যস্থ হয়েছে। আপনি এটাও জানেন, আমাদের প্রতিবেশী রাজ্য উড়িষ্যাতেও প্রচন্ড ঝঞ্ঝা বয়ে গেছে। উড়িষ্যাতে যে ঝঞ্ঝা হল—এখনো পর্যন্ত আমরা পরিষ্কার হলাম না যে সেখানে কত লোক মারা গেছে? কখনও বলা হচ্ছে, ১০ হাজার, কখনো বলা হচ্ছে ২০ হাজার, কখনো বলা হচ্ছে ৩০ হাজার, আবার কখনো বলা হচ্ছে ৪০ হাজার লোক মারা গেছে। অদ্ভুত ব্যাপার, কেন্দ্রীয় সরকার এবং ঐ রাজ্যের কংগ্রেসের গোমাঙ্গ সরকার আজ পর্যন্ত ঘোষণা করতে পারলেন না যে সেখানে ঠিকমতো লোক মারা গেছে এবং কত সম্পত্তির ক্ষতি হয়েছে, কত গবাদি পশু মারা গেছে এবং কত চাষের জমি ক্ষতিগ্রস্থ হয়েছে সেই রিপোর্ট এল না। এই কারণে এল না—আমি এই কথা বলতে চাই, আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী বলেছেন, উড়িষ্যাতে যে ঘটনা ঘটে গেছে সেটা শুধু উড়িষ্যার বিষয় নয়, এটা জাতীয় বিপর্যয়। সেই জাতীয় বিপর্যয়কে সামনে রেখে সেখানে যে ধরনের রিলিফ অ্যাসিস্ট্যান্স দেওয়া দরকার, যে ধরনের পুনর্গঠনের কাজ করা দরকার সেই কাজ করার দায়িত্ব পালন করছে না।

সেখানে দাঁড়িয়ে আমি এই কথা বলতে চাই, পশ্চিমবঙ্গ সহ উড়িষ্যায় যে ঝড় হয়ে গেল, সেখানে উড়িষ্যাতে রাষ্ট্রসংঘ থেকে সাহায্য করেছেন, কেন্দ্রীয় সরকার কিছু সাহায্য করেছেন বলেছেন, কিন্তু একটা প্রচার হচ্ছে, পশ্চিমবাংলা থেকে কোনও সাহায্য সেখানে করছে না। বিভিন্ন কাগজে একটা প্রচার যে, পশ্চিমবাংলা থেকে যে রিলিফ মেটিরিয়ালস সেখানে পাঠানো হয়েছে তা অত্যন্ত কম করে দেখানো হয়েছে এবং বলা হচ্ছে, অন্ধ্রপ্রদেশ থেকে, বিহার থেকে এবং অন্যান্য প্রদেশ থেকে সেখানে সাহায্য করছেন। প্র্যাকটিকালি আমি বলতে চাইছি, আমাদের পশ্চিমবাংলা থেকে যে রিলিফ মেটেরিয়াল গেছে, চিকিৎসার জন্য যে মেডিক্যাল টিম এবং ওষুধও পাঠানো হয়েছে, ভলেন্টারী অরগ্যানাইজেশন, বেসরকারি অরগ্যানাইজেশন সেখানে রিলিফের কাজে ব্যস্ত আছে—এসব আমরা জানি। কিন্তু পশ্চিমবঙ্গসরকার অ্যাকচুয়ালি কত রিলিফ মেটিরিয়ালস সেখানে পাঠিয়েছেন সেটা জানানো হোক। প্রতিবেশী রাজ্যের প্রতি প্রতিবেশীমূলক আচরণ কিভাবে করতে হয় সেটা আমরা জানি। আমাদের রাজ্যেও দুর্ভোগ আছে বন্যা এবং ঝঞ্ঝায় এমন একটি জেলা নেই যে জেলা বিপর্যস্থ হয়নি। আপনি বীরভূমে যান, মালদায় যান, মুর্শিদাবাদে যান, নর্থবেঙ্গল যান, মেদিনীপুরে যান, উত্তর এবং দক্ষিণ ২৪-পরগনায় যান সর্বত্রই বন্যা এবং ঝঞ্ঝায় পশ্চিমবাংলা সাংঘাতিকভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে। এই অবস্থায় আমরা সাড়ে ৭০০ কোটি টাকা পুনর্গঠনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানিয়েছি। কিন্তু এখনো পর্যন্ত কোনও সেন্ট্রাল অ্যাসিস্টান্স পুনর্গঠনের জন্য কেন্দ্রীয় সরকার দেননি, এখনো পর্যন্ত কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থা নেননি। আমাদের এতো বিপর্যয় সত্ত্বেও উড়িষ্যায় যে ঘটনা ঘটেছে, যে ঘটনাকে মাননীয় মুখ্যমন্ত্রী জাতীয় বিপর্যয় বলেছেন, আমরা এ ব্যাপারে তার সঙ্গে সহমত পোষণ করি, উড়িষ্যার সেই বিপর্যয়ের মোকাবিলা করার জন্য অন্যান্য রাজ্য যেভাবে সাহায্য করেছেন আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকেও আমরা সেইভাবে তাদের সাহায্য করেছি। মাননীয় অর্থমন্ত্রীর কাছে আমার অনুরোধ, প্রতিবেশী রাজ্য উড়িষ্যাকে তাদের বিপর্যয় সামলানোর জন্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যা যা সাহায্য দেওয়া হয়েছে এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন বেসরকারি সংগঠনগুলি যে সাহায্য করেছেন তার বিস্তারিত বিবরণ এই সভায় পেশ করুন।

## LEGISLATION

**Mr. Deputy Speaker :** Now discussions on The Indian Christian Marriage (West Bengal Amendment) Bill, 1999, The Parsi Marriage and Divorce (West Bengal Amendment) Bill, 1999 and The Special Marriage (West Bengal Amendment) Bill, 1999. The discussions on all the Bills will

be held together. However, the passing of the Bills will be done separately. I now call upon Shri Nisith Adhikari, the honourable Minister-in-Charge to please introduce and move the Bills.

**The Indian Christian Marriage (West Bengal Amendment) Bill, 1999.**

**The Parsi Marriage and Divorce (West Bengal Amendment) Bill, 1999**

and

**The Special Marriage (West Bengal Amendment) Bill, 1999.**

**Shri Nisith Adhikary :** Sir I beg to introduce the Indian Christian Marriage (West Bengal Amendment) Bill, 1999.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nisith Adhikary :** Sir, I beg to move that the Indian Christian Marriage (West Bengal Amendment) Bill, 1999, be taken into consideration.

**Shri Nisith Adhikary :** Sir, I beg to introduce the Parsi Marriage and Divorce (West Bengal Amendment) Bill, 1999

(Secretary then read the Title of the Bill)

**Shri Nisith Adhikary :** Sir, I beg to move that the Parsi Marriage and Divorce (West Bengal Amendment) Bill, 1999, be taken into consideration. .

**Shri Nisith Adhikary :** Sir, I beg to introduce the Special Marriage (West Bengal Amendment) Bill, 1999.

(Secretary then read the Title of the Bill)

**Shri Nisith Adhikary :** Sir, I beg to move that the Special Marriage

(West Bengal Amendment) Bill, 1999, be taken into consideration.

**Mr. Deputy Speaker :** I call upon Shri Abdul Mannan to initiate the debate.

(NOT PRESENT)

As I don't find Shri Mannan, I call upon Shri Prabhanjan Kumar Mondal now.

[2-10—2-20 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই হাউসে তিনটি অ্যামেন্ডমেন্ট বিল উনি উত্থাপন করেছেন। একটা হচ্ছে, ইন্ডিয়ান ক্রিশ্চান ম্যারেজ (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯। দ্বিতীয়টি হচ্ছে, দি স্পেশাল ম্যারেজ (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯। এবং তৃতীয়টি হচ্ছে, পার্শি ম্যারেজ অ্যান্ড ডিভোর্স (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯। এই তিনটি বিল পার্লামেন্ট এনাক্ট হয়েছে। যেহেতু পার্লামেন্ট এনাক্ট হয়েছে সেজন্য আমাদের স্টেট লেজিসলেচারে এটা আনা হয়েছে পাস করার জন্য। এটা আমাদের সাংবিধানিক বাউন্ডেন ডিউটির মধ্যে পড়ে। যেহেতু পার্লামেন্টে এটা এনাক্ট হয়েছে সেজন্য আমাদের দায়িত্ব আছে, এটা পাশ করাতে হবে। শুধু মাইনর যে বিষয়টা দেওয়া হয়েছে উইথ রিগার্ড টু স্পেশ্যাল ম্যারেজ (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯, সেখানে বলা হয়েছে যে, As because it has been enacted by Parliament, it is necessary to change the designation of Registrar-General of Births. Deaths and Marriages to that of the Registrar General of Marriages in section 48 of the Special Marriage Act 1954 (43 of 1954). এটা একটা মাইনর চেঞ্জ। এই চেঞ্জটা এনাক্ট হয়েছে পার্লামেন্টে। সেজন্য এটা আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উত্থাপন করেছেন। উইদাউট এনি অপোজিশন এটাকে আমরা অ্যাকসেপ্ট করছি এবং এটাকে অ্যাপ্রুভাল দেবার জন্য হাউসের কাছে বলছি। রিগার্ডিং পার্শি ম্যারেজ অ্যান্ড ডিভোর্স (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল ১৯৯৯, এই সম্পর্কে যা আছে ইট হ্যাজ বীন এনাকটেড ইন পার্লামেন্ট। সেখানে বলছে, Registrar-General of Births, Deaths and Marriages to that of the Registrar General of Marriages in Section 9 of the Parsi Marriage and Divorce Act, 1936 (3 of 1936). আপনারা জানেন যে Marriage is nothing but social contract. Having been entrusted to a

different authority by a separate law enacted by Parliament. it is necessary to change the designation of Registrar General of Birth, Death and Marriages to that of the Registrar General of Marriages. যেটা একসাথে ছিল সেটাকে সেপারেট করা হচ্ছে। আর তৃতীয়টি হচ্ছে, ইন্ডিয়ান ক্রিশ্চান ম্যারেজ (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯। এটাকেও পার্লামেন্টে এনাক্ট করা হয়েছে। সেজন্য আমাদের এখানে এসেছে, আমাদের এটাকে পাস করাতে হবে। There is no opposition, there is no objection. It is obligatory on the part of the State Government. সুতরাং এই ব্যাপারে আপত্তি করার কিছু থাকতে পারেনা। সেজন্য আমি এই অ্যামেন্ডমেন্ট বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ৩টি বিল, যা মন্ত্রী মহাশয় এখানে উত্থাপন করেছেন, এটা আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। তার আগে দেখতে পাচ্ছি বি.জে.পি'র মাননীয় বিধায়ক বাদলবাবু এখানে আছেন। তিনি বলুন যে, এত অসামঞ্জসের মাঝেও বিবিধের মাঝে দেখো মিলন মহান। সেটা এতই মহান যে তাতে পশ্চিমবঙ্গবাসী ভিরমি খাচ্ছে। ওদের দায়িত্বজ্ঞানহীনতার জন্য পশ্চিমবঙ্গবাসী ভিরমি খাচ্ছে। এতদিন বাদে অ্যাসেম্বলি সেসন বসেছে এবং সেখানে কতরকম গুরুত্বপূর্ণ আলোচনার সুযোগ রয়েছে। সেসব আলোচনার সুযোগ বাদ দিয়ে তারা যাত্রার অভিনয় করছেন। আপনার মাধ্যমে আমি বলতে চাই, এই সার্কাস তারা অবিলম্বে বন্ধ করুন এবং গণতান্ত্রিক রীতি-নীতি মেনে চলবার চেষ্টা করুন। এই যে ম্যারেজ রেজিস্ট্রেশন অ্যামেন্ডমেন্ট বিল এসেছে, ইন্ডিয়ান ক্রিশ্চান ম্যারেজ এবং পার্শী ম্যারেজ অ্যান্ড ডিভোর্স বিল এসেছে, এসবই টেকনিকাল বিষয়। ব্যর্থ রেজিস্ট্রেশনের কথাও এতে বলা হয়েছে। এসব বিষয় ওভারলুকড্ হবার ফলে সমস্যা তৈরি হয়েছিল। এসব যাতে ঠিকঠিকভাবে হয় তার জন্য এই বিলের প্রয়োজন ছিল। তাই মাননীয় মন্ত্রী এই অ্যামেন্ডমেন্ট বিলগুলি এনে ঠিক করেছেন। আমি বলি, পশ্চিমবঙ্গে যে কোনও ধর্মের বা যে কোনও বর্ণের মানুষই হোন না কেন, শহরাঞ্চল বা গ্রামাঞ্চলের মানুষদের চেতনার মান এখনও সেই জায়গায় আসেনি। আমরা লক্ষ্য করে দেখেছি, এখন পর্যন্ত রাজ্যে ১৮/২১ বছরের নিচে মেয়ে/ছেলেদের বিয়ে হচ্ছে। এটা এখন বন্ধ করা যায়নি; পণপ্রথা বন্ধ করা যায়নি। আরো মারাত্মক হ'ল, বিয়ে হয়ে যাওয়ার পর সেসব বিয়ে নথিভুক্ত হয় না, বিষয়টা ওভার-লুকড থেকে যায়। এ বিষয়ে কোনও বাধ্যবাধকতাও নেই। অনেক ক্ষেত্রে দেখা যায়, ডিভোর্স হয়ে যাওয়ার পর সামাজিক সমস্যা, পারিবারিক সমস্যা তৈরি হয়। সামাজিক নিয়ম-নীতি মেনে বিয়ে হলেও প্রয়োজনে অনেকেই বিয়ের কোনও প্রমাণপত্র পেশ করতে পারেন না। আবার অনেক ক্ষেত্রে দেখা গেছে, একজন বিয়ে করবার পর আবার দ্বিতীয় বিয়ে করেছেন প্রথম বিয়ে নথিভুক্ত না হবার সুযোগে।

এরফলে সামাজিক জটিলতা সৃষ্টি হচ্ছে। এই বিলের মাধ্যমে মাননীয় মন্ত্রী এসব টেকনিকাল ত্রুটি মুক্ত করবার চেষ্টা করেছেন, কারণ যে ধর্মের মানুষই হোন না কেন, সমস্ত নিয়েই নথিভুক্ত করা দরকার। কারণ বহু মহিলাকে দেখেছি, এসব ত্রুটির কারণে দুঃখের মধ্যে তাদের জীবনযাপন করতে হয়েছে। কাজেই বিষয়টা বাধ্যবাধকতার মধ্যে নিয়ে যাওয়া যায় কিনা সেটা মাননীয় মন্ত্রী তাঁর জবাবি ভাষণে বলবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** অনুপস্থিত।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্তঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আইনমন্ত্রীর উত্থাপিত তিনটি বিলকে আমি সমর্থন জানাচ্ছি। আমাদের সমাজে নানা ধর্মের লোক বাস করে। আমাদের জনসংখ্যার খুব কম অংশ খ্রীস্টান বলুন পার্সি বলুন অন্তর্ভুক্ত। আমাদের পশ্চিমবাংলার আইনমন্ত্রী এই সম্প্রদায়ের জীবনের যে দুঃখকষ্ট, যে সমস্যা আছে তা তিনি উপলব্ধি করে এই বিলের মধ্যে দিয়ে তাদের জীবনের সমস্যা সমাধানের জন্য কতকগুলি আইন প্রণয়ন করতে চাইছেন। সেই আইনকে সংশোধন করার জন্য তিনি এই বিল এখানে উপস্থিত করেছেন। তাঁর এই ৩ এবং ৪ ধারা সঠিক বলে আমি মনে করি। এই উত্থাপনের মধ্যে দিয়ে তাঁর উদারতা প্রকাশ পেয়েছে। আমি যেটা বলতে চাই তা হল এই বিলের মধ্যে দিয়ে শুধু নথিভুক্ত নয় কার্যকর করার চেষ্টা করতে হবে। অনেক সময় দেখা গিয়েছে আইনে সেইগুলি কার্যকর হয় না। অনেক সময় দেখা যায় নথিভুক্ত হওয়া সত্ত্বেও কার্যকর হয় না। এখানে আইনের যে সুযোগ সেটা যাতে আমাদের দেশের সকল জনগণ, সকল সমাজের মানুষ ভোগ করতে পারে সেই দিকে নজর দিতে হবে। শুধু আইন করে দিলেই তাতে যে আমরা উপকৃত হবো তা নয়, সেটা যাতে সঠিক রূপ পায় সেই দিকে বিচার বিবেচনা করা দরকার। সেই দিক থেকে তিনি এই বিল খুব সময়োপোযগী উত্থাপন করেছেন। আমি তাকে সমর্থন করি। এই আইন যাতে সঠিকভাবে কার্যকর হয় সেই দিকে তিনি লক্ষ্য রাখবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20—2-30 p.m.]

**শ্রী নিশীথ অধিকারীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিবাহ নিবন্ধিকরণ যে পরিকাঠামো সেই পরিকাঠামো পরিবর্তন করার একটা প্রয়াস আমি বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে নিয়েছি। আমরা জানি যে ৫ ধরণের বিবাহ আমাদের এই পশ্চিমবাংলায় আছে। হিন্দু বিবাহ, স্পেশ্যাল ম্যারেজ, খ্রিস্টান ম্যারেজ, পার্সি ম্যারেজ এবং মুসলিম ম্যারেজ। যারা ইচ্ছা করবে তারা এই বিবাহ নিবন্ধিকরণ করতে পারে। আজ থেকে

১১২ বছরের একটা আইনে, ১৮৭৬ সালের আইনে একটা পদ ছিল সেই পদের নাম হচ্ছে রেজিস্টার্ড জেনারেল অফ ডেথ, বার্থ অ্যান্ড ম্যারেজ। যাঁরা যাঁরা এই বিবাহ নিবন্ধিকরণ করতে চান তাঁরা এই অফিসারের কাছে নিবন্ধিকরণ করতে পারতেন। দরকার হলে তাঁরা সার্টিফিকেটও নিতে পারতেন। এটা ছিল ১৮৭৬ সালের ব্যাপার। তারপর ১৯৬৩ সালে ভারত সরকার আর একটা আইনের মাধ্যমে রেজিস্টার জেনারেল অফ বার্থ অ্যান্ড ডেথ করে দিলেন এবং এটাকে আলাদা করে দিলেন। অর্থাৎ একটা হলো জন্ম মৃত্যু রেজিস্টার। আপনারা জানেন জন্ম মৃত্যু রেজিস্ট্রেশন এখন বাধ্যতামূলক হয়ে গেছে, ১৯৬৯ সালের আইনে এটা প্রযোজ্য। কিন্তু এখনও পর্যন্ত এই খ্রীস্টান ম্যারেজ, পার্সী ম্যারেজ এবং স্পেশ্যাল ম্যারেজের ক্ষেত্রে ঐ যে পুরণো আইন ১৮৮৬ সালে ছিল, তার নোমেনক্লেচার যেটা ছিল সেটা হচ্ছে রেজিস্ট্রারার জেনারেল—বার্থ, ডেথ অ্যান্ড ম্যারেজ—তিনিই। সেই পোস্টে যিনি আছেন, তিনিই এটা করতেন। এখন মানুষের আরও বেশি করে নিবন্ধীকরণ করার প্রবণতা বেড়েছে, প্রচুর হচ্ছে। যেমন, জন্ম এবং মৃত্যুর ক্ষেত্রে করতেই হচ্ছে। তার জন্য আলাদা পোস্ট আছে। কিন্তু বিবাহের জন্য আলাদা কিছু ছিল না। তাই পরিকাঠামোকে শক্তিশালী করতে—একজন এর জন্য পোস্ট তো আছেই। রেজিস্ট্রারার জেনারেল অফ ম্যারেজ শুধু এই কাজটি তিনি করবেন। এই জায়গায় করবার দরকার ছিল। যেটি ১৮৮৬ সালে হওয়ার দরকার ছিল, সেই জায়গায় এই নতুন আইন—এই তিনটি আইন, রেজিস্ট্রারার জেনারেল অফ বার্থ, ডেথ অ্যান্ড ম্যারেজের জায়গাতে রেজিস্ট্রারার জেনারেল অফ ম্যারেজ করার ব্যবস্থা করছি। এই আইন সংশোধন করার মূল বক্তব্য হচ্ছে এটা। এগুলো হলে আমি মনেকরি পরিকাঠামো তৈরি হবে। আমরা আইন যা কখনও পরিবর্তন করি, আমার মতে এটা যদি ঘোড়ার গাড়ি হয়, তাহলে মানুষের চেতনা হলো ঘোড়া, আর পরিকাঠামো হল রাস্তা। আমরা এই পরিকাঠামো তৈরি করার চেষ্টা করছি। মানুষ যখন সচেতন হবে, যখন বিবাহ নিবন্ধীকরণ করতে চাইবে তখন এটি সাহায্য করবে। তখন খুব সহজেই বিবাহ নিবন্ধীকরণ করতে পারবে। আপনারা হয়তো শুনেছেন, আমরা ইতিমধ্যেই বিবাহ নিবন্ধীকরণের জন্য ব্লক ভিত্তিক অফিসার নিয়োগ করার চেষ্টা করেছি। অনেক জায়গায় হয়েছে, কিছু জায়গায় আরও হবে। আমি আশা করছি, আগামী শতাব্দীতে বিবাহ নিবন্ধীকরণ বিবাহের সঙ্গে সঙ্গে মানুষ করবেন। এমন একটা অফিস থাকবে যেখানে একটা বোতাম টিপে দিলে কে কার স্ত্রী সেটা সঙ্গে সঙ্গে বেরিয়ে আসবে। এই কথা বলে আমি আশা করছি, আপনারা সবাই একে সমর্থন করবেন।

**The Indian Christian Marriage (West Bengal Amendment) Bill, 1999**

The question that the Indian Christian Marriage (West Bengal Amend-

ment) Bill, 1999 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1-14 & Preamble**

The question that Clauses 1-14 & Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nisith Adhikary :** Sir, I beg to move that the Indian Christian Marriage (West Bengal Amendment) Bill, 1999 as settled in the Assembly be passed.

**শ্রী মুস্তাফা বীন কাশেম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী এই বিলের যে যৌক্তিকতা পর্যাপ্তভাবে ব্যাখ্যা করেছেন আমার তা উপলব্ধিতে এসেছে। আমি আপনার মাধ্যমে এইকথা বলতে চাই যে, এখন কোনও কোনও ক্ষেত্রে সোস্যাল সিকিউরিটি মেজার হিসাবে ফ্যামিলি পেনশনের ব্যবস্থা হয়েছে। যিনি পেনশন হোল্ডার তিনি গত হলে তাঁর স্ত্রী একটা অংশর পেনশন পাবেন। কিন্তু তিনিই যে প্রকৃত অর্থে তাঁর বিবাহিত স্ত্রী কোনও কোনও ক্ষেত্রে তাঁর প্রশ্ন এসে যাচ্ছে। সেই সময়ে এই চেতনা ছিল না যে বিবাহ নিবন্ধীকরণ করার। যারা সেই সময়ে নিবন্ধীকরণ করেননি এবং একভাবে জীবন-যাপন করছেন তারা নিবন্ধীকরণ করতে চাইলে প্রমাণাদি এবং তথ্যাদি সহ নিবন্ধীকরণ করার সুযোগ থাকবে কিনা সেটা যদি মাননীয় মন্ত্রী জানান ভাল হয়।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** সেটা সব সময়েই আছে, সেটা আইনেও আছে যে আগে বিয়ে করেছেন এবং সেই বিয়ে রেজিস্ট্রি করার আইনগত অধিকার সব সময়ে আছে। এখনো পর্যন্ত সেই ব্যবস্থাই আছে। তবে একজনের সঙ্গে দুজনের সঙ্গে নয়।

[2-30—2-38 p.m.]

The motion of Shri Nisith Adhikary that the Indian Christian Marriage (West Bengal Amendment) Bill, 1999, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**The Parsi Marriage and Divorce (West Bengal Amendment) Bill, 1999**

The motion of Shri Nisith Adhikary that the Parsi Marriage and

Divorce (West Bengal Amendment) Bill, 1999, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and the Preamble :**

**Mr. Deputy Speaker :** There are no amendments to Clauses 1 to 3 and the Preamble.

The question that Clauses 1 to 3 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nisith Adhikary :** Sir, I beg to move that the Parsi Marriage and Divorce (West Bengal Amendment) Bill, 1999, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Special Marriage (West Bengal Amendment) Bill, 1999**

The motion of Shri Nisith Adhikary that the Special Marriage (West Bengal Amendment) Bill, 1999, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and the Preamble :**

**Mr. Deputy Speaker :** There are no amendments to Clauses 1 to 3 and the Preamble.

The question that Clauses 1 to 3 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Nisith Adhikary :** Sir, I beg to move that the Special Marriage (West Bengal Amendment) Bill, 1999, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফর্মেশন আছে। আমার পয়েন্ট অফ ইনফর্মেশনটি খুবই গুরুতর। পশ্চিমবাংলায় উচ্চ শিক্ষার ক্ষেত্রে যে অবস্থা তৈরি হয়েছে, নুতন সেসান স্টার্ট হচ্ছে, কিন্তু কলেজগুলিতে শিক্ষক নেই। প্রচন্ড

শিক্ষক ঘাটতি। অনার্স ক্লাস করা যাচ্ছে না। প্রায় প্রত্যেকটি নূতন কলেজ—৪০টি নূতন কলেজ হয়েছে—বন্ধ হওয়ার উপক্রম হচ্ছে। পুরনো কলেজেও শিক্ষক নেই। পার্ট টাইমার দিয়েও চালানো যাচ্ছে না। ইউ.জি.সি.র ৫৫ শতাংশ মার্কস দেখে পার্ট টাইমার দিয়ে চালানো যাচ্ছে না। উচ্চ শিক্ষার ক্ষেত্রে একটা অচলাবস্থা সৃষ্টি হয়েছে। তাই আমি এই বিষয়টি উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন দেব ঃ** স্যার, আমারও একটা পয়েন্ট অফ ইনফর্মেশন আছে। নাগাল্যান্ডের মুখ্যমন্ত্রী এস.সি জামির কে আজকে আক্রমণ করা হয়েছিল, এর আগেও দুইবার আক্রান্ত হয়েছিলেন, আজকে কোনও রকমে তাঁর প্রাণ রক্ষা পেয়েছে। স্যার, আমরা এই হাউস থেকে তাঁর উপর যে আক্রমণ হয়েছে তার নিন্দা করছি। আর একটা ইনফর্মেশন হচ্ছে, আজকে সারা দেশে ব্যাঙ্ক এবং ইন্সিওরেন্স এর অফিসার এবং কর্মিরা সবাই মিলে দিল্লিতে ধর্ণা দিচ্ছে পার্লামেন্টের সামনে এই বেসরকারিকরণের বিরুদ্ধে। এখানেও রাণী রাসমণি রোডে সমস্ত বামপন্থী ট্রেড ইউনিয়নরা তারা সবাই মিলে এর প্রতিবাদে বিক্ষোভ দেখাচ্ছে। বি.জে.পি., তৃণমূল তারা দেশটাকে বিকিয়ে দিচ্ছে। বিশেষ করে রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে মাল্টিন্যাশনাল কোম্পানির হাতে তুলে দিচ্ছে। এরা বিশ্বব্যাঙ্কের শর্ত্তর কাছে মাথানত করছে, এই রকম একটি গুরুত্বপূর্ণ বিষয় হাউসের কাছে জানাচ্ছি যাতে আমাদের রাজ্যের মানুষ এবং দেশবাসী এর বিরুদ্ধে, জনস্বার্থ বিরোধী পদক্ষেপের বিরুদ্ধে তারা সোচ্চার হন।

## Adjournment

The House was then adjourned at 2-38 p.m. till 11.00 a.m. on Tuesday the 30th November, 1999, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 30th November, 1999 at 11-00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, 9 Ministers of State and 154 Members.

[11-00 — 11-10 a.m.]

### PRESENTATION OF REPORT

### 58th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 58th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber and recommended the following programme of Business from the 30th November to the 2nd December, 1999.

| | | | |
|---|---|---|---|
| 30.11.99, Tuesday | (i) | Resolution for ratification of the Constitution (Eighty-fourth Amendment) Bill 1999—Notice given by the Minister-in-charge of Backward Class Welfare Department, Government of West Bengal | 1 hour |
| | (ii) | The West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1999 (Introduction, Consideration & Passing) | $\frac{1}{2}$ hour |
| 1.12.99, Wednesday | | Non-Official Business | |
| 2.12.99, Thursday | | No Confidence Motion against Council of Minister—Notice given by Shri Atish Ch.Sinha, Shri Gyan Singh Sohanpal and Shri Abdul Mannan | 4 hours |

*N.B. :* There will be no Question for Oral Answer and Mention Case on Wedenesday, the 1st December, 1999.

Minister-in-charge of the Parliamentary Affairs may please move the motion for acceptance of the House.

(নয়েজ)

(মাননীয় সদস্য শ্রী পঙ্কজ ব্যানার্জি এবং শ্রী সাধন পান্ডে এবং অন্যান্যরা আসনের কাছে দাঁড়িয়ে কিছু বলতে থাকেন।)

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৫৮তম প্রতিবেদন গ্রহণের জন্য এই সভায় পেশ করছি।

The motion was then put and agreed to.

## Starred Question
### (to which oral Answers were given)

### গোবর গ্যাস প্ল্যান্ট

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩) **শ্রী সুধীর ভট্টাচার্য :** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ ও ১৯৯৭-৯৮ আর্থিক বছরে গোবর গ্যাস প্ল্যান্ট স্থাপনের কর্মসূচি অগ্রগতি কীরূপ ; এবং

(খ) এই কর্মসূচি রূপায়ণে সরকারি সহায়তা কিরূপ?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি :**

(ক) কর্মসূচির অগ্রগতি লক্ষ্যমাত্রা অনুযায়ী হয়েছে।

(খ) এই কর্মসূচি রূপায়নে বর্তমানে (১৯৯৯-২০০০) সরকারি সহায়তা নিম্নরূপ

| | সরকারি অনুদান (ভারত সরকার) | |
|---|---|---|
| প্ল্যান্টের আয়তন | সাধারণের জন্য | তফসিলি জাতি, তফসিলি উপজাতি, ক্ষুদ্র চাষী, ভূমিহীন চাষী এবং দারিদ্র্য সীমার নিচে বসবাসকারীদের জন্য |

১ ঘন মিটার থেকে ১৮০০ টাকা ২৩০০ টাকা প্রতি প্ল্যান্টের জন্য

১০ ঘন মিটার পর্যন্ত প্রতি প্ল্যান্টের জন্য

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** যে উদ্দেশ্য নিয়ে গোবর গ্যাস প্ল্যান্ট কর্মসূচি নেওয়া হয়েছিল সেই উদ্দেশ্য কি সফল হয়েছে এবং এই প্রকল্প সম্পর্কে সচেতনতা আনার ব্যাপারে সরকারি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ সালে লক্ষ্যমাত্রা ধার্য্য করা হয়েছিল যথাক্রমে আট হাজার এবং দশ হাজার। সেখানে আমরা আট হাজারের জায়গায় ৮,২১০টি করেছি এবং দশ হাজারের জায়গায় ১১,৩৩৬টি করেছি। এছাড়াও সচেতনতা বাড়াবার জন্য আমরা সেমিনার ইত্যাদির মাধ্যমে এগিয়ে যাবার চেষ্টা করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** এই পর্যন্ত কতগুলো প্রকল্প হয়েছে এবং তাতে কত শতাংশ মানুষ উপকৃত হয়েছে?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** কত শতাংশ সেইভাবে এখনই ঠিক বলতে পারব না। আপনি নোটিশ দিলে আমি পরে বলতে পারব। তবে আমরা প্ল্যান্টের সংখ্যা বলছি, ৯৬-৯৭তে করা হয়েছে ৮২১০টি, ৯৭-৯৮তে করা হয়েছে ১১,৩৬৬টি প্ল্যান্ট। এইগুলো ইন্ডিভিজুয়াল। এর থেকেই ধরে নেওয়া যায় এতগুলো লোক বেনিফিটেড হয়েছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** গ্রামবাংলায় গরু পালন লাভজনক নয়, চাযও হচ্ছে ট্রাক্টর দিয়ে ফলে গোবরের অভাব দেখা দিতে বাধ্য। এর বিকল্প হিসাবে জৈব গ্যাসের চিন্তা-ভাবনা আছে কি?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** আমরা গোবর গ্যাস ছাড়াও জৈব গ্যাস প্রকল্প চালু করেছি সেখানে ৫০০ কিলোওয়াট বিদ্যুৎ তৈরি হচ্ছে। গোসাবায় যে বায়ো গ্যাস প্ল্যান্ট করা হয়েছে, সেখানে ৫০০ কিলোওয়াট বিদ্যুৎ উৎপাদন হচ্ছে এবং তার থেকে অনেকগুলো গ্রাম উপকৃত হচ্ছে। দ্বিতীয় হচ্ছে, সৌরশক্তির সাহায্যে ১২৬টি গ্রামে বিদ্যুতায়ন হয়েছে, যার উৎপাদন ক্ষমতা ১৩৮০ কিলোওয়াট। কাজেই তিনটে মিলিয়ে আমাদের কর্মসূচি অনেকটাই এগিয়ে যাচ্ছে।

(নয়েজ)

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** কোথায় হয়েছে বলতে হবে।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু বসুন। হাউসে অনেক মেম্বার আছে, কোয়েশ্চেন আওয়ার

চলছে, সবার সাপ্লিমেন্টারি থাকবে এইভাবে চললে কেউ সুযোগ পাবেন না। এরকম করবেন না। বসুন। নির্মলবাবু বলুন।

**শ্রী নির্মল দাস ঃ** উত্তরবঙ্গে, বিশেষ করে টোটোপাড়ায় আগে মন্ত্রী ডঃ শঙ্কর সেন গোবর গ্যাস জৈব গ্যাস প্ল্যান্ট করার উদ্যোগের পাশাপাশি সৌরশক্তি চালিত লণ্ঠন ঘরে ঘরে দেওয়ার পরিকল্পনা করেছিলেন, কিছুটা এগিয়েও ছিলেন। বিশেষ করে বনাঞ্চলের আদিম অধিবাসীদের নিখরচায় রাষ্ট্রীয় উদ্যোগে এই সুযোগ করে দেওয়ার ব্যাপারটি কতটা এগিয়েছে?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** উত্তরবঙ্গে কতগুলো গ্রামে হয়েছে, সেই সংখ্যাটা এখনই দিতে পারব না। তবে ভারত সরকারও স্বীকার করেছে যে, সৌরশক্তি, গোবর গ্যাস এবং বায়ো গ্যাসের দিক থেকে পশ্চিমবাংলা ১ নম্বরে আছে। উনি প্রশ্ন করতে চাইছেন যে, কতগুলি গ্রামে হচ্ছে। আমার বিশ্বাস উনি জানেন যে, গোসাবা ইত্যাদি অঞ্চল ব্যাপকভাবে এই বায়ো গ্যাস তৈরি করা হচ্ছে এবং নতুন নতুন প্রকল্প নেওয়া হচ্ছে। এটা খুব সহজ কাজ নয়। যেসব অঞ্চলে গ্রিড সাপ্লাই দেওয়া যায় না, বা কষ্টকর বা ব্যয়বহুল, সেইসব জায়গায় বায়ো গ্যাস অথবা সৌরশক্তি অথবা গোবর গ্যাস প্ল্যান্ট চালু করবার আমরা চেষ্টা করছি এবং সাগরের অনেকগুলি গ্রামে থ্রু কো অপারেটিভ মুভমেন্টের মাধ্যমে সেখানে সৌরশক্তি চলছে এবং ছোট ছোট কতগুলি সংস্থা, তারা বছরে তাদের টার্ন ওভার এক কোটি থেকে দেড় কোটি টাকার।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, গোবর গ্যাস প্ল্যান্ট যে সমস্ত পরিবার স্থাপন করত, তাদের উৎসাহিত করার জন্য এবং আর্থিকভাবে সহযোগিতা করার জন্য সাবসিডি অথবা আর্থিক সহায়তার ব্যবস্থা ছিল, কিন্তু ক্রমশ সেগুলির পরিমাণ কমে যাচ্ছে এবং শোনা যাচ্ছে যে, এটাকে নাকি তুলে নেওয়া হবে। এইজন্য অমি জানতে চাইছি যে, এই ব্যাপারে সরকার এর এই দপ্তরের কি পরিকল্পনা আছে?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** আমি আগেও বলেছি যে, সাধারণ মানুষের জন্য সরকার এই অনুদান প্রতি প্ল্যান্টের জন্য ১৮০০ টাকা দেন। আর তফসিলি উপজাতি ক্ষুদ্রচাষী, ভূমিহীন চাষী এদের জন্য প্রতি প্ল্যান্টে দেড়শ টাকা করে সাবসিডি দেওয়া হয়। একটা প্ল্যান্ট তৈরি করতে খরচ পড়ে ৭ হাজার থেকে ৮ হাজার টাকার মতো। আর সাবসিডি দেওয়া হয় ৪ বছর। এটা মেনটেনেন্স করতে বেশি খরচ হয় না। ৪ বছর বাদে ৫০০ টাকা খরচ করলেই আবার ৪ বছর চলতে পারে।

**শ্রী সমর হাজরা ঃ** (নট কল্ড)।

**ডাঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, সৌরশক্তি বা জৈব গ্যাস থেকে যে বিদ্যুৎ উৎপাদন হচ্ছে এটা একটা বলিষ্ঠ পদক্ষেপ। কিন্তু এই যন্ত্রগুলি অকেজো হয়ে পড়ছে। কাজ করছে না। দিক তেকে মহারাষ্ট্র গোয়া এগিয়ে চলেছ। আমাদের এখানে সেইভাবে নিতে চেষ্টা হয়েছিল। কিন্তু এখানে কোনও জায়গায় সেটা ভালোভাবে হচ্ছে না। সেটা কেন হচ্ছে এবং কিভাবে আবার নতুন করে তুলতে পারেন সেটা বলবেন। সাবসিডির কথা বললেন, ৪ বছর আগে যে সব জায়গায় হয়েছিল, এখন সেই সব জায়গা সাবসিডি পাচ্ছে না। সেই সাবসিডি কেন পাচ্ছে না, সেটাই জানতে চাইছি।

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** সাবসিডির ব্যাপারে নির্দিষ্ট কোনও কিছু প্রশ্ন থাকলে, আপনি আমাকে লিখেও জানাতে পারেন, আমি সেটা দেখব।

**শ্রী মহবুবুল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি মালদা জেলায় যে গোবর গ্যাস প্ল্যান্ট স্থাপিত হয়েছে সেগুলো কিন্তু আজ পর্যন্ত চালু হচ্ছে না। কারণ দেখা যাচ্ছে গোবর প্ল্যান্ট না করে মানুষের পায়খানা হিসাবে ব্যবহার করা হচ্ছে। এইগুলো কি আপনি তদন্ত করার অনুমতি দেবেন?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** দেখুন গোবর গ্যাসগুলো কিছু ইনস্টিটিউশন তৈরি করেছিল, আর কিছু ইন্ডিভিজুয়ালি তৈরি করা হয়েছিল। আমি বলার সময়ে বলেছি যে এইগুলোর তৈরিতে সাহায্য করেছেন সরকার। কিছুদিন চলার পর বিশেষ করে বছর চারেক চলার পর এগুলো মেনটেনেন্স করতে হয়। মেনটেনেন্স না করলে এটা বন্ধ হয়ে যাবে। যারা ইন্ডিভিজুয়াল গোবর গ্যাস করেছে তাদের সমস্ত উদ্যোগ নিতে হবে, তাতে যদি সরকারের সাহায্য লাগে সরকার সাহায্য দেবে কিন্তু যেগুলো বন্ধ হয়ে গেছে অথচ উদ্যোগ নিলেন না সেগুলো যদি আপনাদের চোখে পড়ে আপনারা আবেদন করতে বলুন। যারা কনজিউমার তাদের বলুন উদ্যোগ নিতে প্রয়োজনে সরকারের সঙ্গে যোগাযোগ করতে।

**শ্রী তাপস চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন সৌরচালিত বৈদ্যুতিক ব্যবস্থা, বর্ধমানের জন্য কোনও নির্দিষ্ট পরিকল্পনা নিয়েছেন কি না?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ** না, নির্দিষ্টভাবে কোনও পরিকল্পনা নেই। পুরুলিয়া, বাঁকুড়ার ক্ষেত্রে আমাদের কতগুলো নির্দিষ্ট পরিকল্পনা আছে। বর্ধমানের ক্ষেত্রে যদি কোনও প্রত্যন্ত অঞ্চল থাকে যেখানে ইলেকট্রিক সাপ্লাই দেওয়ার অসুবিধা এরকম কোনও

অঞ্চল থাকলে নির্দিষ্ট করে বলুন আমরা ভেবে দেখব। আমরা স্টাডি করে দেখব।

## বিপর্যয়জনিত ত্রাণ তহবিল

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৭) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দশম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী এ রাজ্যে 'বিপর্যয়জনিত ত্রাণ তহবিল'-এ বিগত ১১৯৮-৯৯ আর্থিক বছরে জমাকৃত অর্থের পরিমাণ কত ছিল ; এবং

(খ) ১৯৯৯ সালের ৩১শে মার্চ পর্যন্ত উক্ত তহবিল থেকে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ**

(ক) দশম-অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ১৯৯৮-৯৯ আর্থিক বছরে অর্থের পরিমাণ ছিল ৫৬৯২.০০ লক্ষ টাকা।

(খ) ৩১শে মার্চ ১৯৯৯ পর্যন্ত মোট ৭১০২.৫২ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দশম অর্থ কমিশনের সুপারিশ অনুসারে আমাদের রাজ্যে বিপর্যয় জনিত যে ত্রাণ তহবিল তাতে অর্থের যে পরিমাণ বললেন, তাতে ৯৯ ৩১শে মার্চ পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ দেখা যাচ্ছে ১৫ কোটি টাকা অতিরিক্ত খরচ করেছেন। এই টাকা কোথা থেকে সংগ্রহ করেছেন?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আমাদের সি আর এফ থেকে যখন টাকা শেষ হয়ে যায়। তখন এন সি আর এফ থেকে টাকা নেওয়া হয়। বাকি টাকা সেখান থেকেই সংগৃহীত হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** জাতীয় ত্রাণ তহবিল থেকে এই যে টাকা নিয়েছেন বলছেন, যে পরিমাণ অতিরিক্ত টাকা খরচ করেছেন সেটা কি জাতীয় ত্রাণ তহবিল থেকে পাওয়া এবং ওই আর্থিক বছরে জাতীয় ত্রাণ তহবিলে প্রাপ্ত অর্থের পরিমাণ এই না এর থেকে বেশি?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আমাদের জাতীয় বিপর্যয় ত্রাণ তহবিল গঠিত হওয়ার

পর ১৯৯৫-৯৬ সাল থেকে ১৯৯৯-২০০০ সাল এই ৫ বছরের জন্য ৭০০ কোটি টাকার তহবিল থেকে রাজ্যকে সাধারণভাবে প্রতি বছর একের পাঁচ অংশ টাকা দিয়ে থাকে এবং সেইজন্য পশ্চিমবঙ্গকে ওই তহবিল ১ কোটি ৬২ লক্ষ টাকা করে দিতে হয়।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন এই তহবিল থেকে টাকা পেতে হলে রাজ্যকে ১ কোটি ৬২ লক্ষের মতো টাকা জাতীয় বিপর্যয় তহবিলে দিতে হয়। এটা কি প্রতি বছরই দিতে হয় এবং এটার কি পরিবর্তন ঘটে?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** এটা প্রতি বছরই নির্দিষ্ট করা রয়েছে ১ কোটি ৬২ লক্ষ টাকা।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে গত ১৯৯৮ সালে উত্তরদিনাজপুর এবং মালদা জেলায় বন্যা হয়েছিল এবং তারপরে ১৯৯৯ সালেও বন্যা হয়েছিল। ১৯৯৮ সালে উত্তর দিনাজপুর এবং মালদা জেলায় যে বন্যা হয়েছিল তাতে কত টাকা বরাদ্দকৃত হয়েছিল?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আমার কাছে এখন পরিসংখ্যান নেই, আপনি নোটিশ দেবেন, আমি জানিয়ে দেব।

**শ্রী তপন হোড় ঃ** বন্যা জনিত যে ত্রাণ তহবিল সে ব্যাপারে আমরা দেখছি যে এই বিপর্যয় বিশেষ করে ঝড়, বন্যা এটা প্রতি বছরই ঘটে যাচ্ছে। আমাদের পার্শ্ববর্তী রাজ্য উড়িষ্যাতেও একটা বিপর্যয় ঘটেছে। এই যে বিপর্যয় ঘটছে একে জাতীয় বিপর্যয় হিসাবে ঘোষণা করার কোনও নীতি বা নিয়ম কেন্দ্রীয় সরকার বা রাজ্য সরকার যদি থাকে সেটা বলুন?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আমাদের রাজ্য সরকার কিছু করে না, এটা যে জাতীয় বিপর্যয় সেটা কেন্দ্রীয় সরকার ঘোষণা করে। আমরা ১৯৯৬-৯৭ সালে ২১ কোটি টাকা পেয়েছি, যদিও এটা ১৯৯৫-৯৬ সালে গঠিত হয়েছে। জাতীয় বিপর্যয় তহবিল থেকে ১৯৯৬-৯৭ সালে ২১ কোটি টাকা পেয়েছি, ১৯৯৭-৯৮ সালে কোনও টাকা পাইনি, ১৯৯৮-৯৯ সালে ৬৬ কোটি ৩৩ লক্ষ টাকা পেয়েছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৯৮ সালে উত্তরবঙ্গে যে ভয়াবহ বন্যা হয়েছিল এবং তাতে যে বাড়িঘর ভেঙে গিয়েছিল, সেখানে কত টাকা অনুদান দিয়েছিলেন এবং তার মধ্যে এখন পর্যন্ত কত টাকা খরচ হয়েছে এই বাড়ি তৈরি প্রকল্প খাতে?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** আপনি নোটিশ দেবেন, জানিয়ে দেব।

**শ্রী বিনয়কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা বিপর্যয়জনিত ত্রাণ তহবিল এই রাজ্যে কবে থেকে তৈরি হয়েছে এবং তারপর থেকে এই ত্রাণ তহবিল হতে বছরওয়াড়ি কত খরচ করা হয়েছে?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** বিপর্যয়জনিত ত্রাণ তহবিল ১লা এপ্রিল ১৯৯৫ সালে তৈরি হয়েছে। ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ৪২ কোটি ৬৯ লক্ষ টাকা আমরা কেন্দ্রের কাছ থেকে পেয়েছি এবং রাজ্য ১৪ কোটি ২৩ লক্ষ টাকা খরচ করেছে।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** ১৯৯৭-৯৮ সালে দার্জিলিঙে অনেক ল্যান্ড স্লাইডিং হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, ঐ সালে ল্যান্ড স্লাইডিংয়ের জন্য ত্রাণ তহবিল থেকে কত টাকা বরাদ্দ করা হয়েছিল?

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** নোটিশ দেবেন, নিশ্চয় জানাব।

## বিদ্যুৎ সমবায় সমিতি

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭) **শ্রী অশোককুমার দেব ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাণিজ্যিক ভিত্তিতে স্থাপন করা রাজ্যের একমাত্র বিদ্যুৎ সমবায় সমিতিটি গত ১৮ বছর যাবত কোনওরূপ লাভ না হওয়ায় বন্ধ হবার সম্মুখীন ; এবং

(খ) সত্যি হলে, এই সমিতির (১) বছরভিত্তিক আয়-ব্যয়ের পরিমাণ কত, এবং (২) লাভ না হওয়ার কারণ কি?

**শ্রী মৃণালকান্তি ব্যানার্জি ঃ**

(ক) সত্য নয়। রাজ্যে বর্তমান দুইটি সমবায় সমিতি আছে। এর মধ্যে লাভপুর গ্রামীণ সমবায় সমিতি এখনও পুরোপুরি চালু হয়নি। অন্যটি অর্থাৎ সিঙ্গুর হরিপাল গ্রামীণ বিদ্যুৎ সমবায় সমিতি গত ১৯৭৮ সাল হইতে গত ১৯ বছর যাবত নিজস্ব আয় হইতে ভালভাবে কাজ চালিয়ে যাচ্ছে।

(খ) প্রযোজ্য নয়।

**শ্রী অশোককুমার দেব ঃ** গতকাল আমরা হাউসে একটা বই পেয়েছি এবং তাতে

লিখিত প্রশ্নের উত্তরে দেখা যাচ্ছে একজন মাননীয় বিধায়কের প্রশ্নের উত্তরে বলা হয়েছে যে, রাজ্যে মোট ৪টি বিদ্যুৎ সমবায় সমিতি আছে। আবার আপনি আজকে যে লিখিত উত্তর দিয়েছেন তাতে দুটো সমবায় সমিতির কথা বলছেন। আমরা কোনটা বিশ্বাস করব? এটা হাউসকে বিভ্রান্ত করা নয়? এখানে লিখেছেন, লাভপুরে কাজ শুরু হয়নি। আবার লিখেছেন কোনও টাকা পাওয়া নেই। অথচ দেখা যাচ্ছে প্রচুর টাকা বিদ্যুৎ পর্ষদ পেয়ে থাকে। দুটোর কোনটা ঠিক? আবার বলেছেন, লাভের টাকায় সমবায় সমিতি চালাচ্ছেন। কিন্তু অন্যটাতে লিখছেন গত বছরের টাকা বাকি আছে।

**শ্রী মৃণাল ব্যানার্জি** ঃ আমার কাছে যে তথ্য আছে তাতে দুটো কো-অপারেটিভ আছে।

(নয়েজ)

কো-অপারেটিভ যেটা চলছে তাতে সাবসিডাইজ রেটে তাদেরকে বিদ্যুৎ দেওয়া হয়। তাদের কাছ থেকে পয়সা না পাওয়ার ব্যাপারটা ভিন্ন। তাদের সাবসিডাইজড রেটে বিদ্যুৎ দেওয়া হয় এবং সেই বিদ্যুৎ তারা বিক্রি করে। এবং তাদের তথ্য অনুযায়ী তারা প্রফিট করছে, লাভজনক সংস্থা হিসাবে চালাতে পারছে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী অশোককুমার দেব** ঃ বিদ্যুৎ মন্ত্রী বা তার দপ্তর যদি হাউসকে মিস-গাইড করেন তাহলে অ্যাকশন নেওয়া প্রয়োজন। কারণ হাউসে যে কথা বলা হয় সেটা বাইরে ফোকাস হয়। সুতরাং এতে বিভ্রান্তির সৃষ্টি হয়। এই যে সমবায় সমিতিগুলো আছে তাতে তার পরিচালকমন্ডলীতে কারা কারা আছেন এবং তারা কোন কোন দলের লোক?

**শ্রী মৃণাল ব্যানার্জি** ঃ এর উত্তর এখন দিতে পারব না। এব্যাপারে আমার খোঁজ নিতে হবে।

**শ্রী অশোককুমার দেব** ঃ যে সমস্ত সমবায় সমিতিগুলো লাভ করতে পারছে না তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি** ঃ হরিপাল ও সিঙ্গুর তারা লোকসান করছে না, তারা লাভ করছে। এস ই বি থেকে সাবসিডাইজড রেটে যেহেতু কো-অপারেটিভকে বিদ্যুৎ দেওয়া হয়, সুতরাং সেটা বিক্রি করে তাতে লাভ হওয়ারই কথা এবং তাতে তাদের লাভ হচ্ছে।

**শ্রী অশোককুমার দেব** ঃ বিদ্যুৎ সংস্থাগুলো যদি লাভ করে থাকে তাহলে টাকা বাকি থাকে কেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** বিদ্যুৎ দপ্তর কার কাছে টাকা পায়, সেই টাকা যদি কোনও একটি সংস্থা না দিয়ে থাকে তাহলে তার মানে এই নয় যে সেই সংস্থা লাভ করছে না। বিদ্যুৎ দপ্তরকে হয়তো সেই টাকা তাদের কাছ থেকে নিতে হবে। বিদ্যুৎ দপ্তর যেহেতু টাকা পাবে তাই ঐ কো-অপারেটিভ লোকসান করছে তা নয়।

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** আমাদের রাজ্যের দ্বিতীয় বিদ্যুৎ সমবায় লাভপুরের বিদ্যুৎ সমবায়কে কতদিনের মধ্যে পুরোপুরিভাবে কার্যকর করা হবে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এ বিষয়ে সর্বত্র সমবায় হচ্ছে। হয়ে যাওয়ার পর কাজ শুরু হতে দেরি হবে। সমবায় সমিতি কিছু জায়গায় হয়েছে, কোথাও কোথাও প্রচেষ্টা চলছে। সমবায় হয়নি অনেক জায়গায়। সুতরাং সমবায় না হলে কো-অপারেটিভের মাধ্যমে কাজটা কতটা শুরু হবে, কবে থেকে কাজ শুরু হবে সেটা কি করে বলব?

**শ্রী মানিকচন্দ্র মন্ডল ঃ** আমি বিশেষ করে লাভপুরের সমবায়ের কথা বলছি।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** উত্তর দিয়েছি।

## রাজ্যের নাম পরিবর্তন

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পশ্চিমবঙ্গের নাম পরিবর্তনের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

পশ্চিমবঙ্গের নাম পরিবর্তনের বিষয়টি বিভিন্ন মহল ও প্রতিষ্ঠানের সাথে আলোচনাসাপেক্ষে সংবিধানের ৩(ই) ধারা বলে কেন্দ্রীয় আইন প্রণয়নের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠাবার স্তরে রয়েছে।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আমাদের রাজ্যের নাম 'ওয়েস্ট বেঙ্গল' থেকে 'বাংলা' করার দাবিতে আমাদের এই বিধানসভার গত অধিবেশনের শেষ দিন আমরা সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করেছিলাম এবং ইতিমধ্যে এই নিয়ে রাজ্যের বিভিন্ন সংবাদ মাধ্যমে বিভিন্ন মানুষের সুচিন্তিত মতামত প্রকাশিত হয়েছে। আমাদের সুনির্দিষ্ট প্রস্তাব আমরা এই বিধানসভায় গ্রহণ করেছি যে, 'ওয়েস্ট বেঙ্গল' এই অনুবাদের লজ্জা থেকে মুক্ত হয়ে আমাদের রাজ্যের নাম 'বাংলা' হোক। কিন্তু তারপরে কাগজে দেখেছি কোনও কোনও বুদ্ধিজীবী মহল থেকে বলা হয়েছে 'বাংলা' নয়, 'পশ্চিমবঙ্গ' রাখা হোক।

মাননীয় মন্ত্রীর কাছে আমার বিনীত প্রশ্ন—বিধানসভায় আমরা সর্বসম্মত প্রস্তাব নিয়েছিলাম। 'বাংলা' রাখা হোক, 'পশ্চিমবঙ্গ' নয়, সেটাই কি সংবিধান পরিবর্তনের জন্য সুপারিশ করেছেন রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যর প্রশ্নের দুটো দিক আছে। একটা হচ্ছে ২০-৭-৯৯ তারিখে আমরা পশ্চিমবঙ্গ বিধানসভায় সর্বসম্মত প্রস্তাব নিয়েছি এবং তারপর আমরা রাজ্য মন্ত্রিসভায় ৩-৮-৯৯ তারিখে তা পেশ করে দুটো নাম পরিবর্তনের সিদ্ধান্ত গ্রহণ করেছি। এই শহরের নাম ক্যালকাটার পরিবর্তে শুধু 'কলকাতা' করার প্রস্তাবটি আমরা কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তরের কাছে আনুষ্ঠানিকভাবে পাঠিয়েছি। এক্ষেত্রে সরকারি নিয়ম যা আছে তাতে শহরের নাম পরিবর্তন করতে আমাদের মতামত আমরা কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তরের কাছে পাঠাবার পরে স্বরাষ্ট্র দপ্তরই তা করে দিতে পারে। সেইভাবেই আমরা ক্যালকাটা থেকে কলকাতার নাম শুধু 'কলকাতা' করা হোক, এই বলে কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তরের কাছে পাঠিয়েছি। দ্বিতীয়টির ক্ষেত্রে পশ্চিমবাংলা বিধানসভার প্রস্তাব, রাজ্য মন্ত্রিসভার প্রস্তাব আমাদের আছে। কিন্তু যেহেতু বিধানসভা, মন্ত্রিসভার বাইরে, রাজনৈতিক দলগুলির বাইরেও কিছু মানুষের কিছু মতামত আছে সেহেতু আমরা একটু সময় নিচ্ছি। ইতিহাস, সমজা-বিজ্ঞান, ভাষা-তত্ত্ব, সংস্কৃতির অনেক প্রশ্ন এসেছে। তাই অমরা যতটা সম্ভব ঐক্যমত্য করার জন্য একটু সময় নিচ্ছি যাতে এ নিয়ে বিরোধ না হয়, সর্বসম্মতভাবে যাতে আমরা রাজ্যের নাম পরিবর্তন করতে পারি। কিন্তু তার মানে এই নয় যে, এ নিয়ে আমরা আমাদের গৃহীত প্রস্তাব থেকে সরে এসেছি।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আমাদের প্রিয় শহর কলকাতাকে 'কলকাতা' বলে চিহ্নিত করার জন্য যে সিদ্ধান্ত আমাদের রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছে সে ব্যাপারে তারা কোনও উত্তর দিয়েছে কি? নতুন শতাব্দির শুরুতেই নাম পরিবর্তন হলে খুব ভাল হয়। সুতরাং দিল্লির সরকারের কাছে নাম পরিবর্তনের জন্য রাজ্য সরকার যে চিঠি লিখেছেন তার কোনও উত্তর তারা দিয়েছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র দপ্তরের কাছে চিঠি গিয়েছে, নিশ্চয়ই তাদের একটু সময় লাগবে। এখনও উত্তর পাইনি। আমরা আশা করছি তাড়াতাড়ি উত্তর পাব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আজকে আবার এই সভায় একটু কিন্তু কিন্তু করছেন। তার কারণ অনেকে বলেচেন প্রস্তাবটা নাকি এই সভার সর্বসম্মত প্রস্তাব নয়। ভোটের হিসাবে আমরা সর্বসম্মত প্রস্তাবই গ্রহণ করেছি। তখন বি জে পি এখানে ছিল না। তৃণমূল বন্ধু সমর্থন করেছিলেন। পশ্চিমবাংলার নাম পরিবর্তন করে "বাংলা" করার সিদ্ধান্ত আমরা নিয়েছিলাম। তারপর একটা কাজ বাকি আছে সেটা হল কেন্দ্রীয়

সরকারকে চিঠি লেখা। চিঠি লিখে বলা যে পার্লামেন্ট may be law after the name of any state under artical 3(c) of the constitution রাজ্য সরকারের ঐ চিঠি বিধানসভায় প্রস্তাব হয়ে যাবার পর কেন্দ্রীয় সরকারকে লিখে জানানো। সেই সময়ে যখন প্রস্তাব গ্রহণ করেছিলাম তখন লোকসভায় নির্বাচন হয়নি। তাই তখন আমরা ভেবেছিলাম লোকসভায় নির্বাচন হয়ে গেল সঙ্গে সঙ্গে পাঠানো হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, মন্ত্রিসভায় প্রস্তাব পাস হয়ে যাবার পর, বিধানসভায় সর্বসম্মতভাবে প্রস্তাব পাস হয়ে যাবার পর সামান্য একটা চিঠি লিখে কেন্দ্রীয় সরকারকে বলা যে, নাম পরিবর্তনের যে সিদ্ধান্ত আমরা গ্রহণ করেছি সেটাকে কার্যকর করুন। সেটা এত সময় লাগছে কেন? ১০ই অক্টোবর কেন্দ্রীয় সরকার গঠন হয়ে গেছে আর আজকে ৩০ নভেম্বর, অর্থাৎ ১ মাস ২০ দিন। মন্ত্রী মহাশয় উত্তরে বললেন আমরা এ ব্যাপারে স্থির আছি। কিন্তু আমার প্রশ্ন, এটা কি নতুন করে বিবেচনা করছেন, নাকি বিধানসভায় যে প্রস্তাব এনেছিলেন সেটাকে পরিবর্তন করতে চান? যদি পরিবর্তন করেন তাহলে আমরা আলোচনা করব, বিধানসভার প্রস্তাবের দরকার নেই, কালকে যেটা ভেবেছিলেন বলুন ভুল ছিল, আবার আমরা পুরানো প্রস্তাবে ফিরে যেতে চাই?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের বক্তব্য আমার হাতকে শক্ত করল, ভালই হল। আপনি যা বলার চেষ্টা করছেন তা কিন্তু নয়। বিধানসভায় ফেরার প্রশ্ন নয়, মন্ত্রিসভার প্রস্তাব থেকে ফিরে আসার প্রশ্ন নয়। কিন্তু বিষয়টা যেহেতু গুরুত্বপূর্ণ তাই রাজনৈতিক দলের ঐক্যমত যেমন প্রয়োজন, তেমনি রাজনৈতিক দলের বাইরে যেসব ব্যক্তিরা আছেন তাদেরও মতামত প্রয়োজন। পার্লামেন্ট হয়ে গেছে, আমরা বসে আছি, খেয়াল নেই তা নয়। আপনি যেটা বলছেন, আমি চিঠি পাঠিয়ে দিতে পারি। যদি বলেন, কালকেই পাঠিয়ে দিতে পারি। কিন্তু আমি আপনাদের বুঝতে অনুরোধ করছি, এই বিষয়ে যাতে সকলে ঐক্যমত হতে পারি সেইজন্য অল্প সময় নিচ্ছি। আমার মধ্যে কিন্তু কিন্তু ভাব নেই। আপনাদের মতামত আমি জানি, বিধানসভার মতামতও আমাদের পক্ষে এবং রাজ্য মন্ত্রিসভার মতও সুস্পষ্ট, তাই আমার মধ্যে কিন্তু কিন্তু নেই। আমি বিরোধ চাই না, আমি চাই ঐক্যমত।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় সদস্য শ্রী সৌগত রায় ১০ তারিখ বললেন, কিন্তু ওটা ১০ তারিখে নয়, ১৩ তারিখে। ২০ জুলাই সর্বসম্মতিক্রমে আমরা প্রস্তাব নিয়েছিলাম। তারপর দেখলাম—এখান সৌগতবাবু ও আছেন এবং বিরোধীদলের নেতা শ্রী অতীশচন্দ্র সিনহা মহাশয়ও আছেন—বাইরে অনেকগুলি যে সেমিনার হয়েছে সেই সমস্ত সেমিনারে কেউ কেউ বিপক্ষে বক্তব্য রেখেছেন অর্থাৎ এই বিধানসভায় সর্বসম্মত প্রস্তাবেরর বিপক্ষে।

যারা এই বিধানসভায় সর্বসম্মত প্রস্তাবে বক্তব্য রেখেছিলেন, সেই রেজলিউশনে মতামত ব্যক্ত করেছিলেন, তাদের মধ্যে কেউ কেউ বাইরে গিয়ে অন্য মত ব্যক্ত করেছেন। একই দলের ভিন্ন ভিন্ন মত আছে। সেইদিক থেকে মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, তিনি যখন বলছেন ৩রা আগস্ট মন্ত্রিসভায় এই সিদ্ধান্ত নেওয়ার পর আপাতত, কলকাতার নামকরণের প্রস্তাব স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে চিঠি লিখে পাঠিয়েছেন, কিন্তু রাজ্যের নামকরণের প্রশ্নে তিনি আরও আলোচনা চাইছেন তখন আমি নির্দিষ্টভাবে জানতে চাইছি, বি জে পি বিধানসভায় প্রথম এসেছে, ঠিক আছে, তাদের বক্তব্য আছে—এই রাজনৈতিক দলের বাইরেও অন্যান্য ব্যক্তিদের আপনি মতামত গ্রহণ করবেন, কিন্তু যে রাজনৈতিক দল এই বিধানসভার ভিতরে গত ২০ জুলাই ঐ প্রস্তাবে ঐক্যমত প্রকাশ করেছিলেন তাদের মধ্যে কেউ কেউ ভিন্ন ভিন্ন মত প্রকাশ করে কোনও চিঠি দিয়েছেন কি বা অন্য কোনও জায়গায় বিরূপ বক্তব্য রেখেছেন বলে আপনার কাছে কি কোনও ইনফরমেশন আছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** ঃ এই বিধানসভার প্রস্তাবে যারা সর্বসম্মতভাবে সমর্থন করেছিলেন তারা আনুষ্ঠানিকভাবে সেই সম্মতি তুলে নিয়েছেন বলে আমার জানা নেই বা আমাকে চিঠিও দেননি। তবে আশ্চর্যের ব্যাপার, বিধানসভায় সর্বসম্মতভাবে প্রস্তাবটি পাস হয়ে যাবার পর কেউ কেউ কাগজে বলার চেষ্টা করেছেন, না জেনে করে ফেলেছি ইত্যাদি ইত্যাদি, সেটাই বড় প্রশ্ন। রাজনৈতিক মঞ্চের বাইরেও অনেক ব্যক্তি আছেন, প্রতিষ্ঠান আছে, তাদের সঙ্গে আমি নিরন্তর চেষ্টা করছি কথা বলতে। ইতমধ্যেই কথা বলেছি। আমাদের মূল স্পিরিটটা হচ্ছে এটাই যে যতটা সম্ভব বিরোধ কমিয়ে নিয়ে এসে ঐক্যমত্য করা। কিন্তু এই বিধানসভায় প্রস্তাব পাস হবার পর কেউ যদি সেই প্রস্তাব থেকে সরে যেতে চান তাহলে মানুষ তাদের বুঝে নেবেন।

**শ্রী সুব্রত মুখার্জি** ঃ স্যার, বুদ্ধদেববাবু প্রথমে একটু ইতস্তত করছিলেন ঠিকই, পরে আবার শুধরে নিয়েছেন যে না, এখানে যা পাস হয়েছে এবং সরকারের ক্যাবিনেট থেকে যেটা পাস হয়েছে তাতে সীমাবদ্ধ থাকবেন। আমার খুবই খারাপ লাগছে এটা বলতে—যখন এখানে এটা নিয়ে আলোচনা হয় তারমধ্যে একটা অ্যামেন্ডমেন্ট খুব তাড়াহুড়া করে এসেছিল। সংবাদপত্রে আপনারা দেখেছেন যে বিভিন্ন দলের মধ্যে এটা নিয়ে বিতর্ক হয়েছে। বিতর্কটা কিন্তু আর দলের মধ্যেই সীমাবদ্ধ নেই, বাইরেও চলে গিয়েছে। এটা ভাবার দরকার আছে। সরকারি দলের চিফ হুইপ একটা অ্যামেন্ডমেন্ট খুব তাড়াহুড়া করে এনেছিলেন। আমি এর প্রথম বক্তা ছিলাম হঠাৎ দেখলাম সেটা কেটে অন্য একজন প্রথম বক্তা হয়ে গেলেন। অ্যামেন্ডমেন্টটি অতি দ্রুত হাতে ধরিয়ে দেওয়া হয়। এই রকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সেটা খুব সমীচীন হয়নি। ঠিক অনুরূপভাবে

শোভনদেববাবুকে যখন বলতে দেওয়া হয় তখন তার মানসিক প্রস্তুতি, অন্ততপক্ষে সংবাদপত্র পড়ে যায় দেখেছি,—

(গোলমাল)

এখন বুদ্ধদেববাবু বলছেন যে এটা ক্যাবিনেট থেকে পাস হয়েছে, বিধানসভায় পাস হয়েছে। ক্যাবিনেট এবং বিধানসভা থেকে পাস হবার আগেই জনমত যাচাই করতে হয়। এখানে আসার আগেই ভাষাবিদদের সঙ্গে কথা বলতে হয়, অন্য প্রতিষ্ঠান এটা কাদের মিন করছেন জানি না—তাদের সঙ্গে কথা বলতে হয়। কথা বলার পর ক্যাবিনেট আসে এবং তারপর বিধানসভায় আসে। অদ্ভুত লাগছে এটা দেখে যে এখান থেকে পাস হয়ে যাবার পর বলা হচ্ছে প্রতিষ্ঠানের সঙ্গে কথা বলা হচ্ছে, ভাষাবিদদের সঙ্গে কথা বলা হচ্ছে, সাহিত্যিকদের সঙ্গে কথা বলা হচ্ছে। এটা কোন দেশিয় নিয়ম আমি জানি না। সাধারণভাবে নিয়ম হচ্ছে ঐসব কাজগুলি করে ক্যাবিনেট, বিধানসভায় আসে। আমার জিজ্ঞাস্য, ক্যাবিনেট থেকে পাস হবার পর, বিধানসভা থেকে পাস হবার পর আর কি কোনও সুযোগ আছে ভাষাবিদদের সাথে, প্রতিষ্ঠানের সাথে, ব্যক্তির সঙ্গে কথা বলে এর কোনও পরিবর্তন করার? যদি না থাকে তাহলে অযথা সময় নষ্ট করছেন কেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মুশকিল হচ্ছে আপনি দেশে যে সময় থাকেন বিদেশে তার থেকে একটু বেশি থাকেন তাই দেশের অবস্থাটা বোঝেন না। একটা কথা হচ্ছে বিধানসভায় যে প্রস্তাব পাস হয়েছিল তারমধ্যে পদ্ধতিগত কোনও ভুল হয়েছিল কিনা মাননীয় স্পিকার মহাশয় সেটা বলবেন—তাড়াহুড়া করে কে এনেছিলেন ইত্যাদি। এটা ঠিক যে সরকারিভাবে একটা এসেছিল এবং বিরোধীদল থেকে একটা এসেছিল। পদ্ধতিগত কোনও ভুল হয়নি। বিধানসভায় প্রস্তাব পাস যা হয়েছিল আইনগত দিক থেকে সব ঠিকই হয়েছে। আর আপনি যেটা বললেন সে ব্যাপারে আমি একথাটা খুব পরিষ্কারভাবে বলতে চাই নাম পরিবর্তনের ব্যাপারে আমরা যে প্রস্তাব পাস করছি পশ্চিমবাংলার সাধারণ মানুষ, সংস্কৃতির জগতের মানুষ......

(গোলমাল)

সাধারণ মানুষ অ্যাকাডেমিসিয়ানস, কালচারাল পারসোনালিটিস—এদের একেবারে নিরঙ্কুশ সংখ্যাগরিষ্ঠ অংশের মানুষ এই মতকে সমর্থন করেন। কিন্তু সংখ্যালঘু মানুষদেরও একটা মত আছে। গণতন্ত্রে নিয়ম হচ্ছে সেই সংখ্যালঘু মানুষদেরও বোঝানোর চেষ্টা করা। এটা আমরা আগেই করেছি যতটা সম্ভব, পরেও করা যায়—এ ব্যাপারে কোনও দ্বিধা নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ একথা ঠিকই যে বিধানসভায় প্রথম যেটা টেবিলড হয়েছিল. তারমধ্যে শুধু 'পশ্চিমবঙ্গ' ছিল। তারপর অ্যামেন্ডমেন্ট এল এবং সেই অ্যামেন্ডমেন্টের দ্বারা পরিবর্তন করে 'বাংলা' করা হল। তারমানে একটা জিনিস খুব সুস্পষ্ট যে এ ক্ষেত্রে দ্বিতীয় ভাবনা হঠাৎ করে এসেছে। যেটা টেলিবড হল, সার্কুলেটেড হল সেখানে 'পশ্চিমবঙ্গ', তারপর অ্যামেন্ডমেন্ট এল 'বাংলা' তাহলে হঠাৎ করে এসেছে, সময়ের খুব ব্যবধান ছিল না। মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্ন হচ্ছে, একটা পরিবর্তনের কথা আপনি বলেছেন। বির্দগ্ধ সমাজের জন্য আপনি পুনর্বিবেচনার কথা বলেছে যে পুনর্বিবেচনা করে দেখা হচ্ছে। বিধানসভার সদস্যরা রাজনীতিতে প্রশ্নে সব সময়ে ঐক্যমত হয়ে সমর্থন করি। লেফ্টফ্রন্ট-এর সিদ্ধান্তকে আমরা অনুসরণ করে চলি। কিন্তু কতকগুলি বিষয়ে ব্যক্তিগত মতামত থাকতে পারে, দৃষ্টিভঙ্গির তফাত থাকতে পারে। আমরা সাধারণ সদস্য যারা, ওখান থেকে যা উত্থাপিত হয় সেটা সমর্থন করে দেই। কিন্তু কতকগুলি বিষয় আছে যেগুলিতে অন্তত আমাদের মতামত নেওয়া দরকার। যেহেতু এটা বাইরে প্রচার হচ্ছে, বিধানসভায় সর্বসম্মতভাবে পেশ করা হয়ে আমরা নিশ্চয়ই সর্বসম্মতভাবে পাস করব। কিন্তু তার আগে মাননীয় সদস্যদের ওপিনিয়ন দেবার ব্যাপারে আপনি পুনর্বিবেচনা করছেন কিনা সেটা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** ঃ আপনার প্রশ্নটা ঠিক বোঝা গেল না।

[11-50 — 12-00 Noon]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ আমার প্রশ্নটা খুব পরিষ্কার। আমি জানতে চাচ্ছি যে, যখন একটা সিদ্ধান্ত আপনি পুনর্বিবেচনা করছেন তখন বিধানসভার সদস্যরা যাতে সেখানে সর্বসম্মতভাবে বলতে পারে সেজন্য আলাদা করে একটা আলোচনার সুযোগ যদি রাখেন তাহলে ভাল হয়। সেটা রাখবেন কিনা সেটা জানতে চাচ্ছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য** ঃ বিধানসভায় একবার সর্বসম্মতভাবে পাস করার পরে আবার বিধানসভায় আলোচনা করা ঠিক নয়। আমি শুধু বলছি যে, স্বাধীনতার পরে ৫২ বছর যদি অপেক্ষা করতে পারেন তাহলে আর মাস দুয়েক অপেক্ষা করতে কিছু আসে যাবে না। আমরা বাইরে একটা ঐক্যমত করার ব্যাপারে বিষয়টির উপরে গুরুত্ব দিয়েছি এবং সেজন্য একটু সময় নিচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২০-৭-৯৯ তারিখে যে প্রস্তাবটি এসেছিল, সেটা কলকাতা এবং পশ্চিমবঙ্গের নাম পরিবর্তনের ব্যাপারে। সুব্রত মুখোপাধ্যায় সঠিক ভাবেই বলেছেন। আগেরদিন বিকাল ৫টার সময়ে চিফ হুইপ, রবীনবাবুর ঘরে যে প্রস্তাব পেয়েছিলাম, সর্বসম্মত প্রস্তাব, পরে আলোচনার সময়ে পশ্চিমবাংলা

পরিবর্তন করে বাংলা করে নতুনভাবে প্রস্তাব পেশ করা হয়। যে প্রস্তাব আগেরদিন বিলি হয়েছিল সেই প্রস্তাবে কিন্তু পশ্চিমবাংলা ছিল। ফলে একবার সই করার পরে বক্তব্য রাখার সময়ে তার বিরোধিতা করতে গেলে, যে কারণে বুদ্ধদেববাবু উপ-মুখ্যমন্ত্রী হয়ে স্মৃতিভ্রম হয়েছে, এক্ষেত্রেও সেই রকম হবে কিনা আমি জানি না। আমি বলেছিলাম যে কলকাতার নাম পরিবর্তন করার ক্ষেত্রে আমাদের কোনও আপত্তি নেই। আপনি প্রসিডিংস ভাল করে পড়ে দেখুন, পশ্চিমবাংলার নাম পরিবর্তনের ব্যাপারে সেখানে ক্যাটাগোরিক্যলি বলা আছে। আমার বক্তব্যের মধ্যে আমি বলছি যে, বহু বিদগ্ধ মানুষ আছেন, শিল্পী আছেন, সাহিত্যিক আছেন, যাদের এই সমাজের পরিচালক বলে মনে করি, তাদের ওপিনিয়ন নিয়ে এই নাম পরিবর্তন করা হোক। আপনিও বললেন যে সমাজের বিভিন্ন মানুষের সঙ্গে আলোচনা করছেন। কাজেই সেদিন যে বক্তব্য আমি রেখেছিলাম, সেটা যে সঠিক ছিল তা প্রমাণিত হয়েছে। বিধানসভায় প্রস্তাব পাস হবার পরেও আপনি সেটা দিল্লিতে রাষ্ট্রপতির অনুমোদনের জন্য পাঠাতে পারেননি। আমি সেদিন যে কথা বলেছিলাম, আপনি আজকে সেটা স্বীকার করে নিয়েছেন। আপনি এখন বলছেন যে, আপনি একটা ঐক্যমত করার চেষ্টা করছেন। আমার প্রশ্ন হচ্ছে আপনি কাদের নিয়ে ঐক্যমত করার চেষ্টা করছেন। সমাজের যারা শ্রদ্ধাশীল ব্যক্তি আছেন তাদের মধ্যে অনেকে পশ্চিমবাংলা করার পক্ষপাতি ছিলেন। আপনি কি আপনার দলের যারা বিদগ্ধ সমাজের মানুষ, শুধু তাদের মতামত নিয়ে এটা করেছেন, না, যারা প্রকৃতপক্ষে শিল্পী, সাহিত্যিক, কৃতি পুরুষ আছেন, তাদের সম্মতি নিয়ে করছেন, এটা আমি জানতে চাই?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কার সঙ্গে কথা বলতে হবে সে ব্যাপারে আপনাকে বলতে হবে না, সেটা আমার জানা আছে। যাদের মতের গুরুত্ব আছে তাদের শতকরা একশ ভাগের সঙ্গে আলোচনা যাতে করা যায় তারজন্যই এই সময়টা নিয়েছি। তবে আজকের সামগ্রিক আবহাওয়া দেখে মনে হচ্ছে আর দেরি করা ঠিক হবে না, আমাদের বোধ হয় তাড়াতাড়ি কাজ শেষ করে প্রস্তাব পাঠিয়ে দিতে হবে দিল্লিতে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী বলেছিলেন যে, এটা পাঠাতে দেরি হয়েছে। যখন দেরিই হয়েছে তখন আমার মনে হয় আমাদের এই বিধানসভায় সদস্যগণের সর্বসম্মতিক্রমেই এটা হোক। এটা ঠিক, বাইরেও অনেক বুদ্ধিজীবী মানুষ এবং সংগঠন আছে। সেক্ষেত্রে তাদের নিয়ে পশ্চিমবঙ্গের নাম পরিবর্তনের ব্যাপারে একটা কনভেনশন করে কাজটা করতে ভাল হয়। তাহলে সাধারণ মানুষ কাজটা সঠিক বলে বলবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের কথার পরিপ্রেক্ষিতে একথাই বলছি, আপনি যদি কাগজপত্র পড়ে থাকেন, এই আলোচনা সূত্রপাত থেকে বিল পাস হবার

আগে এবং পরে এ নিয়ে জেলা স্তরে সেমিনার এবং কনভেনশন হয়েছে। এবং আবার বলছি, নিরঙ্কুশ মানুষ এই প্রস্তাবের পক্ষে। তবুও সবার মত জানতে সময় নিয়েছিলাম।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মিঃ স্পিকার স্যার, গত ২০-৭-৯৯ তারিখে যে প্রস্তাব পাস হয়েছিল বলে বলা হচ্ছে তখন ভারতীয় জনতা পার্টির কোনও প্রতিনিধি এখানে ছিলেন না, কেন্দ্রেও তখন বি জে পি শাসিত সরকার শুরু হয়নি। আজকে মুখ্যমন্ত্রীর ভাষায় সেই বর্বর অসভ্য দলের প্রতিনিধি হিসাবে আমি এখানে উপস্থিত হয়েছি। আজকে আমার প্রশ্ন, কংগ্রেস এবং কমিউনিস্টদের যে ঐতিহাসিক ভুলে দেশবিভাগ, যে দেশ বিভাগের ফলে এক কোটি মানুষ ছিন্নমূল হয়ে এসেছেন, সেটা ভুলিয়ে দেবার জন্যই কি আজকের এই নাম পরিবর্তনের প্রচেষ্টা? যদি রাজনৈতিক কারণেই এটা হয় তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী সেটা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** উত্তর দেবার কোনও প্রয়োজন মনে করছি না।

### ডানলপ রাবার ইন্ডাস্ট্রিজ

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪০) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার 'ডানলপ রাবার ইন্ডাস্ট্রিজ' কারখানাটি চালু করার বিষয়ে কেন্দ্রীয় সরকারের সহযোগিতা চেয়ে রাজ্য সরকার কোনও চিঠি দিয়েছেন কি ;

(খ) দিয়ে থাকলে, এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অভিমত কি ; এবং

(গ) উক্ত কারখানাটি চালুর ব্যাপারে রাজ্য সরকারের চিন্তাধারা কিরূপ?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ**

(ক) ডানলপ কারখানা খোলার দাবি জানিয়ে আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী এবং প্রধানমন্ত্রীকে আবার চিঠি দিয়েছেন।

(খ) কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও ইতিবাচক সাড়া এখনও পাওয়া যায়নি।

(গ) বি আই এফ আর কর্তৃক নিয়োজিত অপারেটিং এজেন্ট (আই ডি বি আই) বর্তমানে এটির পুনরুজ্জীবন প্রকল্প প্রস্তুত করেছে।

ডানলপ খোলার স্বার্থে রাজ্য সরকার সবরকম সাহায্য ও সহযোগিতা এমন কি সহযোগী ভূমিকা পালন করার কথাও কেন্দ্রীয় সরকার এবং বি আই এফ আর কে বার বার জানিয়েছে।

রাজ্য সরকার বি আই এফ আর এর সঙ্গে নিয়মিত যোগাযোগ রাখছে।

**শ্রী .আব্দুল মান্নান ঃ** মাননীয় অর্থমন্ত্রী একবার ঘোষণা করেছিলেন যে, রাজ্য সরকার নিজে থেকে এই কারখানাটি অধিগ্রহণ করবেন। পরে তিনি কেন্দ্রীয় শিল্পমন্ত্রী এবং অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনাও করছেন। সেই আলোচনার পরিপ্রেক্ষিতে বর্তমানে ওটা কি অবস্থায় আছে? কবে কারখানাটি খুলছে সেটা মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি?

(নয়েজ অ্যান্ড ইন্টারপশন)

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** প্রশ্নটা আমাকে করেছেন, উত্তরটা আমাকেই দিতে দিন।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**মিঃ স্পিকার ঃ** বসুন।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### ওড়িশায় ত্রাণ

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৫) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সাম্প্রতিক ঝঞ্ঝা বিধ্বস্ত ওড়িশায় ত্রাণ কার্যের জন্য রাজ্য সরকার ৩১শে অক্টোবর, ১৯৯৯ পর্যন্ত কি পরিমাণ আর্থিক সহায়তা করেছেন?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সাম্প্রতিক ঝঞ্ঝায় উড়িশায় ত্রাণ কাজের জন্য রাজ্য সরকার এখনও পর্যন্ত (প্রায়) ৭ কোটি টাকার আর্থিক সহায়তা করেছেন।

### বিদ্যুতের সাব-স্টেশন স্থাপন

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫) **শ্রী রামপদ সামন্ত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট কতগুলি ১৩২ কে.ভি. বিদ্যুতের সাব-স্টেশন স্থাপিত হয়েছে ;

একটি সাব-স্টেশন তৈরির জন্য কমপক্ষে মোট কত পরিমাণ

জায়গায় প্রয়োজন হয়ে থাকে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আজ পর্যন্ত রাজ্যে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ মোট ৪৬টি (ছেচল্লিশটি) ১৩২ কে. ভি. বিদ্যুতের সাব-স্টেশন স্থাপন করেছে।

(খ) ঐ ধরনের এক একটি সাব-স্টেশন তৈরির জন্য আনুমানিক সাত (৭) একর পরিমাণ জমির প্রয়োজন হয়।

## কলকাতা পুলিশে আই পি এস অফিসারের সংখ্যা

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৬) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলকাতা পুলিশে বর্তমানে কতজন আই পি এস পুলিশ অফিসার আছেন ; এবং

(খ) উক্ত আই পি এস পুলিশ অফিসারদের মধ্যে কতজন পশ্চিমবঙ্গ থেকে পাশ করা?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৮ জন।

(খ) ১০ জন।

## বিদ্যুৎ পর্যদের উন্নতিকল্পে পরিকল্পনা

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯) **শ্রী তপন হোড় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি রাজ্য বিদ্যুৎ পর্যদকে ঢেলে সাজাতে রাজ্য সরকার বিশেষ পরিকল্পনা গ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনার রূপরেখা কিরূপ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য বিদ্যুৎ পর্যদের কাজ কর্ম আরও সুষ্ঠুভাবে পরিচালনা করার জন্য কিছু

কিছু ব্যবস্থা নেওয়ার কথা ভাবা হয়েছে।

(খ) যেমন—(১) গ্রামীণ বৈদ্যুতিকরণ এবং গ্রামাঞ্চলে ৪০০ ভোল্ট পর্যন্ত বিদ্যুৎ সবশ্রেণীর গ্রাহকদের সরবরাহ করার জন্য পশ্চিমবঙ্গ গ্রামীণ শক্তি উন্নয়ন নিগম গঠন করা হয়েছে।

(২) পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রকল্প এবং অন্যান্য কয়েকটি জল বিদ্যুৎ প্রকল্প (ক্ষুদ্র ও অতিক্ষুদ্র প্রকল্প সহ) রূপায়নের জন্য একটি পৃথক জল বিদ্যুৎ নিগম গঠনের প্রস্তাব আছে।

(৩) রাজ্য বিদ্যুৎ পর্যদের বণ্টন জোনগুলিকে 'কস্ট সেন্টার' রূপে পুনর্গঠন করার প্রস্তাব আছে।

(৪) বিদ্যুতের গুণমান উন্নয়ন এবং নিরবিচ্ছিন্ন সংবহন ও বণ্টনের স্বার্থে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক এবং পাওয়ার ফিনান্স কর্পোরেশনের সাহায্য নিয়ে বণ্টন ও সংবহন ব্যবস্থার উন্নতি সাধনের কথা ভাবা হচ্ছে।

## কারগিলের যুদ্ধে রাজ্যের শহিদসংখ্যা

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২০) **শ্রী অশোককুমার দেব ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কারগিল যুদ্ধে এ রাজ্যের মোট কতজন ফৌজি জওয়ান ও অফিসার শহিদ হয়েছেন ;

(খ) তাদের নাম ও ঠিকানা কি ; এবং

(গ) রাজ্য সরকার শহিদ পরিবারবর্গকে কি ধরনের সাহায্য করেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আজ পর্যন্ত মোট নয় জন ফৌজি জওয়ান ও অফিসারের শহিদ হওয়ার খবর পাওয়া গেছে।

(খ) নাম ও ঠিকানা সংযোজনী (১)-এ দেওয়া হল।

| নিহত ফৌজি জওয়ান ও অফিসারদের নাম | ঠিকানা |
|---|---|
| ১। লিন্টুজ প্রধান (রাইফেলম্যান) | গ্রাম—ফুলংদু বস্তি, থানা—সুকিয়াপোকরী, জেলা—দার্জিলিং। |
| ২। মানবাহাদুর রাই (হাবিলদার) | গ্রাম—সুকিয়াপোকরী, গেরিতল, থানা—সুকিয়াপোকরী, জেলা—দার্জিলিং। |
| ৩। প্রমানন্দ চন্দ্র (গানার) | গ্রাম—তহশিল, সবজোলা, পোঃ—কৃষ্ণনগর, জেলা—নদীয়া। |
| ৪। অরুনকুমার রাই (রাইফেলম্যান) | গ্রাম—রংমুখটি স্টেট পোঃ— সোনাদা, জেলা—দার্জিলিং। |
| ৫। সুরেশ ছেত্রী (সেপাই) | গ্রাম—তারাবাড়ি, বালুবস্তি, থানা—নকশালবাড়ি, জেলা—দার্জিলিং। |
| ৬। বীরেন্দ্র থাপা (রাইফেলম্যান) | গ্রাম—লোয়ার লামনাহাটি বস্তি, থানা—রং লি রং লিয়ট, জেলা—দার্জিলিং। |
| ৭। কণাদ ভট্টাচার্য (ক্যাপটেন) বনহুগলি | ১০১-এ/১, বি.টি.রোড থানা—বরানগর, জেলা—উত্তর ২৪ পরগনা। |

| নিহত ফৌজি জওয়ান ও অফিসারদের নাম | ঠিকানা |
|---|---|
| ৮। মহঃ সৌদি রহমান (গানার) | গ্রাম—মোতিয়ারি পোঃ—গোরক্ষ, |

থানা—রতুয়া,
জেলা—মালদা।

৯। শঙ্কর ঘোষ (নায়েক) গ্রাম—মথুরাপুর,
পোঃ—বৈরামপুর,
জেলা—উত্তর ২৪ পরগনা।

(গ) রাজ্য সরকার নিহত ফৌজি জওয়ান ও অফিসারদের নিকটতম আত্মীয়/আত্মীয়ার প্রত্যেককে দুই লক্ষ টাকা করে অনুদান দিয়েছেন।

## রাজ্যের জন্য দূরদর্শনে পৃথক চ্যানেল

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রাজ্যের জন্য দূরদর্শনের পৃথক চ্যানেলের অনুমতি চেয়ে কেন্দ্রীয় তথ্য ও সম্প্রচার মন্ত্রকের কাছে রাজ্য সরকারের পক্ষ থেকে পত্র দেওয়া হয়েছে ;

(খ) সত্যি হলে, কবে উক্ত পত্র দেওয়া হয়েছে ; এবং

(গ) অদ্যাবধি কেন্দ্রীয় তথ্য ও সম্প্রচার মন্ত্রকের পক্ষ থেকে সংশ্লিষ্ট বিষয়ে কোনও উত্তর পাওয়া গেছে কি না?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) ৯ই আগস্ট, ১৯৯৯ তারিখে উক্ত পত্র পাঠানো হয়েছে।

(গ) এখনও কোনও উত্তর পাওয়া যায়নি।

## স্যাটেলাইট কমিউনিকেশন সার্ভিস

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যু বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, 'স্যাটেলাইট কমিউনিকেশন সার্ভিস চালু করার জন্য বিদ্যুৎ দপ্তর একটি প্রস্তাব গ্রহণ করেছিল ;

(খ) সত্যি হলে, কোন সময় থেকে ঐ সার্ভিস চালু করার কথা ছিল ;

(গ) এজন্য বিশ্বব্যাঙ্ক বা অন্য কোনও সংস্থা থেকে কেনও ঋণ নেওয়া হয়েছে কি না ; এবং

(ঘ) ঋণ নেওয়া হলে, ঐ ঋণের পরিমাণ কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রথমে আশা করা হয়েছিল প্রকল্পটি ৩০-৬-৯৯ নাগাদ শেষ হবে। কিন্তু নিম্নলিখিত কারণগুলির জন্য প্রকল্পটি সময়মতো শেষ করা যায়নি ঃ—১) ইনস্যাট-২ডি উপগ্রহ ব্যর্থতার জন্য, ২) ভারত সরকারে ডি ও টি সংস্থা কর্তৃক 'ট্রান্সপনডার' বণ্টনের ব্যাপারে দেরি হওয়ার জন্য এবং ৩) 'এস এ সি এফ-এ' ছাড়পত্র সংক্রান্ত দেরির জন্য। এখন আশা করা যায় প্রকল্পটি ৩১-১২-২০০০ সাল নাগাদ শেষ হবে।

(গ) প্রকল্পটির জন্য পি এফ সি-র মাধ্যমে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে পি আই এফ ঋণ নেওয়া হয়েছে।

(ঘ) উক্ত ঋণের পরিমাণ ২৭.৯৭ কোটি টাকা।

**রাজ্যে বন্যা ও ঘূর্ণিঝড়ে ক্ষয়ক্ষতির পরিমাণ**

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১২) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিক বন্যা ও ঘূর্ণিঝড়ে রাজ্যে ক্ষয়ক্ষতির পরিমাণ কত ;

(খ) উক্ত বিপর্যয়ের ফলে জীবনহানির সংখ্যা কত ;

(গ) ক্ষতিগ্রস্তদের জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছে ; এবং

(ঘ) ক্ষয়ক্ষতি বাবদ কেন্দ্রের কাছ থেকে চাহিদানুযায়ী প্রাপ্য সাহায্যের পরিমাণ কিরূপ?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বন্যায় ক্ষতির পরিমাণ-২, ২,০৮,৬৭২.৮৯ লক্ষ টাকা। ঘূর্ণিঝড়ে ক্ষতির পরিমাণ

৩৫২.৩০ লক্ষ টাকা।

(খ) বন্যায়—৭৯ জন, ঘূর্ণিঝড়ে—শূন্য।

(গ) ক্ষতিগ্রস্তদের মধ্যে নিম্নলিখিত ত্রাণ সামগ্রী বিতরণ করা হয়েছে ঃ—

| ১) ত্রিপল | গম | চাল | ক্যাশ | কম্বল | গুড়োদুধ | টাকা |
|---|---|---|---|---|---|---|
| বন্যায়— ২,৯৭,৫০০ | ৫,৭০০ | ১৩,৭৫০ | ৫০,০০০ | — | ৯.২৫ | ৪৬২.২৫ লক্ষ |
| ঘূর্ণিঝড়— ১,২১,০০০ | ৮০০ | ১০০০ | — | ১০,০০০ | — | ৮২.০০ লক্ষ |
| মোট— ৪,১৮,৫০০ | ৬,৫০০ | ১৪,৭৫০ | ৫০,০০০ | ১০,০০০ | ৯.২৫ | ৫৪৪.২৫ লক্ষ |

২) বন্যায় ও ঘূর্ণিঝড়ে মৃত ব্যক্তির পরিবারকে এবং ক্ষতিগ্রস্ত বাসস্থানের জন্য প্রদেয় অনুদান দেওয়ার ব্যাপারে কার্যকর ব্যবস্থা নেওয়া হচ্ছে।

৩) এছাড়াও মেরামতি, পুনর্নির্মাণ ও ক্ষয়ক্ষতিপূরণ কাজের জন্য দুর্যোগ তহবিল থেকে অন্যান্য দপ্তরসমূহকে মোট ২২৩৯.২৮ লক্ষ টাকা দেওয়া হয়েছে

(ঘ) কেন্দ্রের কাছে ৭২১.২৭ কোটি টাকা চাওয়া হয়েছে কিন্তু এখন পর্যন্ত কোনও অর্থ পাওয়া যায়নি।

### শিশু চলচ্চিত্র উৎসব

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে রাজ্যের বিভিন্ন স্থানে 'শিশু চলচ্চিত্র উৎসব' অনুষ্ঠিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ;

(খ) থাকলে, মোট কতগুলি স্থানে উক্ত উৎসব অনুষ্ঠিত হবে ; এবং

(গ) কতসংখ্যক ছাত্রছাত্রী ঐ উৎসব দেখার সুযোগ পাবে বলে আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) ২৩টি জেলা। মহকুমায় আয়োজনের প্রস্তাব আছে।

(গ) আনুমানিক ১,৩৮,০০০ ছাত্র-ছাত্রী উৎসব দেখার সুযোগ পাবে বলে আশা

করা যায়।

[12-00 — 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Now the question hour is over. Today I have received three notices of Adjournment Motion. The first one is from Shri Atish Ch. Sinha, Hon'ble Leader of the Opposition, Shri Abdul Mannan-MLA, Shri Saugata Roy-MLA and Shri Ashok Kumar Deb-MLA on the subject of deterioration of law and order situation in the State. The second one is from Shri Pankaj Banerjee-MLA on the subject of failure of the Government to give protection to common people and the third one is from Shri Sobhan Deb Chattopadhyay-MLA on the subject of stalemate condition in all spheres of life in the State.

The first Notice of Shri Atish Ch. Sinha Hon'ble Leader of the opposition and others are in order and I give my consent to it. As under Rule 61(i) not more that one Motion Shall be made at the same sitting, I, therefore withhold my consent to the second and third Motions.

Now I call upon Shri Atish Ch. Sinha Hon'ble Leader of the opposition to ask for the leave of the House to move his adjournment motion.

**Shri Atish Chandra Sinha :** Mr. Speaker, Sir, I beg leave of the House to move the Motion. This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence namely :- Whereas Law and Order situation in the State has deteriorated sharply especially in the current month and :

Whereas nine people reportedly supporters of major ruling party were killed in Joynagar in a clash with SUCI supporters and whereas two businessmen were killed by decoits in Howrah recently;

and whereas an innocent youngman was killed by anti-socials in the same districts;

whereas in Calcutta, a Businessman, Jaiprakash Gupta was kidnapped from Calcutta and found murdered and

whereas three innocent youngmen were picked up by police on a false charge of kidnapping.

The House, therefore, condemns the failure of the police to stop inter party murders, dacoities and anti-social activities.

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** স্যার আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। স্যার ওনারা অ্যাডজর্নমেন্ট মোশন প্রতিদিন দিচ্ছেন, এই অ্যাডজর্নমেন্ট মোশন প্রতিদিন অ্যাকসেপ্ট করতে হয়—

(নয়েজ)

আর একটা ব্যাপার আছে স্যার।

**Mr. Speaker :** আপনি বসুন I think Hon'ble member, Shri Prabhanjan Mondal has got no objection to this. So, the leave is granted. These who are in favour of this Motion, please, stand up.

(Pause)

I find that 50 members are in favour of this Motion. So, The leave is granted. The adjournment Motion will be taken up for dicussion immediately. And, the discussion will continue for two hours. If any member wants vote the Motion that also have to be reported before expiry of two hours, Under rule 65 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly no question can be put at the end of the two hours before, and the time allotted to the members, will not be extended. এটা দু ঘন্টার মধ্যে শেষ না হলে ভোট হবে না, এটা ২ ঘন্টা মধ্যে শেষ করতে হবে।

## DISCUSSION ON ADJOURNMENT MOTION

[12-10 — 12-20 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন-শৃঙ্খলার ব্যাপারে যে মুলতুবি প্রস্তাব এখানে মুভ করা হল তার উপর আমি বক্তব্য রাখছি। স্যার, আপনি দেখেছেন যে পশ্চিমবাংলায় অনেক দিন থেকে আমরা এই অভিযোগ করে আসছি। গত কয়েক মাস ধরে যে সমস্ত ঘটনা কলকাতায় এবং পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় ঘটে চলেছে তাতে এখানে অইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে এই বিষয়ে সন্দেহ নেই। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত আছেন। আমরা দেখলাম যে মুখ্যমন্ত্রী স্বাস্থ্যের কারণে তিনি তার মুখ্যমন্ত্রিত্ব ছেড়ে অন্য কাউকে পশ্চিমবাংলার দায়িত্ব দিয়ে চলে যেতে চাইছেন। তার দল তাকে ছাড়েনি। তিনি সেই ভগ্ন স্বাস্থ্য নিয়ে মুখ্যমন্ত্রীর পদ অলঙ্কৃত করে সম্ভবত আগামী নির্বাচন পর্যন্ত থেকে যাবার সিদ্ধান্ত করেছেন। আমরা চাই মুখ্যমন্ত্রী দীর্ঘজীবী হন। কিন্তু সাথে সাথে আমরা তাকে এই কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, তার দলের একজন উপ-মুখ্যমন্ত্রী হয়েছেন, বুদ্ধদেববাবু, যিনি পুলিশমন্ত্রী, তিনি উপ-মুখ্যমন্ত্রী হয়েছেন। পুলিশমন্ত্রী হয়ে তিনি ২২/২৩ বছরে চরম ব্যর্থতার নজির রেখেছেন। আমরা প্রত্যেকবার বিধানসভায় বিভিন্ন ঘটনা তুলে ধরে এই রাজ্যের চূড়ান্ত আইনশৃঙ্খলা অবনতির কথা তুলে ধরেছি। আমরা কোনও সুফল পাইনি। আমি পরে যদি সময় পাই তাহলে আপনাকে আমি পরিসংখ্যান দেব। এটা জলের মতো পরিষ্কার হয়ে গেছে পশ্চিমবাংলার মানুষের কাছে, পুলিশমন্ত্রীর যে পরম কর্তব্য পালন করা উচিত ছিল তা পালন করতে তিনি সম্পূর্ণরূপে ব্যর্থ হয়েছেন। যারফলে আমরা আজকে দেখছি চারিদিকে হত্যা, কিডন্যাপিং, ধর্ষণ হু হু করে বেড়ে যাচ্ছে। তারচেয়ে আরও ভয়ঙ্কর ব্যাপার মাননীয় মুখ্যমন্ত্রী, খুন, ধর্ষণ, কিডন্যাপিং এত সংখ্যায় বেড়ে যাচ্ছে অথচ কেউ শাস্তি পাচ্ছে না। তারফলে অপরাধ জগতের আজকে যারা কর্মকর্তা, যারা পান্ডা, তারা আজকে বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে। তারা জানে এই সরকার পঙ্গু, এই সরকার ক্লীব। এই সরকারের পুলিশের দ্বারা তারা কোনওদিন শাস্তি পাবে না। আজকে পশ্চিমবাংলায় সেজন্য এই অবস্থার সৃষ্টি হয়েছে। যারা অপরাধ করছে তারা শাস্তি পাচ্ছে না। আমি আপনাকে একটি পরিসংখ্যান দিতে চাই। ১৯৯২-৯৩ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় খুন হয়েছে ৮,৯৮৯ জন। ধর্ষণ হয়েছে ৩,৭১১ জন। ১৯৯৭-৯৮-৯৯ সালের আরও হয়েছে। সেই ফিগারগুলো এখনও আমার কাছে এসে পৌঁছায়নি। ১৯৯২-৯৬ সালে প্রায় ৯ হাজার খুন হয়েছে। সেখানে শাস্তি পেয়েছে ১,১৪০ জন। স্যার, এটা নোট করুন। যেখানে ৯ হাজার খুন হয়েছে সেখানে শাস্তি পেয়েছে ১,১৪০ জন। ধর্ষণ হয়েছে ৩,৭১১ জন। সেখানে শাস্তি পেয়েছে মাত্র ২০৯ জন। অপরাধের দশ ভাগও শাস্তি পাচ্ছে না।

কি অবস্থা আপনি বুঝে দেখুন। অপরাধের সংখ্যা কেন বাড়বে না? কেউ যদি শাস্তি না পায়, তাহলে স্বাভাবিকভাবে এই প্রবণতা বন্ধ করা খুব কঠিন। সেজন্য আমরা এই মুলতুবি প্রস্তাব নিয়েছি। এটা সত্য যে, উপ-মুখ্যমন্ত্রী যিনি হয়েছেন পুলিশমন্ত্রী, তিনি সম্পূর্ণভাবে ব্যর্থ। আর মুখ্যমন্ত্রী সামগ্রিকভাবে এই মন্ত্রিসভার দায়িত্ব এড়াতে পারেন না। তিনিও পরোক্ষ ভাবে হলেও বা ডাইরেক্টলি দায়ী পশ্চিমবাংলাকে এই চূড়ান্ত অবস্থার মধ্যে নিয়ে যাবার জন্য। বর্তমান কাগজে বলা হয়েছে, কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী আডবানিজী বলেছেন, ৬৮৯ জন পাক অনুপ্রবেশকারী নাকি পশ্চিমবঙ্গে ঢুকে আছে। এই আই এস আই-এর নামে যে সমস্ত জেলায় সংখ্যালঘুদের বসবাস আছে, তাদের ওপর অন্যায়ভাবে সন্দেহ প্রকাশ করা হচ্ছে। তাদের ওপরে অন্যায়ভাবে অত্যাচার করা হচ্ছে। এই অনুপ্রবেশকারী যারা আছে তাদের ধরুন আমাদের সমর্থন পাবেন। কিন্তু তাদের ধরার নাম করে এই সংখ্যালঘু মাইনরিটি মানুষ, যারা বিশেষ করে আমার জেলা মুর্শিদাবাদ এবং তার পার্শ্ববর্তী এলাকাগুলোতে আছে তাদেরকে বিনা কারণে ধরা হচ্ছে। সেইসব মানুষের ওপরে অযথা অত্যাচার করা হচ্ছে এইসব দৃষ্টান্ত আমরা দেখেছি। তারপরে নাঙ্গিয়া অপহরণের ব্যাপারে পুলিশ নিজের অপদার্থতা ঢাকবার জন্য কতগুলো নিরপরাধ ব্যক্তিকে ধরে নিয়ে গিয়ে নাঙ্গিয়া সাহেবের মূত্র তাদেরকে থানায় পান করাতে বাধ্য করায়। এতে পুলিশমন্ত্রীর কি কার্যকলাপ বুঝতে পারছি না। দোষী হলে তাকে শাস্তি দিন। প্রকৃত কে দোষী সেটা আগে দেখুন এবং তারপরে তার আইনমতো শাস্তি হোক। কিন্তু কারা দোষী বুঝব না বা দেখব না তুলে নিয়ে গিয়ে অত্যাচার করব এই জিনিস তো চলতে পারে না। তারপরে বিচারাধীন ৩৮ জন বন্দির মৃত্যু হয়েছে গত ১৩ মাসে। এই সংখ্যাটার কথা বারে বারে আপনাদের কাছে বলেছি। তারপরে বিচারাধীন যেসব বন্দি, তাদের উপরে অত্যাচার ভীষণভাবে করা হচ্ছে এবং অনেকে এরজন্য আত্মহত্যাও করেছে। সেখানে বন্দিদের চিকিৎসারও কোনও ব্যবস্থা হচ্ছে না। সম্প্রতি কয়েকজন ডাক্তারকে নাকি আপনারা জেলে পাঠাবেন শুনেছিলাম বিচারাধীন বন্দিরে চিকিৎসার জন্য। কিন্তু এখনও পর্যন্ত সেটা কার্যকর হয়নি, কবে হবে জানি না। ১৯৭৪ সালে আমরা যখন সরকারে ছিলাম তখন পুলিশ বাজেট ছিল ৩০ কোটি ৮৪ লক্ষ টাকা, আর আজকে ১৯৯৯-২০০০ সালে সেটা বাড়তে বাড়তে সাড়ে সাতশো কোটিতে এসে দাঁড়িয়েছে। কিন্তু দুষ্টের দমন কি হয়েছে—যারা অপরাধী তারা কি ধরা পড়েছে? মাননীয় পুলিশ মন্ত্রীতো বলবেন কি করবেন, সারা ভারতবর্ষেই তো বেড়েছে, বিহার, উত্তরপ্রদেশ এইসব রাজ্যগুলোকে দেখাবেন। কিন্তু এসব দেখিয়ে কি পাশ কাটিয়ে যাওয়া যায়। এসব করে পাশ কাটিয়ে যাবার নয়। আজকের পুলিশের সংখ্যা আই জি, ডি আই জির সংখ্যা হু হু করে বেড়ে চলেছে। ডজন ডজন পুলিশ বেড়েছে। কিন্তু আইনশৃঙ্খলা রক্ষা করতে আপনারা সম্পূর্ণ রূপে ব্যর্থ হয়েছেন। শুধুমাত্র আই জি এবং ডি আই জির সংখ্যা

বাড়লেই তো সব হবে না, যারা অপরাধ করছে তাদের ধরা উচিত। এবং তাদের ধরে প্রথমত শাস্তির ব্যবস্থা যতদিন না করতে পারবেন ততদিন যতই পুলিশ খাতে সাড়ে সাতশো বা আটশো কোটি টাকা বাড়ান না কেন কিছুই এসে যাবে না। এতে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলার অবনতি চূড়ান্ত জায়গায় চলে যাবে সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। সুতরাং এখানে যে প্রস্তাব এনেছি আমি আশা করব সবাই মিলে সমথন করবেন। এরসঙ্গে আমি আরও দু একটি কথা বলে বক্তব্য শেষ করব। পরে উত্তর দেবার সময়ে যদি কিছু বলার থাকে বলব। পুলিশ এখন ট্রিগার হ্যাপি হয়ে গেছে। যেখানে সেখানে যথেচ্ছভাবে কারণ থাকুক আর না থাকুক গুলি করে মানুষকে হত্যা করে দিচ্ছে। আগে পুলিশের গুলি চালানোর একটা নিয়ম ছিল। আগে পুলিশ ওয়ার্নিং বা মাইক দিয়ে টিয়ার গ্যাস ছুঁড়ে জানাত। তাও গুলি করতে গেলে পায়ের দিকে লক্ষ্য করে গুলি করত, কিন্তু আজকাল সরাসরি মানুযের মাথা লক্ষ্য করে গুলি করা হয়, নয়ত বুক লক্ষ্য করে গুলি করা হয়। এইভাবে নিরপরাধ মানুযগুলো মারা যাচ্ছে। ১৯৯২ থেকে ১৯৯৬ পর্যন্ত ৬৫৫ জনকে পুলিশ ফায়ারিং হয়েছে এবং তাতে মারা গেছে ২৪৪ জন। তাই আমি মনে করি আপনারা সকলেই এই মুলতুবি প্রস্তাবকে সমর্থন করুন এবং পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার যে চূড়ান্ত অবনতি হয়েছে তার উন্নয়ন করার দরকার এবং আপনাদের মতামত তা প্রমাণ করবে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের আনীত এই মুলতুবি প্রস্তাবকে সম্পূর্ণরূপে বিরোধিতা করছি কারণ দুরাত্মার ছলের অভাব নেই। ওরা নিজেরা রাজনৈতিকভাবে দেউলিয়া বলে কে কোন দলে থাকবে, কাকে দলের রাখবেন এইসব কম্পিটিশন করতে গিয়ে আমরা গতকালও দেখেছি এবং আজও দেখছি যে, এই সরকারের বিরুদ্ধে ওদের কথা বলতে হচ্ছে এবং তাতে এই সরকারের বিরুদ্ধে কে কত কথা বলবে তাই নিয়ে রেষারেষি লেগে আছে। এই সরকার বা রাজ্য সরকারের বিরুদ্ধে কে কি কথা বলতে পারে এবং কে কি গন্ডগোল করতে পারে তার কম্পিটিশন করার তাগিদ নিয়ে এই মুলতুলি প্রস্তাব্র এসেছে। এই মুলতুবি প্রস্তাবের ক্ষেত্রে বিরোধী দল নেতা কি বলতে চাইলেন সেটা বোঝা গেল না। কিছু ঘটনা ঘটেছে আমরা জানি, গোটা দেশে ঘটেছে, তার থেকে অনেক কম আমাদের রাজ্যে হচ্ছে। কিন্তু ঘটার মুলে কারা, পিছনে কারা এই ব্যাপারে এখানে মাননীয় বিরোধী দল নেতাকে জানাই এই মুলতুবি প্রস্তাব যিনি উত্থাপন করলেন, তার কাছে আমার আবেদন, আপনি একটু খতিয়ে দেখেছেন কি, গত কয়েক মাসে এই রাজ্যের বুকে যে বিশৃঙ্খলা সৃষ্টির অপচেষ্টা চলছে তার পিছনে কারা? কারা মদত দিচ্ছে? কারা উস্কানি দিচ্ছে? কারা এই ঘটনা ঘটাচ্ছে? পুলিশের একটা অংশকে আজকে এমন একটা জায়গায় নামিয়ে আনার জন্য প্রকাশ্যে একটা রাজনৈতিক দলের যারা দিল্লির সরকারের অংশীদার, তারা প্রকাশ্যে বিবৃতি

দিচ্ছে, আহ্বান জানাচ্ছে পুলিশকে। এমন কি আমাদের মাননীয় মন্ত্রী এই রাজ্যের মন্ত্রীর উপরে হামলা করার জন্য হুমকি দিচ্ছে, সেখানে বিধায়করা জড়িত আছে। এখানে মুশকিল হচ্ছে, আপনি বলবেন মাননীয় বিরোধী দল নেতা, আপনাদের দলের ভেতরে আছে, গতকালও আমরা দেখলাম তাদের কেউ কেউ এই কাজ করছেন। গতকাল আপনাদের পক্ষে বিধানসভায় মত দিচ্ছেন, কিন্তু বাইরে তারা এই কাজ করবার জন্য এই রাজ্যের আইনশৃঙ্খলাকে আমাদের দেশের সামনে যা গর্ব, সেটাকে বিঘ্নিত করার জন্য তারা অন্য চেহারা নিচ্ছে। এখান থেকে আপনি একই কথা কি করে বলবেন, আমি জানি না। আপনি কি সমলাতে পারবেন? এখানে যারা আপনার দলের বিধায়ক, যারা মান্নান সাহেবের হুইপ মেনে আপনদের পক্ষে দাঁড়াচ্ছেন তারা বিশৃঙ্খলায় থাকবেন না? একটু আগে, আমি এখানে নাম বলতে চাই না, এই জায়গা থেকে আপনি যে উদাহরণ আনছেন, আমরা জানি এখানে কিছু ঘটনা ঘটেছে, কিছু অপহরণ ঘটেছে, কিন্তু এই অপহরণ এর ব্যাপারে একটু যদি তাকিয়ে দেখেন, কোনও সময়ে করছেন? এই সময়ে কিছু প্রাকৃতিক দুর্যোগ ঘটেছে, আমাদের রাজ্যে ঘটেছে এবং পার্শ্ববর্তী রাজ্যে ঘটেছে, আপনি যে দলের প্রতিনিধিত্ব করেন, সেই দল কি অবস্থার মধ্যে চলছে, প্রাকৃতিক দুর্যোগে যখন গোট দেশে পাশে দাঁড়াচ্ছে, তখন আপনাদের দলের নেতাকে হটাবার জন্য আপনাদের আর একটা দল গোয়ার মুখ্যমন্ত্রীকে সরাবার জন্য দাঁড়িয়েছে। এই নীতিহীনতা গোটা দেশে চলছে। এখানে দুঃখ হলেও সত্যি, আমাদের পুলিশ প্রশাসনের মধ্যেও একটা অংশের মধ্যে এই ছাপ পড়েছে। এই সমস্ত দুঃখজনক ঘটনাকে আপনারা হাতিয়ার করার চেষ্টা করছেন। আমরা তো বিগত লোকসভা নির্বাচনে দেখেছি, আমাদের যে সাফল্য ছিল, আমাদের সাফল্য সেই একই জায়গায়, ভোটের হারও একই আমরা রাখতে পেরেছি। আপনাদের সমস্ত ষড়যন্ত্রের যে জাল সেটাকে ছিন্ন করে আমরা এগুচ্ছি। আমাদের কর্মিদের উপরে হামলা হচ্ছে। এই যে ব্যবসায়ীদের উপরে হামলা, অপহরণ করা হচ্ছে, খুন করা হচ্ছে, বিভিন্ন ঘটনা ঘটছে, পুলিশ তৎপরতার সঙ্গে সেইগুলি দেখছে। মাননীয় অতীশচন্দ্র সিনহা মহাশয়, গতকাল লোকসভায় আপনাদের দলের নেতা ঐখানকার মুখ্য সচেতক প্রিয়রঞ্জন দাশমুন্সি তিনি প্রশ্ন করেছিলেন কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তরের কাছে বাবরি মসজিদ ভাঙার মামলায় কারা কারা আসামী? আপনি দেখেছেন, ঐ স্বরাষ্ট্রমন্ত্রী উত্তর দেননি। তার প্রতিমন্ত্রী উত্তর দিয়ে বলেছেন, যিনি কেন্দ্রের স্বরাষ্ট্রমন্ত্রী তিনি ২৬ নম্বর আসামী। আপনাদের লোকেরা তাদের সঙ্গে যখন এই জায়গায় হাত মেলাচ্ছেন তখন তাদের বিরুদ্ধে যদি কঠোর হতে না পারেন, আপনি কোন তাগিদে, কোন যুক্তিতে এই রাজ্য সরকারের বিরুদ্ধে আপনি মুলতুবি প্রস্তাব আনছেন?

[12-20 — 12-30 p.m.]

গত বছর নভেম্বর মাসে আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রীকে দিল্লিতে নিয়ে

গিয়ে নেহেরু স্মৃতিতে বক্তৃতা দেওয়ানো হয়েছিল এবং আপনাদের দলের নেত্রী এই ব্যবস্থা করেছিলেন। যদিও আপনারা সেই নেত্রীকে মানেন না। আজকে একটু তাকিয়ে দেখুন জয়নগরের দিকে সেখানে আপনাদের কর্মিদের খুন করল কারা? বাঁকুড়ার কোতলপুরে আপনাদের কর্মিদের উপরে হামলা করা হয়েছে, গড়বেতায় হামলা করা হয়েছে, খানাকুলে আমাদের কর্মিদের উপরে হামলা করা হয়েছে। এই বি জে পি এবং তৃণমূল জোট আজকে চারিদিকে হানাহানি আরম্ভ করেছে। আজকে এই বিধানসভায় এই তৃণমূল-বি জে পি মোট ৩+১=৪ হয়েছে এবং তাতেই এরা চারিদিকে হানাহানি আরম্ভ করে দিয়েছে। গত লোকসভা নির্বাচনের সময়ে এই তৃণমূল এবং বি জে পি জোট সমাজবিরোধীদের ব্যবহার করেছিল এবং খানাকুলের অনেক বুথে তারা আমাদের দলের কর্মিদের ঢুকতেই দেয়নি। আজকে সেই সমাজবিরোধীদের নিয়ে আপনারা এক অপরের বিরুদ্ধে হানাহানি করছেন। এখানে বাদলবাবু এবং শোভনবাবু ঐক্য দেখালেও বাইরে নিজেদের মধ্যে হানাহানি করছে। তাহলে পুলিশ কি ভূমিকা নেবে। অমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাব, যে তিনটি ছেলেকে ধরা হয়েছে তাদের মধ্যে একজনকে আমি জানি, কসবায় থাকে জয়ন্ত রায়ের ছেলে, সে একজন অপরাধী। আরেকজন ছেলেকে আমি জানি সে স্কলারশিপ পেয়েছে এবং বিদেশে যাবার জন্য সে চেষ্টা করছে, এদের উপরে যে অত্যাচার হয়েছে সেই ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রী নিশ্চয় ব্যবস্থা নেবেন। তবে প্রত্যেকটি ক্ষেত্রেই পুলিশ কিন্তু নীরব দর্শকের ভূমিকা পালন করলেন না। গত ২৫শে নভেম্বর অ্যান্টি ম্যালেরিয়ার ব্যাপারে কর্পোরেশনের কর্মচারিরা যখন সুলতান সাহেবের ওখানে কাজ করছিলেন, তখন সুলতান বাবুদের দল ছেড়ে যারা তৃণমূলে গেছেন সেই কাউন্সিলার দলবল নিয়ে কর্পোরেশন কর্মিদের উপর হামলা চালায়। এদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য যখন পুলিশ এদেরকে ধরে নিয়ে যায় তখন তাকে ছাড়াবার জন্য কারা কারা গিয়েছিল সেটা একবার দেখুন। তাহলে পুলিশ কি করে কাজ করবে। আবার বলা হচ্ছে পুলিশ সমাজবিরোধী কার্যকলাপ মদত দিলে পুরস্কার পাবে। দিল্লি, মহারাষ্ট্র এবং উত্তরপ্রদেশে যে জিনিস হচ্ছে। দিল্লিতে পাঁচজন সাংবাদিককে খুন করা হল। আমরা আরও দেখলাম, ১১ই সেপ্টেম্বর মেদিনীপুর প্রভাত ঘোষ নামে আনন্দবাজারে এক সাংবাদিকের উপরে তৃণমূলের কর্মিরা হামলা করছে। যারা কথায় কথায় সংবাদপত্রে অধিকারের কথা বলেন তারা এই কাজ করছে। তাই আমি মনে করি আজকে এখানে যে মুলতুবি প্রস্তাব আনা হচেছে তার সাথে জনগণের স্বার্থের কোনও সম্পর্ক নেই, আপনাদের দলের দেউলিয়াপনাকে ঢাকতেই আজকে এই প্রস্তাব আনা হয়েছে, তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন-শৃঙ্খলার অবনতির ব্যাপারে

*মাননীয় অতীশচন্দ্র সিনহা যে মুলতুবি প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় জ্যোতি বাবু যখন পুলিশমন্ত্রী ছিলেন তখনও আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে, তখন তিনিও পুলিশকে নিয়ন্ত্রণ করতে ব্যর্থ হয়েছিলেন।* এই ব্যাপারে আমার মনে হয়েছে বুদ্ধদেব বাবু পুলিশমন্ত্রী হওয়ার পরে এই আইন-শৃঙ্খলার অবনতি আরও তীব্রভাবে ঘটেছে এবং ঠিক তখন তার উপরে আরও বেশি দায়িত্ব দিয়ে উপ-মুখ্যমন্ত্রী করা হল কোন্ যুক্তিতে আমি জানি না। আমি আপনাদের কাছে এই ব্যাপারে কিছু তথ্য রাখব। ১৯৯৫তে জ্যোতিবাবুর পুলিশ মন্ত্রিত্বকালে পশ্চিমবঙ্গে খুন হয়েছিল ১,৭৮৮ জন। ১৯৯৮তে বুদ্ধদেব বাবুর পুলিশ মন্ত্রিত্বের আমলে খুন হয়েছে ২,১২২ জন। অর্থাৎ এই ক বছরে মানুষের জীবনের দাম কমেছে। আরও একটা উদাহরণ দেখুন ৯৫তে গুলি চলেছিল ১০৭ রাউন্ড, মারা গিয়েছিল ১৫ জন, আর ৯৮তে গুলি ১১৬ বার, মারা গিয়েছিল ২১ জন। দেখতে পাচ্ছি একদিকে খুন বাড়ছে আর একদিকে বাড়ছে পুলিশের ট্রিগার হ্যাপি নেচার। পুলিশ আরও সহজে গুলি চালাচ্ছে এবং মানুষ মরছে। যদি শুধু নভেম্বর মাস দেখেন গত পাঁচ বছরে এই নভেম্বর মাসে যত খুন হয়েছ, আর কখনও এত হয়নি। এই নভেম্বর মাসকে ক্যান বি কল্ড ব্ল্যাক নভেম্বর। এই হাউসে আমি আগেও উল্লেখ করেছি, পুলিশের উপর পুলিশ মন্ত্রীর কোনও নিয়ন্ত্রণ নেই। জয়নগর, পিংলা, দাঁতন, কুলপি, ইত্যাদি জায়গায় কত খুন হয়েছে। সি পি এম ছেড়ে তৃণমূলে যোগ দিচ্ছে। পুরানো সি পি এম এবং নতুন সি পি এম-দের মধ্যে গন্ডগোল হচ্ছে দিনের পর দিন, হাজার হাজার ঘর পুড়ে গেছে। কিন্তু এখনও কোনও নিয়ন্ত্রণ নেই পুলিশ মন্ত্রীর। রবীন বাবু অভিযোগ করেছেন—তাদের লোকদের নাকি ভোট দিতে দেওয়া হয়নি, বুথ ক্যাপচার করা হয়েছে। তা, এই জিনিস করেই তো আপনারা ২০ বছর ক্ষমতা রেখেছেন, এখন এরই শিকার হচ্ছেন। যারা এসব করছে তাদের আমি সমর্থন করি না, নির্বাচনের দিক থেকে আমার পক্ষে ভালো নাও হতে পারে, কিন্তু পুলিশ কোনও ব্যবস্থা নিতে পারছে না, এই কথাই বলছি। কুলপি থেকে একজন মহিলা এসেছেন। জয়নগর, ২৪ পরগনায় ৯ সি পি এম-এর লোককে এস ইউ সি আই মেরে ফেলেছেন বলছেন। যে পুলিশ মন্ত্রী নিজেদের লোককেই রক্ষা করতে পারে না, তিনি বাংলার লোকদের কি করে রক্ষা করবেন? এই প্রশ্ন আপনাদের কাছে রাখছি। অথচ তিনিই এই হাউসে বারবার বলেছেন, প্রতিশ্রুতি দিয়েছেন—বিভিন্ন ঘটনায় অপরাধীদের ধরবেন। খড়গপুরে ১৫.৩ তারিখে এক ব্যবসায়ী মার্ডার হন। বুদ্ধদেব বাবু এই বিধানসভায় বলেছেন ২৩.৩ তারিখে এফ আই আর অ্যাকিউজডকে ধরবেন। কিন্তু এফ আই আর-এর ফার্স্ট নেম ঘুরে বেড়াচ্ছে, ধরতে পারেননি। মানস চৌবে খুন হল, নারায়ণ চৌবের ছেলে, প্রধান আসামী রামবাবু গুপ্ত। বুদ্ধদেব বাবুর পুলিশ রামবাবুর গুপ্তকে ধরতে পারেনি। আর, ওনাকে জিজ্ঞেসা করলে বলেন, ধৈর্য ধরুন ধরা হবে। তাহলে কত দিন

অপেক্ষা করতে হবে এফ আই আর-এর ফার্স্ট নেমকে ধরতে? এই মাসের প্রথম দিকে শান্তিপুরে চার জন মারা গেল, সব সি পি আই সমর্থক। তারা কার হাতে মারা গেল? সি পি এম-এর জেলা পরিষদের মেম্বার নারায়ণ দেবনাথের হাতে। তার নামে আগেও একটা খুনের মামলা ছিল। আজ পর্যন্ত চারটে খুনের আসামী নারায়ণ দেবনাথকে গ্রেপ্তার করতে পারেননি। রবীনবাবু এসব খবর রাখেন না, আমি রাখি। আমি আগে বলেছি জয়নগর, শান্তিপুরের কথা। মালদহের কালিয়াচকে নারায়ণপুর নামে একটি জায়গা আছে, যে জায়গাটা সি পি এম ঘিরে রেখেছে, অন্য দলের লোক যেতে পারছে না। সাংসদ গনিখান চৌধুরি বলেছেন, তবুও ব্যবস্থা নেওয়া হচ্ছে না সেখানে। মুর্শিদাবাদ-সাগরদিঘীতে ঘুম থেকে তুলে ৩ জনকে খুন করা হয়েছে। এখনও পর্যন্ত কোনও অপরাধীকে ধরা যায়নি। ইসলামপুরে বাবন ভট্টাচার্য এবং খুদু, দুজনকে কিডন্যাপ করা হয়েছিল। গত ২০-১১ তারিখে তাদের ডেড বডি পাওয়া গেছে, কিন্তু এখনও পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়নি। এটা খুবই উদ্বেগের ব্যাপার যে, খোদ কলকাতা শহরের আইন-শৃঙ্খলা পর্যন্ত পুরোপুরি ভেঙে পড়েছে। এবং বুদ্ধদেব বাবু যে পুলিশকে প্রশ্রয় দেন, তারা চূড়ান্ত অপদার্থতার পরিচয় দিচ্ছে। সেই ব্যাপারে মন্ত্রীর কোনও সাফাই-ই যথেষ্ট নয়। জয়প্রকাশ গুপ্ত নামে যে ব্যবসায়ীকে মল্লিকবাজার থেকে কিডন্যাপ করা হয়েছিল, তার মৃতদেহ পাওয়া গিয়েছিল দুদিন পর নিমতায়। সেই জয়প্রকাশ গুপ্ত মারা গেল। তার কারণ হচ্ছে যখন মুক্তিপণ দিতে তারা আত্মীয়রা গেছে, পুলিশের লোকেরা যারা মুক্তিপণ নিতে এসেছে, তাদের পিছনে ফলো না করে, তাদের ধরেছে এবং আমার কাছে রিপোর্ট আছে যে, ওর ডি সি র‍্যাঙ্কের অফিসার সেলুলার ফোনে ওদের বলেছে যে, তোমাদের অভিজিৎকে আমরা ধরেছি। জয়প্রকাশ গুপ্তকে ছেড়ে না দিলে অভিজিৎকে মেরে ফেলব। ফলে পুলিশের দোষে জয়প্রকাশ গুপ্ত মারা গেল। কার পরের দিন কাগজে দেখলাম যে, বুদ্ধদেববাবু গিভিং ক্লিনচিট টু দ্য পুলিশ। আমি বুদ্ধদেববাবুর ঘরে ডেপুটেশন দিতে গিয়েছিলাম। উনি বললেন আমি সেইভাবে ক্লিনচিট দিইনি। আজকে পর্যন্ত একটা ডি সি-র জন্য জয়প্রকাশের প্রাণ গিয়েছিল। কি ব্যবস্থা নেওয়া হয়েছে তার বিরুদ্ধে সেটা আমরা জানতে চাইছি। হাওড়ায় একই থানায় একটা দোকানে ডাকাতরা ঢুকে ডাকাতি করে দুটো লোককে মেরে গেল। আজ পর্যন্ত তাদের গ্রেপ্তার করা হয়নি। তারপর কি ঘটনা ঘটেছে, না এই যে শারদ নাঙ্গিয়া ব্যবসায়ীর ব্যাপারে তিনটি ছেলেকে গ্রেপ্তার করা হল। আমি গতকাল মানবাধিকার কমিশনের কাছে গিয়েছিলাম এবং সেই যে হৃদিব্রত রায়, দেবজ্যোতি রায় এবং চন্দন সাহা তাদের গ্রেপ্তার করে তাদের উপর পুলিশ নির্মম অত্যাচার চালিয়েছে। আমরা ব্যাপারটা গ্রহণ করেছি বলে এখন সি পি এমের খেয়াল হয়েছে। সি পি এম পার্টির সেক্রেটারি বলেছে যে, পুলিশের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। এখন সেই একই পুলিশ অফিসার, যারা কলকাতা শহরে থাকে,

তাদের পার্কস্ট্রিট ভালো রেস্টুরেন্টে দেখা যায়, যাদের ভালো হোটেলে দেখা যায়, যারা জয়প্রকাশ গুপ্তের খুনের ঘটনার জন্য দায়ী, যাদের নাম এই অমানবিক অত্যাচার চালানোর সঙ্গে জড়িত, তাদের উপর কি ব্যবস্থা নেওয়া হয়েছে? জয়প্রকাশ গুপ্তের খুনীদের এখনও গ্রেপ্তার করতে পারেনি, কিন্তু নিরীহ যুবকদের গ্রেপ্তার করে নিয়ে গিয়ে তাদের উপর অমানবিক অত্যাচার চালানো হয়েছে। তারা কি ব্যবস্থা আনবে? সেইজন্য পুলিশ কোথায় গিয়ে দাঁড়িয়েছে, তার একটা উদাহরণ তুলে ধরি। গতকাল টেলিগ্রাফ কাগজে বেরিয়েছে। একটা প্যাথেটিক ঘটনা। সমস্ত কাগজে বেরিয়েছে। একটা মহিলা, তার নাম মিঠু ঠাকুর, তিনি বাস করেন সল্টলেকে। তিনি সুইসাইড করেছেন গলায় ওড়না দিয়ে। কারণ হচ্ছে তার ভাই ফোর্থ ব্যাটেলিয়ানে চাকরি করে। তাদের একটা ফাংশনে গিয়েছিল এই তরুণী গৃহবধু। পুলিশের দুজন এমপ্লয়ি তাকে অশ্লীল ইঙ্গিত করেছে। মহিলা অপমানের জ্বালা সহ্য করতে পারেনি। তাই সল্টলেকে তার বাড়িতে ওড়না বেঁধে আত্মহত্যা করেছে। কে দায়ী এরজন্য? আজকে কোনও জায়গায় পুলিশ চলেছে? আমি বার বার বলেছি যে, কলকাতা পুলিশকে ফ্রি হ্যান্ড দিয়েছে। তারা মনে করে যে, পলিটিক্যাল কারুর কথা শোনার তাদের দরকার নেই। আপনি তাদের প্রোটেকশন দেবেন। তারা পথশিশুদের জন্য কাজ করছে। তারা নবদিশা করছে, তারা রক্তদান শিবির করছে। আর কলকাতায় তোল্লাবাজরা দাপিয়ে বেড়াচ্ছে, ক্রিমিনালরা দাপিয়ে বেড়াচ্ছে। কিডন্যাপাররা দাপিয়ে বেড়াচ্ছে। তারা নির্বিচারে খুন করছে। আপনি বলছেন যে, আমি পিছনে আছি। আমি ডেপুটি চিফ মিনিস্টার। তোমরা করে যাও। চিন্তা করতে হবে না। আজকে কলকাতার ব্যবসায়ীদের নিরাপত্তা নেই। আজকে কলকাতার গৃহবধূদের নিরাপত্তা নেই। কে দায়িত্ব নেবে? তাই আমরা এই হাউস মুলতুবি করতে বলেছি। এই নভেম্বর ৯৯ শতাব্দি শেষের আগে মাস, চিহ্নিত থাকবে কারা নভেম্বর হিসাবে। যখন একজন পুলিশ মন্ত্রী উপ-মুখ্যমন্ত্রী হবার স্বপ্ন দেখছেন, আর তখন কলকাতার মানুষের জীবন, মান, নিরাপত্তা দিনের পর দিন ক্ষুণ্ণ হচ্ছে। তাই অমি এই মুলতুবি প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী সদস্যরা মোশন এনেছেন যে, পশ্চিমবঙ্গে আইন কানুন বলে কিছু নেই। আমি বিরোধী সদস্যদের জিজ্ঞাসা করতে চাই যে, ওদেরই রাজত্ব উড়িষ্যার ক্রিশ্চানদের খুন করা হচ্ছে। তারপাশে বিহারের অবস্থা দেখুন। সেটা কিন্তু বললেন না। ২৬ বছর ধরে আপনারা কি করেছেন? ৫৩ সালে খাদ্য আন্দোলনে পুলিশ গুলি করতে কত মানুষ খুন করেছে? ৫৯ সালে সালে ৮০ জন খাদ্য আন্দোলনের সত্যাগ্রহীকে গুলি করে খুন করা হয়েছিল। কত মেয়েকে কাপড় খুলে পিটিয়েছে সেই পুলিশ। ৭৫ সালে পশ্চিমবঙ্গে আইনকানুন বলে কিছু ছিল না, আইন-কানুন উঠে গিয়েছিল। মানুষের কোনও নিরাপত্তা ছিলনা, শ্রমিক কৃষক, ছাত্র, যুব মহিলাদের

কোনও নিরাপত্তা ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধীরা বহাল তবিয়তে রাস্তাঘাটে মিটিং করতে পারছে, সভা করতে পারছে। আজকে ওদেরই তৈরি করা সমাজবিরোধীরা আজও মরে যায় নি। আজকে কুন্তল, উৎপল ভৌমিককে কারা খুন করেছে। তৃণমূল কর্মিরা খুন করেছে। আজকে কংগ্রেস থেকে বি জে পি এই ভাবে তারা পরস্পর পশ্চিমবাংলার বুকে অশান্তি, অরাজকতা সৃষ্টি করে চলেছে। তা সত্ত্বেও আমরা ২৩ বছর ধরে আছি। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ২৩ বছর শাসন করছেন। আজকে আমাদের পুলিশমন্ত্রী তিনিও আছেন। আপনাদের হিংসা হচ্ছে। জ্যোতিবাবু পুলিশ মন্ত্রী ছিলেন, আজকে বুদ্ধদেববাবু পুলিশ মন্ত্রী হয়েছেন। তাই আপনাদের এত হিংসা। আপনারা তখনও জন্মাননি। চেঁচাবেন না। ৭৫ সালে কত মানুষকে খুন করেছে, কত মানুষকে পিটিয়ে মেরেছে তার কোনও হিসাব নেই। মানুষের গণতান্ত্রিক অধিকারটুকু পর্যন্ত ছিল না। সেই অধিকারটুকুও কেড়ে নেওয়া হয়েছিল। আজকে আপনারা গ্রামে বুক ফুলিয়ে ঘুরে বেড়াতে পারছেন, আমাদের সমালোচনা করতে পারছেন। এই অধিকারটুকুও তো সেই সময়ে ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী নেতারা যে মোশন এনেছেন আমি মনে করি সেই মোশন ঠিক নয়। কিন্তু পুলিশেরও তো একটা শ্রেণী আছে যারা ওদের সমর্থক। আই এ এস অফিসার বেরিয়ে গিয়ে বি জে পি করছে, তৃণমূল করছে। আজকে এরা পশ্চিমবাংলায় বাস্তুঘুঘুর বাসা তৈরি করে গেছে।

(নয়েজ)

**মিঃ স্পিকার ঃ** আপনি তো জানেন সময় ফিক্স করা আছে। এইভাবে ডিস্টার্ব করেন কেন? হী হ্যাজ গট লিমিটেড টাইম। এদের সময় তো সীমাবদ্ধ। হোয়াই ডু ইউ গো দিস ওয়ে? ডোন্ট ডু ইট। আপনারা এরকম করলে ওরাও আপনাদের বক্তৃতার সময়ে ডিস্টার্ব করবে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে মুলতুবি প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের সমর্থনে বলতে গিয়ে আমার প্রথম বক্তব্য হচ্ছে এই যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার কোনওদিনই যোগ্য অফিসার খোঁজ করে বেড়াননি। তারা যেহেতু বশম্বদ অফিসার খোঁজ করেছেন। প্রকৃতযোগ্য অফিসার কি রাইটার্স বিল্ডিংস কি পুলিশ দপ্তর দেখতে পাওয়া যায় না। যে সমস্ত অফিসার খোসামোদ করে, তারা মন্ত্রী আছেন তাদের স্তাবকতা করে, চাটুকারিতা করে, চলে। বুদ্ধদেব বাবু যখন মন্ত্রী হয়ে এলেন, তখন কাকে ডি আই জি, সি আই ডি করে নিয়ে এলেন? তার নিজের আত্মীয় পার্থ ভট্টাচার্যকে।

[12-40 — 12-50 p.m.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ চ্যাটার্জি আপনি অফিসারদের নাম বলতে পারেন না, আপনি পদ বলতে পারেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** ঠিক আছে স্যার, আমি নাম বলব না। তিনি কাকে নিয়ে এলেন ডি আই জি, সি আই জি করে। কোথায় ছিলেন? ই এফ আর এ, অর্থাৎ যেখানে লোককে নির্বাসন দেওয়া হয় অপদার্থতার জন্য, তাকে তিনি পুলিশমন্ত্রী হয়ে তুলে নিয়ে এলেন। তার কারণ তিনি তার নিজের মতো করে পুলিশকে সাজাবেন কিছু অপদার্থকে কিছু অযোগ্যকে দিয়ে। আজকে তৃণমূলকে মারছে, কি বি জে পিকে মারছে, কি কংগ্রেসকে মারছে সে কথা আমি বলতে চাই না, তার আগে আজকে সি পি এম এবং এস ইউ সি আই কিম্বা সি পি এম এবং ফরওয়ার্ড ব্লক, কিম্বা সি পি এম এবং আর এস পি কতগুলি খুন হয়েছে সেটা বুদ্ধদেববাবু তার বক্তৃতায় বলবেন। পশ্চিমবাংলায় অন্তর্দ্বন্দ্বে বামফ্রন্টের কতগুলি মানুষ খুন হয়ে গেছে? এই কিছু দিন আগে কুলতলি, জয়নগরে আমরা দেখলাম ৯ জন সি পি এম কর্মী খুন হয়েছে এস ইউ সি আই-এর হাতে। আমরা কারও খুনীকে সমর্থন করি না, কিন্তু পুলিশকে আজকে যেভাবে অকেজো করা হয়েছ—পুলিশকে আজকে কেবলমাত্র স্তাবকতা, চাটুকারিতা করার জন্যই রাখা হয়েছে। পুলিশ আজকে কেবল সি পি এমের স্বার্থরক্ষা করার জন্যই রাখা হয়েছে, তার নিজের সমস্ত যোগ্যতা হারিয়েছে পুলিশ আমরা একটার পর একটা ঘটনায় সেটা দেখছি। আমরা গত কালের কাগজে দেখলাম গলসিতে সি পি এমের ৪ জন কর্মীর হাত কেটে দেওয়া হয়েছে, তারা এখন হাসপাতালে রয়েছে। গত ৩রা অক্টোবর গোবিন্দ দাসকে আমতা থানাতে নির্মমভাবে খুন করা হয়েছে। ৩রা অক্টোবর থেকে ৩০ নভেম্বর এই কয় দিনে ৮ জন তৃণমূল কর্মী খুন হয়েছে এবং গত এক বছরে ১৩০ জন কর্মী খুন হয়ে গেছে এই পশ্চিমবঙ্গের মাটিতে। তাই বলছি এই পশ্চিমবাংলায় কোনও আইন শৃঙ্খলা বলে কিছু নেই। আজকে থানায় অভিযোগ জানাতে গেলে তা লিপিবদ্ধ করা হচ্ছে না এই হচ্ছে আজকে পশ্চিমবঙ্গের পুলিশের চেহারা আইন-শৃঙ্খলার চেহারা। একটু আগে কংগ্রেস সদস্য সৌগত রায় উল্লেখ করেছেন, আজকে কলকাতার উপর কি চলছে? আজকে কলকাতায় অপহরণ শুরু হয়ে গেছে, কেন শুরু হয়ে গেছে মুখ্যমন্ত্রী এখানে বসে আছেন তিনি জানেন। আজকে পশ্চিমবাংলায় তীব্র বেকারি সৃষ্টি করেছেন, শিল্প সৃষ্টি করতে পারেননি। কারখানা বন্ধ হয়েছে। আজকে কিছু বেকার ছেলে রাস্তায় বেরিয়ে পড়েছে অপহরণ করছে। গত এক মাসে ৮ টি অপহরণ হয়েছে। আপনারা এই পশ্চিমবঙ্গে একটা ক্ষেত্রেও গ্রেপ্তার করতে পারেনন দোষীদের। উপরন্ত জয়প্রকাশ গুপ্তর মৃত্যুর জন্য আজকে দায়ী হলেন পুলিশ এবং প্রশাসন। সঠিক পদ্ধতিতে যদি আপনারা চেষ্টা করতেন,

পুলিশ যদি যথাযথভাবে ইনভেস্টিগেশন করত আজকে রাজাবাজার, মল্লিকবাজারের লোকেরা কি বলছে? তারা বলছেন আমরা পুলিশে যাবে না, তাদের এতটুকু আস্থা নেই। তারা বলছে ২ লক্ষ, ৫ লক্ষ, ১০ লক্ষ টাকা মুক্তি পণ দিয়ে দেব, তবু পুলিশের কাছে যাব না। এই সরকারের পুলিশের কাছে যাব না। অথচ এই সরকারের অপদার্থ পুলিশমন্ত্রীকে প্রোমোশন দিয়ে তাকে উপমুখ্যমন্ত্রী করা হল। তার নিজের জায়গায় তিনি তার যোগ্যতা দেখাতে পারেননি। এইতো এখানে মুখ্যমন্ত্রী বসে আছেন তারপর লজ্জা বিহীনভাবে নির্লজ্জের মতো এই সরকারের যিনি কিনা অপদার্থ পুলিশমন্ত্রী তাকে প্রোমোশন দিয়ে উপ-মুখ্যমন্ত্রী করে দেওয়া হল। তার নিজের জায়গায় তিনি যোগ্যতা দেখাতে পারেননি। এই তো এখানে মুখ্যমন্ত্রী বসে আছেন। বড়বাজারে গিয়ে বুদ্ধদেব বাবুর সামনে গিয়ে বললেন কি কর তুমি? সমস্ত ব্যবসায়ীরা কমপ্লেন করছে আইন শৃঙ্খলা নেই। মুখ্যমন্ত্রী নিজে বুদ্ধদেব বাবুকে তিরস্কার করলেন বড়বাজারে একটা অফিস ঘর উদ্বোধন করতে গিয়ে সেটা আমরা জানি। অথচ অযোগ্য লোক হওয়া সত্ত্বেও তাকে প্রোমোশন দিয়ে উপ-মুখ্যমন্ত্রী করে দেওয়া হল। এ রাজ্যে আইন শৃঙ্খলার আর কোনও অস্তিত্ব আছে বলে আমার অন্তত মনে করি না। দক্ষিণ কলকাতার যিনি ডি সি আছেন তার হাতে দেখবেন সেলুলার ফোন যেটা শারদ নাঙ্গিয়ার দেওয়া, আবার কড়েয়া থানার ও সি তার হাতে সেলুলার ফোন সেটা শারদ নাঙ্গিয়া দিয়েছেন। শারদ নাঙ্গিয়ার দোকানে একটা কর্মচারী ছিল, সেই কর্মচারীকে ছাঁটাই করা হয়। সেই কর্মচারীকে তিনটি ছাত্র তার নাম আপনারা জানেন দেবজ্যোতি, চন্দন এবং হৃদিব্রত, এরা প্রত্যেকেই অত্যন্ত ব্রিলিয়েন্ট স্টুডেন্ট, ভাল ছাত্র, এম বি এ-র ছাত্র। তারা ওই ছেলেটিকে ছাঁটাই করার বা বহিষ্কার করার ব্যাপারে এই লোকটিকে বলতে গিয়েছিল একে ছাঁটাই কর না। এটা কি খুব অন্যায় করেছে? খুব অন্যায় করেছে? আপনারা তো আন্দোলন করতে গিয়ে বহু জায়গায় বহু ম্যানেজমেন্টকে পুড়িয়ে মেরে ফেলেছেন। আজকে পশ্চিমবাংলায় যে ব্যবসায়ীরা আসে না তার কারণ তো আপনাদের বিপ্লবীপনা। আজকে তিনটে ছেলে একটা সৎ উদ্দেশ্যে একটা ছেলের চাকরি গেছে তার জন্য বলতে লে কি করেছেন আপনারা থানার ও সি? প্রায়ই তাকে টি ভি তে দেখা যায়। প্রায়ই খাস খবরে দেখা যায়। প্রায়ই এখন খবর-এ দেখা যায়। সেই ভদ্রলোক কি করলেন? তিনি তাদের গ্রেপ্তার করে নিয়ে গেলেন। নিয়ে গিয়ে জিজ্ঞাসাবাদ করতে পারতেন তাতে আমার আপত্তি নেই। কিন্তু জিজ্ঞাসাবাদ শুধু নয় তাদের নিজস্ব মল-মূত্র খাওয়ার ব্যবস্থা করলেন, তার নিজের পেচ্ছাব তাদের খেতে বাধ্য করলেন পুলিশ। আমরা কোনও সভ্য সমাজে আছি? কোনও সভ্য ব্যবস্থার মধ্যে আছি? কোন সভ্য সরকারের নেতৃত্বে আছি? যে তিনজন ছাত্রের বিরুদ্ধে এর আগে কোনও এফ আই আর নেই, কেস নেই, কোন সমাজ বিরোধিতার ইতিহাস নেই, আজকে তাদের নিয়ে গিয়ে থানাতে দৈহিক অত্যাচার করা হল। বর্বরতার

একটা চরম সীমায় পৌঁছে গেছে আজকে ঐ জ্যোতিবাবুর পুলিশ এবং তার জন্য যিনি দায়ী তিনি হচ্ছেন বুদ্ধদেব ভট্টাচার্য, যিনি পুলিশকে এই অপরাধের পরেও সার্টিফিকেট দিয়ে বলেন, পুলিশ যা করেছে ঠিক করেছে। তাই বলছি, আমরা কোনও সভ্য সমাজে, কোন সভ্য সরকারের নেতৃত্বে আছি বলে মনে করি না। তাই আমি এই সরকারের বিরুদ্ধে আনা মুলতুবি প্রস্তাবকে পূর্ণ সথর্মন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আজকে কংগ্রেস দলের পক্ষ থেকে সভা মুলতুবি করে আইন-শৃঙ্খলার উপর আলোচনার দাবি করা হয়েছে। অথচ কংগ্রেস দলই আইন-শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে। এই মুহূর্তে ওদের কাছে কোনও ইস্যু নেই। আজকে এই মুলতুবি প্রস্তাব অগ্রাহ্য হওয়ার পরে আবার আগামী ২ তারিখে কি করে ওরা অনাস্থা প্রস্তাব আলোচনা করবেন তা আমার জানা নেই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি লক্ষ্য করছি, বিশেষ করে লোকসভা নির্বাচনের আগে থেকেই এটা আমাদের রাজ্যে শুরু হয়েছে। আমরা জানি বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে। কিন্তু বামফ্রন্টের যারা নেতা, কর্মী, প্রতিনিধি রাজ্য শাসনে আছেন তাদের মতো ঐ পুলিশের পরিবর্তন হয়ে গেল বলে মনে করার কোনও কারণ নেই এবং সেই জন্য আমরা দেখছি গত লোকসভা নির্বাচনের আগে থেকে যে প্রচন্ড রাজনৈতিক উথাল-পাতাল চলছে কংগ্রেস ভাঙ্গছে তৃণমূল গড়ছে, তৃণমূল ভাঙ্গছে বি জে পি আসছে—এই অবস্থা চলছে তখন দেখলাম ঐ বিরোধী দলের নেতারা রাজ্যের বিভিন্ন অংশে সমাজবিরোধী, তোলাবাজদের মদতে অরাজকতা সৃষ্টি করার চেষ্টা করছেন এবং মাননীয় অধ্যক্ষ মহোদয় আমরা লক্ষ্য করলাম, রাজ্যবাসীরাও লক্ষ্য করলেন বিভিন্ন থানাগুলোতে, রাজনৈতিক দলের নেতাদের থ্রেট করা হচ্ছে। কান ধরে ওঠ-বস। বলা হচ্ছে, দেখে নেব, আমরাই ক্ষমতায় আসছি। এইভাবে গোটা রাজ্যে একটা বাতাবরণ সৃষ্টি করে আইন-শৃঙ্খলার অবনতি ঘটানোর, অরাজকতা সৃষ্টি করার চেষ্টা করা হয়েছে এবং এখনও তা চলছে। আমরা লক্ষ্য করছি, বিভিন্ন এলাকার তোলাবাজ, যারা এলাকা দখল করে মস্তানি করে, তাদের এরা প্রশ্রয় দিচ্ছে আবার আইন-শৃঙ্খলার অবনতির অভিযোগ নিয়ে আসছে। এটাই এই রাজ্যবাসীরা অভিজ্ঞতা এবং সেই জন্যই দুই তারিখে অনাস্থা প্রস্তাব এবং আজকে ৩০-তারিখে মুলতুবি প্রস্তাবে আইন-শৃঙ্খলার অবনতির আলোচনা হচ্ছে। আমরা চাই পুলিশ যেন নিরপেক্ষ থাকে, পরিচ্ছন্ন থাকে। এই দাবি রাজ্যবাসীর, বামফ্রন্টের সকলের। আমরা চাই নিরপেক্ষভাবে প্রশাসন চলুক। তোলাবাজদের সঙ্গে যাতে পুলিশরে একটা অংশের যোগসাজশ না থাকে। সেজন্য রাজ্য সরকার ব্যবস্থা নিয়েছেন জানি, আরও নিতে হবে। আমি যেখান থেকে প্রতিনিধিত্ব করি, আলিপুরদুয়ার, সেখানে গত এক মাসের মধ্যে তিনটে খুন হয়ে গেল। সেই খুনের পিছনে কারা আছে তা আমরা জানি। আজকে যারা সম্মিলিত প্রস্তাব এনেছেন তাদেরই একটা অংশ, যারা তোলাবাজদের কাছ থেকে নিয়মিত হিস্যা নেন,

তোলাবাজদের মদত দেন, তাদের পক্ষপুষ্ট লোকেরা এই সমস্ত কাজ করে চলেছে। এটা আমরা জানি। সেইজন্য মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং স্বরাষ্ট্র সচিবকে বারবার অনুরোধ করেছি, পুলিশের একটা অংশ এইসব তোলাবাজদের সঙ্গে যুক্ত আছে, তাদেরকে চিহ্নিত করা দরকার, তাদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা নেওয়া দরকার। আজকে এই প্রস্তাব নিশ্চয় অগ্রাহ্য হবে। আমরা লক্ষ্য করছি আজকে পুলিশের একটা অংশ এবং মস্তান ও গুন্ডারা ডুয়ার্সের বিভিন্ন চা-বাগানে একই কাজ করে চলেছে। বিভিন্ন ট্রেড ইউনিয়ন আন্দোলনের কর্মিদের উপর হামলা করছে। আমার মনে হয় পুলিশের মধ্যে নিরপেক্ষতা ও পরিচ্ছন্নতা বজায় রাখা জরুরি। কিন্তু বর্তমান আর্থ-সামাজিক ব্যবস্থায় তা কতটা সম্ভব সেটা জানি না। বাসন্তি, গোসাবাতে, পুলিশের একাংশ নিরপেক্ষ থাকেনি। এই নিরপেক্ষ না থাকার জন্য বাসন্তি, গোসাবাতে এসব ঘটনা ঘটেছে, ডুয়ার্সে ঘটেছে, বিভিন্ন জায়গায় ঘটছে, কলকাতায় ঘটেছে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে বলব এগুলোকে দৃঢ় হস্তে দমন করতে হবে। এগুলো তৃণমূল, বি জে পি, ও কংগ্রেসের সংঘাত, কারা এক নম্বরে আসবে তারজন্য যে ঘটনা সেই ঘটনাকে কেন্দ্র করে এই অবস্থা। এতে সমাজবিরোধীদের মদত দিচ্ছে, সমাজবিরোধীদের ব্যবহার করছে আরও করবে। আমি মাননীয় মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কে বলব যে, এগুলোকে আপনি দমন করুন, কারণ সামনের দিন আরও ভয়ঙ্কর, কারণ এরা উত্তার করবে পশ্চিমবঙ্গকে সমস্ত এলাকায় এই অবস্থা সৃষ্টি করবে। তারা জনগণকে বোঝাতে চাইবে যে এই সরকার ব্যর্থ। কিন্তু জনগণ এই সরকারের পাশে আছে এবং থাকবে। সেখানে পুলিশ বিভাগকে নিরপেক্ষ থাকতে হবে, শক্ত হাতে লাগাম ধরতে হবে। মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় আপনি উপমুখ্যমন্ত্রী হয়ে পুলিশ যাতে নিরক্ষেপভাবে চলতে পারে বা পুলিশ যাতে নিরপেক্ষ ভাবে চলতে বাধ্য হয় সেটা নিশ্চয়ই আপনি দেখবেন। এই কথা বলে এই মুলতুবি প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা শ্রী অতীশচন্দ্র সিনহা মহাশয় আইন-শৃঙ্খলার অবনতির জন্য যে মুলতুবি প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে ২-৪টি কথা সভায় নিবেদন করছি। এখানে গত ২৩ বছর ধরে সরকার আইনের শাসন শেষ করে দিয়েছে। এব্যাপারে বিভিন্ন বক্তা বিভিন্ন ঘটনার কথা আলোচনা করলেন। বাসন্তি, কুলতলি, গড়বেতা, বর্ধমান ও উত্তর-২৪ পরগনার হাবড়া, অশোকনগর ও গাইঘাটার কিয়দংশের ঘটনা তা প্রমাণ করেছে। আজকে পুলিশের কিয়দংশ শাসক দলের তাঁবেদার, তারা ক্যাডার বাহিনীতে পরিণত হয়েছেন। আজকে এই পরিস্থিতির সৃষ্টি হয়েছে। আজকে আইনের শাসন প্রয়োজন। সেখানে কংগ্রেস সি পি এম, বি জে পি

কোনও ব্যাপার নয়। হাবড়া-অশোকনগর সি পি এম নেতা কালিপদ দে কে ট্রেনের মধ্যে হত্যা করা হল। যে খুন করল সেই বাবুল দেব বহাল তবিয়তে ঘুরে বেড়াচ্ছে, সি বি আই তদন্তে ধরা পড়েছে। সিরাজুল মন্ডল, যিনি বাজার কমিটির প্রেসিডেন্ট ছিলেন তাকে ২৮শে সেপ্টেম্বর শ্রীকৃষ্ণপুরে বোমা মেরে হত্যা করা হল। কিন্তু সেই ঘটনার কোনও কিনারা হয়নি। এই কয়েকদিন আগে আমার নির্বাচন কেন্দ্রে, গত ২ মাসে ৬ জন খুন হয়েছে। কিন্তু তার কোনও কুল-কিনারা হয়নি। থানা থেকে স্টোন-থ্রো ডিস্ট্যান্সে ঘটনা ঘটেছে, কিন্তু সেখানে পুলিশ ৬ ঘণ্টার মধ্যে পৌঁছাতে পারেনি। আবার একটা বিশেষ দলের কর্মিরা যেখানে করেছে সেখানে ১০ মিনিটের মধ্যে পুলিশ পৌঁছে গেছে। সেখানে বাড়িঘর ভাঙচুর হয়েছে। আজকে সভার কাছে নিবেদন এটা যে, আজকে আইনের শাসনের প্রয়োজন আছে। পার্লামেন্ট নির্বাচনের পর ভারতীয় জনতা পার্টির ৭২ জন কর্মী খুন হয়েছে, আজকে বিভিন্ন জায়গায় যেমন গড়বেতায় মানুষ ঢুকতে পারছে না, আজকে বর্ধমানে মানুষ ঢুকতে পারছে না। অশোকনগর, হাবড়ায় আমার কর্মিরা ঢুকতে পারছে না। কারণ এখানে আইনের কোনও শাসন নেই। আজকে নারী নির্যাতন, অপহরণ, ভ্রস্টাচার ইত্যাদি এক অসহনীয় অবস্থার সৃষ্টি করেছে। এই অবস্থায় মুলতুবি প্রস্তাবকে সমর্থন করে আমি পুলিশ মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে দলের সমর্থকই হোক না কেন, সবার ক্ষেত্রেই আইনের শাসন প্রতিষ্ঠা করা হোক। মল্লিকবাজারের ঘটনা, দক্ষিণ কলকাতার ঘটনা, জয়প্রকাশ গুপ্তার ঘটনা, বিভিন্ন ঘটনার ওপর দাঁড়িয়ে, বক্তব্যকে বিস্তারিত না করে আমি এই কথা বলব যে, আসুন আমরা সর্বসম্মতভাবে আগামী দিনে আমাদের পশ্চিমবাংলার যে সুনাম, সেই সুনামকে অক্ষুণ্ণ রাখি, এই সদনকে পবিত্র রাখি। এই কথা বলে মুলতুবি প্রস্তাবের পক্ষে আমি আমার অতি সংক্ষিপ্ত বক্তব্য শেষ করলাম।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দলের আনা মুলতুবি প্রস্তাবের বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে, তৃণমূল, বি জে পি এবং কংগ্রেসের একাংশের কাজকর্মের ফলশ্রুতি হিসাবে আইন-শৃঙ্খলার অবনতির প্রশ্নে মুলতুবি প্রস্তাব আনা হয়েছে। একে মোটেই সমর্থন করা যায় না। আমরা জানি কলকাতা কেন্দ্রীক খবরের কাগজে কিছু ঘটনা প্রকাশিত হয় এবং তা দুর্ভাগ্যজনক। কিন্তু আজকে গ্রামবাংলায় তৃণমূল, কংগ্রেস এবং বি জে পি বিগত লোকসভার নির্বাচনের পর থেকে সন্ত্রাস সৃষ্টি করে চলেছে। ইতিমধ্যেই বহু মানুষ ২৭ জন নিহত হয়েছে। তিনশোর বেশি মানুষকে গৃহছাড়া করা হয়েছে। ৮০০/৯০০ বাড়ি ভাঙচুর হয়েছে, লুঠপাট হয়েছে। এমন কি ওরা মানুষকে জরিমানা পর্যন্ত করছে। কেন্দ্রে নতুন সরকার এসেছে, সেই কথা প্রচার করে ওরা গ্রামে গ্রামে সন্ত্রাস সৃষ্টি করছে। আমাদের মেদিনীপুর জেলার এগরা, পটাশপুর, গড়বেতা, দাঁতন, পিংলা, কেশপুরে প্রভৃতি অঞ্চলে ওদের জন্য আজ মানুষ শান্তিপূর্ণভাবে

বসবাস করতে পারছে না। ওরা পটাশপুরে লতা মাইতি নামে এক ৭০ বছরের বৃদ্ধাকে পর্যন্ত খুন করেছে। সেই বৃদ্ধার অপরাধ কি? রাস্তার ধারে তাকে একটু বাস্তু জমি দেওয়া হয়েছিল, সেখানে তিনি একটা ঘর করেছিলেন। সেই ঘর তো ভেঙে দেওয়া হল, এমন কি তাকে খুন পর্যন্ত করা হল। কংগ্রেস এবং তৃণমূল সদস্যরা এখানে বড় বড় কথা বলছেন। আমি তাদের প্রশ্ন করছি, দিল্লি, গুজরাট, মধ্যপ্রদেশ, রাজস্থান প্রভৃতি রাজ্যের তুলনায় কি পশ্চিমবাংলার অবস্থা খুবই ভয়াবহ? এখনও উত্তরপ্রদেশের বুন্দেল শহরে সতীদাহ হয়। বিহারে সতীকে সহমরণে যেতে বাধ্য করা হয়। রাজস্থানে সতী মেলা হয়। এসব নিয়ে তৃণমূল বি জে পি, কংগ্রেস কোনও চিন্তা ভাবনা নেই। এসবের বিরুদ্ধে তারা একটা কথাও খরচা করেন না। আমরা জানি পশ্চিমবাংলায় পুলিশের একটা অংশ কেন্দ্রে নতুন সরকার হওয়ার পরে আনুগত্যের পরিবর্তন ঘটিয়েছে। আমরা এটা জানি আই পি এস-রা রাজ্য সরকারের অধীন নয়, কেন্দ্রীয় সরকারের অধীন। সেই প্রেক্ষাপটে উঁচু মহলের পুলিশ অফিসারদের মদতে এখানে বিভিন্ন রকম অসামাজিক কাজকর্ম শুরু হয়েছে। এখানে বেআইনি অস্ত্রশস্ত্র উদ্ধার করা হচ্ছে না। আমাদের জেলার সন্ত্রাস বন্ধ করার জন্য স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ করেছি, পুলিশের এস পি-র কাছে গিয়েছি। কিন্তু বিশেষ কোনও ফল পাইনি। গত এক বছর ধরে আমাদের জেলায় বিভিন্ন রকম অসামাজিক কাজকর্ম চলছে। সমাজবিরোধীরা, তোলাবাজরা সর্বত্র সাধারণ মানুষের ওপর জুলুম করে টাকা তুলছে। বিভিন্ন কল-কারখানা থেকে পর্যন্ত তোলা তুলছে। বিরোধী সদস্যরা খড়্গপুরের কথা বললেন। আমরা জানি খড়্গপুরের মাফিয়াদের একটা অংশ কংগ্রেসের সঙ্গে রয়েছে। অথচ আজকে ওরা এখানে বড় বড় কথা বলে এই সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। কিন্তু আমরা জানি পশ্চিমবাংলায় ২৩ বছর ধরে বামফ্রন্ট সরকার চলার ফলে এখানে শান্তি-শৃঙ্খলা পরিস্থিতি দেশের যে কোনও রাজ্যের চেয়ে অনেক উন্নত। আমাদের পাশের রাজ্যগুলোর দিকে একবার তাকিয়ে দেখুন সেগুলোয় কি ভয়াবহ অবস্থা চলছে। সুতরাং এই প্রেক্ষাপটে আমি মনে করি এই মুলতুবি প্রস্তাব অপ্রাসঙ্গিক। তাই তাকে সমর্থন করা যায় না, তাকে বিরোধিতা করা যায়। তাই আমি এর বিরোধিতা করছি। ধন্যবাদ।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আইন-শৃঙ্খলাজনিত পরিস্থিতিতে মুলতুবি প্রস্তাব আনা এটা আজ নয়, প্রত্যেকদিন তোলা উচিত। তার কারণ, রাজ্যে আইন-শৃঙ্খলা হারিয়ে গেছে। সাধারণ মানুষের কথা ভুলে যান, পশ্চিমবাংলার সাধারণ মানুষ প্রত্যেকদিন সূর্যোদয় থেকে মধ্য রাত পর্যন্ত তাদের জীবন, মান এবং সম্পত্তি লুণ্ঠিত হতে দেখছেন। মন্ত্রিসভার একজন প্রাক্তন সদস্যের কি মতামত? পশ্চিমবাংলার

আইন-শৃঙ্খলা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে? দি উইক পত্রিকায় ৩১ অক্টোবর ডঃ শঙ্কর সেন একটা ইন্টারভিউ দিয়েছেন, তাতে তিনি বলেছেন As he about to leave Sen got another call. The caller threatened that if I did not resign I would be responsible for my daughter Anusuya's death. তারপর আবার বলেছেন, *He refused to devulge the identity of the caller.* Time has not come to name the caller, he said. But he is one of the top leaders of the party. মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে সাধারণ মানুষের আইন-শৃঙ্খলার কথা ভুলে যান, কংগ্রেস তরফ থেকে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে এবং আজকে যে মুলতুবি প্রস্তাব উত্থাপন করা হয়েছে তা সাধারণ মানুষের দৈনন্দিন জীবনযাত্রার রোজনামচা সামনে রেখে। আজকে মন্ত্রিসভার অন্যতম সদস্য তিনি বলেছেন, তাকে পদত্যাগ করতে হচ্ছে, তার কারণ, পার্টির হায়ার-পার্টি তাকে ফোন করে বলেছে, তার কন্যা অনুসূয়াকে হত্যা করা হবে। বলা হয়েছ ডঃ সেন মন্ত্রিত্ব থেকে ইস্তফা দিয়েছেন, তার কারণ তিনি নতুন কাজে ফিরে যেতে চান, পড়াশুনায় ফিরে যেতে যান। সেইজন্য তিনি বাধ্য হয়েছেন পদত্যাগ করতে। তার নিজের প্রাণের কন্যার প্রাণ রক্ষা করার জন্য তিনি মন্ত্রিসভা থেকে পদত্যাগ করতে বাধ্য হয়েছেন। একটা নির্লজ্জ স্বরাষ্ট্রমন্ত্রী উপ-মুখ্যমন্ত্রী হিসাবে বৃত হলেন। কবে হলেন? তিনি যেদিন আলিমুদ্দিন স্ট্রিট থেকে উপ-মুখ্যমন্ত্রী হিসাবে অভিসিক্ত হলেন সেদিনই কলকাতার একটি থানার ভিতরে ৩ জন নিরাপরাধ তরুণকে সেখানে থার্ড ডিগ্রি মেজর দেওয়া হয়েছে জোর করে স্বীকারোক্তি আদায় করে নেওয়ার জন্য। আজকে আইন-শৃঙ্খলার কথা বলছেন? প্রত্যেকদিন বড় সংবাদপত্র যদি খোলেন তাহলে দেখবেন লুঠ, খুন, দাঙ্গা, রাহাজানি এরই নাম পশ্চিমবাংলা। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার কাছে সাধারণ মানুষের কথা বার বারেই বলব, কিন্তু বিধানসভায় নব নির্বাচিত একজন সদস্যকে তার প্রাণনাশের হুমকি দিচ্ছেন, তার নাম শ্রী দীপক ঘোষ। তার কারণ, তিনি বলেছেন, এই সরকারের কেলেঙ্কারির বিরুদ্ধে তথ্য দিয়ে এই সরকারের মুখোশ খুলে দেবেন। এই কথা বলবার পর তাকে প্রাণনাশের হুমকি দেওয়া হচ্ছে। পামোলিন তেল আমদানি নিয়ে যে দুষ্টচক্র কোটি কোটি টাকা মুখ্যমন্ত্রীর পুত্রের মাধ্যমে কামাই করেছেন, শ্রী দীপক ঘোষ তখন এই রাজ্য সরকারের সেই দপ্তরের ভারপ্রাপ্ত সেক্রেটারি ছিলেন। ওনার কাছে সমস্ত কাগজপত্র আছে। এই কথা বলার অপরাধে তার বাড়িতে ফোন করে প্রাণনাশের হুমকি দেওয়া হয়েছে। অন্তত ১০ বার টেলিফোন করা হয়েছে এবং বলা হচ্ছে, দীপক ঘোষ এই অভিযোগ যদি প্রত্যাহার না করে, মুখ্যমন্ত্রীর পুত্রের বিরুদ্ধে যে অভিযোগ তার থেকে পা সরিয়ে যদি না নেয় তাহলে তিনি আগামীদিনে জীবনের ঝুঁকি নেবে এবং তার ছেলের মৃতদেহ বস্তাবন্দি করে পাঠিয়ে দেব। জঙ্গলের রাজত্ব কি চেয়ে ভয়াবহ? অন্ধকারের রাজত্ব এর চাইতে কি

আরও বেশি সাংঘাতিক? আজকে গোটা পশ্চিমবাংলাকে অন্ধকারে পরিণত করে দেওয়া হয়েছে। মন্ত্রী মহাশয় বলেছেন পশ্চিমবাংলা মরুদ্যান মরুদ্যান মানে কি আমি জানতে চাই? মুখ্যমন্ত্রীর জায়া তিনি বলেছেন After you take over the responsibility as Home Minister, dacoity, murder, loot and the activities of the antisocials have gone so high, I am to ask you Buddha, is there any law and order in the State? কে প্রশ্ন করেছেন? মুখ্যমন্ত্রীর সহধর্মিনী কমল বসু তিনি বলেছেন, পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই। আমরা বিরোধী পক্ষ থেকে এই কথা বার বার বলবার চেষ্টা করেছি। পশ্চিমবাংলার ৭ কোটি মানুষ আজকে সেই কথা বলারই চেষ্টা করছেন। আজকে আর এস পি-র বন্ধুরা বলতে পারছেন না কিন্তু ওদের কর্মিদেরও খুন করছে ঐ সি পি এম। আজকে ফরওয়ার্ড ব্লকের বন্ধুরা বলতে পারছেন না কিন্তু ওদের কর্মিদের খুন করছে সি পি এম। আর আমরা বিরোধীপক্ষ? আমাদের লোকরা তো খুন হবেই। আমরা তো জেনেশুনেই রাজনীতি করতে এসেছি। এই ফ্যাসিস্ট মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিরুদ্ধে কথা বললে আমাদের খুন করা হবে, আমদের বাড়ি জ্বালানো হবে, আমাদের সম্পত্তি লুঠ করা হবে, প্রাণনাশের হুমকি দেওয়া হবে--এ সব তো আমরা জানি। আমাদের কথা ছেড়ে দিন, আজকে মন্ত্রী পর্যন্ত পদত্যাগ করতে বাধ্য হয়েছেন তার মেয়ের জীবনরক্ষা করার জন্য। আমি স্যার, আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে বলছি, এই অপদার্থ স্বরাষ্ট্রমন্ত্রীর অপদার্থতার জন্য আজকে কলকাতার লালবাজার দুষ্কৃতিদের পীঠস্থানে পরিণত হয়েছে। আজকে গোটা পুলিশ ও স্বরাষ্ট্র দপ্তর সমাজবিরোধীদের মদত দাতায় পরিণত হয়েছে। যার জন্য গোটা পশ্চিমবাংলার যৌবন আজকে ক্রন্দন করছে। আজকে এখানে তারুণ্যকে অবরুদ্ধ করে রাখা হচ্ছে এবং তাদের অভিবাবকরা দুঃস্বপ্নে রাত কাটাচ্ছে।

**(মিঃ স্পিকার পরবর্তী বক্তার নাম ডাকায় এই সময় মাইক বন্ধ হইয়া যায়।)**

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, বিরোধী দলের নেতা যে মুলতুবি প্রস্তাব এনেছেন..

(এই সময় শ্রী সৌগত রায় উঠে দাঁড়িয়ে পয়েন্ট অব অর্ডার তুলতে চান।)

**মিঃ স্পিকার ঃ** জ্যোতিবাবু, একটু বসুন, বলুন, কি পয়েন্ট অব অর্ডার আছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, it is very simply. Sir according to Artical 163 and 167 of the constitution. মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন। আজকে যে ডিবেট হচ্ছে তার জবাব দেবেন বুদ্ধদেব ভট্টাচার্য। আমি মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, বুদ্ধদেব বাবু জবাব দেবেন পুলিশমন্ত্রী হিসাবে না, উপ-মুখ্যমন্ত্রী হিসাবে? কনস্টিটিউশনের

তিনটি আর্টিকেল এই উপ-মুখ্যমন্ত্রী কথাটার কোনও লক্ষ্মণ দেখছি না, উল্লেখ দেখছি না। তাহলে বুদ্ধদেববাবু কি এক্সট্রা কনস্টিটিউশনাল অথরিটি হয়ে গিয়েছেন? উপ-মুখ্যমন্ত্রী হিসাবে চিফ মিনিস্টারের যে দায়িত্ব "It shall be the duty of the Chief Minister of each state—(a) to communicate to the Governor of the State all decisions of the Council of Ministers relating to the administration of the affairs of the State etc. etc. এই কাজগুলি বুদ্ধদেববাবু করতে পারবেন কি না? এটা একটু ক্লিয়ার করা দরকার যে বুদ্ধদেববাবুর কনস্টিটিউশনাল পজিশনটা কি? উনি কনস্টিটিউশন অনুসারে উপ-মুখ্যমন্ত্রী হয়েছেন, না, এখনও শুধু পুলিশমন্ত্রী আছেন? মুখ্যমন্ত্রী এটা একটু ক্লিয়ার করে দেবেন বলার সময় যে বুদ্ধদেববাবু জবাব দেবেন উপ-মুখ্যমন্ত্রী হিসাবে না, পুলিশমন্ত্রী হিসাবে?

**Mr. Speaker :** The question is not a point of order and is not related to the debate. As such, it is not allowed— not allowed.

[1-10 — 1-20 p.m.]

**শ্রী জ্যোতি বসু :** স্পিকার মহাশয়, মাননীয় বিরোধী দলের নেতা যে মুলতুবি প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করে সামান্য কয়েকটি কথা বলছি। প্রথমত তিনি কতকগুলি বিশেষ বিশেষ ঘটনা এ মাসে কি হয়েছে এ বছর কি হয়েছে, দু বছরে কি হয়েছে এই সব বলে—তারমধ্যে গুন্ডামি আছে, খুন আছে, রাহাজানি আছে, নানান রকমের অপরাধ—উনি সিদ্ধান্ত করে আমাদের জানালেন যে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা নেই। প্রতিটি বাজেট সেশনে আবার যে বাজেট সেশন আসছে একই কথা বলবেন। আর আমি যদি তুলনামূলকভাবে বলি এই কথা বলে—এটা দুঃখ ও পরিতাপের বিষয় যে ভারতবর্ষে হিংসাত্মক কার্যকলাপ খুবই বেড়েছে। গান্ধীজি থাকলে কি বলতেন জানি না। আমরা দেখছি আমাদের পেছনে ব্ল্যাক ক্যাট বন্দুক নিয়ে ঘুরছে। এ কি ভাল লাগে। সমস্ত ভারতবর্ষ ব্যাপী এই জিনিস হচ্ছে। লিস্ট হয়েছে কে জেড ক্যাটাগরি, কে কোন ক্যাটাগরির। কেন্দ্র থেকে সেই লিস্ট আমাদের দেয়। এই অবস্থায় ভারতবর্ষ এসেছে। সেইজন্য, আমরা তো নিউ-ইয়র্ক এর সঙ্গে তুলনা করি না। আমরা বলি, ২৫ টা রাজ্য যা আছে বিশেষ করে বড় বড় রাজ্যগুলির মধ্যে আপনারা দেখুন এই যে অপরাধের অবস্থা বিভিন্ন ক্ষেত্রে—এটা কোথায় বেশি এবং কোথায় কম। তাতে আত্মসন্তুষ্টির কথা কিছু নেই। কিন্তু এটা তো বলতেই হবে। ওরা এমনভাবে দেখান যেন সমস্ত জায়গায় সব কিছু ঠিক আছে যেখানে বি জে পি-র সরকার, যেখানে কংগ্রেসের সরকার, যেখানে বামফ্রন্টের সরকার এইসব দেখিয়ে টেখিয়ে ওরা বলছেন যে ঐ সব আমরা জানি না। এখানে হয়ত ১০০ টা বেড়েছে, ৫শতটা বেড়েছে। কিন্তু তা থেকে কি

প্রমাণিত হয় যে এখানে আইন-শৃঙ্খলা নেই? এইভাবে কোনও বিতর্ক হয়, এর মধ্যে কোনও যুক্তি আছে—নেই। কাজেই আমি প্রথমে এটাই বলছি যে, আইন-শৃঙ্খলা ভেঙে গেছে এই সিদ্ধান্তে কখনও আসা যায় না এই কয়েকটি সংখ্যা দিয়ে। তারপরে এই যে মুলতুবি প্রস্তাব এসেছে, এটা এসেছে কেন? এটা আমাদের বিরোধিতার জন্য নয়, সরকারের বিরোধিতার জন্য নয়, তৃণমূল-বি জে পি-র সঙ্গে প্রতিযোগিতার জন্য এটা এসেছে। তৃণমূল-বি জে পি-র সঙ্গে প্রতিযোগিতা করছেন ওরা। কারণ বিরোধী দলের নেতা জানেন যে ওদের ওই যে তৃণমূল যেটা ভেঙে হয়েছে, আর বি জে পি ওরা বলেন, ওরা হচ্ছে আমাদের যারা সরকারের আছি তাদের বি টিম। এই বদনাম কি লম্বা-চওড়া বক্তৃতা দিয়ে ঘুচে যাবে? নতুন নতুন কয়েকটি ঘটনার কথা বললেও এটা ঘুচবে না। এখন যারা তৃণমূলে যোগ দিয়েছে, এদের কোন মান-সম্মান আছে। এরা একদিকে বলছেন তৃণমূল কোথায় ঘর পেয়েছেন, কোথায় বসছেন ইত্যাদি করছেন, আলাদা দল, বি জে পি-কে ডেকে এনেছেন, দুই তিন জন আগে ছিল শ্যামাপ্রসাদ বাবু ইত্যাদি, তারপরে কোনওদিন সাম্প্রদায়িক প্রতিনিধি হয়ে কেউ এখানে আসেনি, মুসলিম লীগও নয়। (গোলমাল) আর এই যে ভদ্রলোক, আমি বলব এই ভদ্রলোক বি জে পিকে ডেকে এনেছেন। নিজেরা পারছেন না, কংগ্রেস দিয়ে কিছু করতে পারলেন না, বি জে পি-র আইডিওলজি, তাদের ভাবাদর্শ, হিন্দুত্ব এই সব বলে যদি কিছু লোকের ভোট পাওয়া যায় এবং কিছু পাওয়া যায় এটা ঠিক। কারণ হিন্দুত্বের যে ব্যাখ্যা সেটা মানুষতো জানেন না। হিন্দুত্ব কবে বলেছে—দুই হাজার বছর আগে কি হয়েছে আমি সে কথায় যাচ্ছি না, কিন্তু বৌদ্ধকে এখান থেকে বিতাড়িত করেছিলেন উঁচুতলার হিন্দু যারা আছেন তারা। তারপরে এক হাজার বছরেরও বেশি কেটে গেছে। এখন যারা হিন্দুত্বের গুরু, যারা প্রচারক তারা তো কোনওদিন বলেননি যে, নিজের ধর্মকে ভালবাসতে হলে, হিন্দু ধর্মকে ভাল বাসতে হলে অন্য ধর্মের উপরে আক্রমণ করতে হবে, তাদের ধর্মস্থান ভাঙতে হবে, খ্রিস্টান ছেলেদের পুড়িয়ে মারতে হবে। এসব কথা আমরা শুনিনি। কিন্তু হিন্দুত্বের কথা থাকাতে কিছু ভাল লোক, তারা না বুঝে বিপথে পরিচালিত হয়ে ঐ তৃণমূল-বি জে পিকে ভোট দেয় এবং কংগ্রেসের দুই তৃতীয়াংশ তারা নিয়ে গেছে। দুঃখের বিষয়, কংগ্রেস ভাঙলে আমাদের আপত্তি থাকবার কথা নয়। কারণ একটা পার্টি ভেঙে দুটো হতে পারে, তিনটে হতে পারে। কিন্তু সব থেকে বড় অপরাধ হচ্ছে যে, বি জে পিকে প্রতিষ্ঠিত করার চেষ্টা করেছে। এটা একটা বড় সর্বনাশ ভারতবর্ষের ক্ষেত্রে। একবার আমরা ব্রিটিশের কাছে হেরেছি। ভারতবর্ষকে আমরা রক্ষা করতে পারিনি, পাকিস্তান হয়ে গেল। ভারতবর্ষ থেকে যাবার আগে ধর্মের ভিত্তিতে ভাগ করে দিয়ে চলে গেল ভারতবর্ষকে। তা আবার কি বি জে পি-র কাছে আমরা হারব? আমি আশা করব যে, বিষয়টা একটু চিন্তা করে দেখবেন। আমার বিশ্বাস যে ভারতবর্ষের মানুষ কখনও

পরাজিত হবে না, সাম্প্রদায়িক ঐক্য আমরা রক্ষা করবই। আমাদের সংবিধানের যা আছে তাতে রাষ্ট্রে কোনও ধর্ম নেই। রাষ্ট্র সব ধর্মকে একই চোখে দেখে এবং আমরা তাতে এখনও বিশ্বাসী। কিন্তু বি জে পি এবং তার সাঙ্গপাঙ্গ যারা আছে, আর ঐ ২৪টি নাকি দল, তাদের নামও জানি না, তারা এদের সঙ্গে যোগ দিয়েছে। তারা কি বলছেন, একটা কাগজে দেখেছি যে, তারা বলছেন যে আমরা সংবিধান বদলাতে চাই। আমরা রিয়েল সেকুলারিজম। সেকুলারিজম যেটা এখান আছে তাতে ওরা সন্তুষ্ট নয়। ওরা মানুষকে ফাঁকি দেবার জন্য বলছেন, যেমন হিন্দুত্ব বলে বলেছেন, আমরা রিয়েল সেকুলারিজম করতে চাই এবং কত যে সংখ্যালঘু লোকেরা মারা গেছে, রথযাত্রা ইত্যাদি এই সব তো মনে আছে। আইন-শৃঙ্খলা কোথা থেকে থাকবে? এর জন্যই তো অবনতি ঘটে। আমি নিজে চেষ্টা করেছি আডবানি সাহেবকে বলবার জন্য। ভি পি সিং আমাকে পাঠিয়েছিলেন তার কাছে। আমি ওকে বোঝাবার চেষ্টা করেছি যে, কেন এই সব রথটথ বার করছেন, এতে গোলমাল লেগে যাবে।

(এই সময় বি জে পি এবং তৃণমূল কংগ্রেসের মাননীয় সদস্যদের কিছু বলতে বলতে সভাকক্ষ ত্যাগ করতে দেখা যায়)

আমরা স্বাধীন হয়েছি, কিন্তু যে ভারতবর্ষ চেয়েছিলাম সেই ভারতবর্ষ পাইনি। কিন্তু যেটা পেয়েছি তাতে অন্তত একটা জিনিস আমরা বলব, এই চমৎকার দৃষ্টিভঙ্গি রাখতে পেরেছি যে রাষ্ট্রের কোনও ধর্ম নেই। অনেক প্রগতিশীল দেশ রয়েছে, আর্থিক অগ্রগতি যাদের হয়েছে, সেসব দেশের সংবিধানেও এসব সুন্দর কথা নেই।

যাহোক, হিংসাত্মক কার্যকলাপ যে বেড়েছে এটার জন্য দায়ী প্রধানত কংগ্রেস। কংগ্রেস সাম্প্রদায়িক দল নয়। কংগ্রেসের মধ্যে অনেক সাম্প্রদায়িক লোক রয়েছেন ঠিকই, কিন্তু কংগ্রেস সাম্প্রদায়িক দল নয়। সেজন্য কংগ্রেস সঙ্গে বি জে পিকে পার্থক্য করেছি, যদিও আর্থিক নীতির দিক থেকে দুই দলই সম্পূর্ণ এক। আজকে ভারতবর্ষে চরম বিপদ এসেছে। ৪৫ বছর ধরে কংগ্রেসের বিরুদ্ধে আমরা লড়াই করেছি, তথাপি আজকে এমন অবস্থা এসেছে যারজন্য আমাদের পার্থক্য করতে হচ্ছে। মানুষ বুঝতে পারছেন না যে, আজকে কত বড় বিপদ এসে গেছে। ওরা বিশৃঙ্খলা সৃষ্টি করছে। কংগ্রেসকে বলব, কারা অরাজকতা সৃষ্টি করছে, কারা পথ দেখাচ্ছে? আমরা আগেও বলেছি যে, পুলিশ যা করে সব সমর্থন করব এটা ঠিক নয়। পুলিশের যে নিষ্ক্রিয়তা আছে সেটা আমরাও বলেছি। সেজন্যই বলছি, আত্মসন্তুষ্টির জায়গা নেই। ঐ যে রাইটার্স বিল্ডিং দখল করতে গেল, ফলে ১৩টা ছেলে মারা গেল। পুলিশকে ওরা কথা দিয়েছিলেন, আমরা রাইটার্স বিল্ডিং-এর দিকে যাব না, অমরা তিনটি জায়গায় মিটিং করব। এত সেদিন কথা! তারপর রেড রোডে চলে গেল সেখানে পুলিশ গেল। পুলিশ তাদের বিশ্বাস করেছিল। কিন্তু ওখানে

বেশি পুলিশ তারা রাখেননি। সেখানে একজন নেতা, বোধ হয় এখন তিনি তৃণমূলে গেছেন, তখন তিনি কংগ্রেসে ছিলেন—সেখানে ৭-৮ হাজার লোক ছিলেন, তাদের সামনে মাইক্রোফোনে বক্তৃতা দিয়ে তিনি বলেছিলেন, এখানে কয়েকজন মাত্র পুলিশ, আমাদের অনেক মানুষ —চল রাইটার্স বিল্ডিং। সেখান থেকে তারা পুলিশের কর্ডন ভেঙে আকাশবাণীর সামনে চলে গেলেন। পুলিশ সেখানে আবার নতুন করে পুলিশ এনে তাদের আটকাবার চেষ্টা করল, কিন্তু তারা বোমচার্জ করল। ঐ বোম তারা সেখানে তৈরি করেনি; ছালায় ভরে তারা বোম ইট নিয়ে গিয়েছিল। তখনও কংগ্রেস এক ছিল। ভারতবর্ষে কোথায়ও হয়েছে এসব? কোথাও হয়নি। এসব বিপ্লবের সময় হয়, একটা শান্তিপূর্ণ অবস্থায় এসব হয় না। আমরা তো বলি আমাদের বিরুদ্ধে বলুন, আপনাদের সেটা বলার অধিকার রয়েছে। কিন্তু সেখানে তারা বোম এবং ইট ছুঁড়তে আরম্ভ করল। তাতে একশ পুলিশ আহত হবার পর সেখানে পুলিশ গুলি চালালো। কি করবে পুলিশ? বোমের বিরুদ্ধে কি করবে তারা? সেখানে ১৩ জন যে মারা গেল তারজন্য তৃণমূল এবং কংগ্রেস দুই দলই দায়ী। তার সঙ্গে জুটেছে বি জে পি। এখানে বি জে পি, তৃণমূলের সঙ্গে মারামারি করছে, তৃণমূল বি জে পির সঙ্গে মারামারি করছে, আবার তারা আমাদের সঙ্গে মারামারি করছে। বিভিন্ন জায়গা থেকে দুই-তিনটি জেলা থেকে, অঞ্চল থেকে আমাদের কাছে এই খবর এসেছে। তার বিরুদ্ধে আমরা ব্যবস্থা অবলম্বন করছি। এটা ভুল গেলে চলবে না, পুলিশের অফিস কারা দখল করতে গিয়েছিল। তার পেছনে তৃণমূলীরা রয়েছে। তারা থানায় ঢুকে মহিলাকে বসিয়ে দিয়েছেন, ও সি-র চেয়ারে। নির্বাচনের সময় কখনও শুনেছেন! ৬০ বছর রাজনীতি করছি—পুলিশকে বলা হয়েছে বিদ্রোহ কর। এখন বলছেন পুলিশ নিরপেক্ষ নয়! পুলিশকে বলা হচ্ছে বিদ্রোহ করতে এ কখনও হয় গণতান্ত্রিক পরিবেশের মধ্যে? এ হয় না। কাজেই যে টুকু আইন বিঘ্নিত হয়েছে সম্পূর্ণভাবে দায়ী হচ্ছে তৃণমূল কংগ্রেস, কংগ্রেস এবং বি জে পি। এটা মনে রাখতে হবে যে তারা একসঙ্গে বসেছে, বি টিমের কথা বলেন, ব্যাখ্যা করে কংগ্রেসকে নির্দেশ করে বলেন যে ওরা বি টিম। এখন কি হবে? সি টিম না অরও কি তৃণমূলের যারা? তাদের লজ্জা সরম বলে কোনও জিনিস নেই। যেহেতু বিতাড়িত হবে অ্যাসেম্বলি থেকে। ভয় কিসের এত? মানুষের কথা বলছেন, বসুন না, স্পিকার যদি তাড়িয়ে দেন, আবার নির্বাচিত হবেন। নির্বাচন করে ফিরে আসবেন। কিন্তু নির্লজ্জ হলে যা হয় তাই হয়েছে যে তারা এখানে বসে আছেন ওদের পেছনে। ২ তারিখে শুনেছি আবার তারা একইভাবে এখানে বলবেন। কাজেই এই সব যে প্রস্তাব এনেছেন এর কোনও মূল্য নেই। এটা যে রাজনীতি তা পশ্চিমবাংলার সচেতন মানুষ, বেশি ভাগ মানুষ বুঝতে পারবেন এবং তারা আমাদেরই সমর্থন করবেন, এই প্রস্তাবকে তারা সমর্থন করবেন না। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

*[1-20 — 1-30 p.m.]*

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী কংগ্রেস দলের মাননীয় নেতা যে মুলতুবি প্রস্তাব এনেছেন আমি তা সম্পর্ণ বিরোধিতা করছি। কারণ আলোচনা করার ক্ষেত্রে আমি শুনে বুঝেতে পেরেছি যে চোরের মায়ের বড় গলা। এই ভূমিকা তারা পালন করছেন। আপনারা নিজেরা আইন-শৃঙ্খলা ভাঙছেন আর আপনারাই চিৎকার করছেন যে আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। আজকে পশ্চিমবাংলার যে চিত্র সেই চিত্র থেকে দেখতে পাচ্ছি সন্ত্রাসবাদীদের যে ভূমিকা সেই ভূমিকা আপনারা পালন করছেন। আপনাদের সমর্থিত বিধায়করা বিভিন্ন ভাবে আদর্শচ্যুত হয়ে নীতিভ্রস্ট হয়ে বিভিন্ন ভাবে দল পরিবর্তন করছেন। আজকে তৃণমূল বি জে পি এবং কংগ্রেস একই ধরনের আইন-শৃঙ্খলা ভাঙবার একটা ভূমিকা পালন করছেন। আপনারা নিশ্চয়ই প্রখ্যাত সাহিত্যিক অমলেশ ত্রিপাঠির "দি এক্সট্রিমিটিস চ্যালেঞ্জ" নামে একটা বই অনেকে পড়েছে। সেই বই-এর এক জায়গায় তিনি বলেছেন an ovnce of bomb is more powerful then a tone of arguments. অর্থাৎ সেই সময় ভারতবর্ষে যে ধরনের সন্ত্রাসবাদী শক্তি মাথা চাড়া দিয়েছিল, যে রাজনৈতিক উত্থান ঘটেছিল সেই নীতি আপনারা গ্রহণ করেছেন। যুক্তি তর্ক বাতিল করে দিয়ে বোমবাজি আগ্নেয় অস্ত্র নিক্ষেপ করে আইন-শৃঙ্খলা ভাঙবার চেষ্টা করছেন। আপনাদের সঙ্গে যে সমস্ত মাফিয়াচক্র রয়েছে বড় বড় ব্যবসাদার চক্র রয়েছে তাদের সঙ্গে পুলিশের এক অংশ গোপনে যড়যন্ত্র করছে। এই যড়যন্ত্র করার ফলে আইন-শৃঙ্খলা রক্ষা করার ক্ষেত্রেও নানা সমস্যা দেখা দিয়েছে। বিশেষ করে বলতে পারি পিংলাতে যে ধরনের আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে তার জন্য সম্পূর্ণভাবে দায়ী তৃণমূল কংগ্রেস। পিংলাতে মানুষ আজকে বুঝতে শিখেছে পরাধীনতা কি জিনিস। মানুষ আবার আপনাদের শিক্ষা দেবে। এই জন্য আমি এই মুলতুবি প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেস করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের পক্ষ থেকে বিরোধী দলের নেতা অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় আজকে রাজ্যের আইন-শৃঙ্খলা চরম অবনতির জন্য যে মুলতুবি প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। রবীনবাবু অনেক কথা বললেন খানাকুলে বি জে পি-তৃণমূল সংঘর্ষের ব্যাপারে আমাকে কোট করে। রবীনবাবু কি শান্তিপুর ভুলে গিয়েছেন, বাসন্তি ভুলে গিয়েছেন, সেখানে আপনাদের নিজেদের লোকের মধ্যে লড়াই হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্য শুনে দেখলাম উনি আইন-শৃঙ্খলার বাইরে অনেক কিছু বললেন। আইন-শৃঙ্খলা নিয়ে তিনি যা বলতে চাইলেন তাতে বোঝা গেল যে রার্জ্যের আইন-শৃঙ্খলার কোনও [illegible]তি হয়নি। মাননীয় বুদ্ধদেববাবু আপনাদের দল মেদিনীপুরের জেলা কমিটি সিদ্ধান্ত

নিয়েছে যে পুলিশের বিরুদ্ধে আন্দোলন করবে। এটা সংবাদপত্রে বেরিয়েছে। মেদিনীপুরের পুলিশ অ্যাডমিনিস্ট্রেশনের বিরুদ্ধে আপনাদের দলীয় পত্রিকা গণশক্তিতে ধারাবাহিকভাবে নিউজ বার হচ্ছে। যদি পুলিশের বিরুদ্ধে আপনার দলের পত্রিকা বলে এবং আপনারা দলের জেলা কমিটি যদি পুলিশ প্রশাসনের বিরুদ্ধে লড়াইয়ের কথা বলে, আপনার দলের রাষ্ট্রমন্ত্রী সুশান্ত ঘোষ তিনি খুনের ব্যাপারে বলেছেন পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন ফেলিওর, তাহলে আপনার এই পুলিশ অ্যাডমিনিস্ট্রেশনের ব্যর্থতার বিরুদ্ধে বিরোধী দল যদি মুলতুবি প্রস্তাব আনেন, সেখানে ভুলটা কোথায় করেছেন? ঠিকই করেছেন। আমরা আশা করেছিলাম যে, শাসকদল আমাদের এই প্রস্তাবকে সমর্থন করবেন। তাদের এই প্রস্তাবকে সমর্থন করা উচিত। আজকে পুলিশ প্রশাসন এমন পর্যায়ে গিয়েছে যে, লেকটাউন থানার ও সি ট্রান্সফার হয়ে যাবার পরে চেয়ার ছাড়ছে না, চেয়ার দখল করে বসে আছে। ওখানে এস ডি পি. ও যাওয়ার পরে তাকে স্যালিউট করেও চেয়ার ছাড়েনি। লাথি মেরে চেয়ার দখল করতে হচ্ছে। বুদ্ধদেববাবু, আপনি পুলিশমন্ত্রী। এরপরে আপনি আবার উপ-মুখ্যমন্ত্রী হয়েছেন। এটা লজ্জাজনক ব্যাপার—আপনার একজন ও সি কে ট্রান্সফার করতে গিয়েও আপনি ব্যর্থ হয়েছেন। আজকে এই রাজ্যে যেভাবে কিডন্যাপিং বেড়ে যাচ্ছে—সত্যব্রত গাঙ্গুলি অপহৃত হলেন। আপনি বললেন, কয়েক ঘণ্টার মধ্যে এসে যাচ্ছেন। টি ভি ক্যামেরা সবাই হাজির হল। সত্যব্রত গাঙ্গুলি কিন্তু এলেন না। আপনি আজ পর্যন্ত জানাতে পেরেছেন, কারা তাকে অপহরণ করেছিল? কিসের বিনিময়ে তিনি অপহরণ থেকে মুক্তি পেয়েছেন, আজ পর্যন্ত আপনি জানাতে পারেননি। আমাদের রাজ্যে আই এস আই একস্ট্রিমিস্টস অ্যাকটিভিটিজ অনেক বেড়েছে। আমরা এ সম্বন্ধে অনেকবার বলেছি। আপনি বিজ্ঞের মতো বলেছেন, আমাদের রাজ্য শান্তির মরুদ্যান। আজকে রাজ্যে একস্ট্রিমিস্টস, অ্যাকটিভিটিজ এমন অবস্থায় এসে দাঁড়িয়েছে তাকে চাপা দিতে পারছেন না। আপনার দলের পত্রিকা বলেছে, আরামবাগে অবাধ ও সুষ্ঠু নির্বাচন হয়নি। বি জে পি-র লোকেরা রিগিং করেছে, সুষ্ঠুভাবে নির্বাচন করতে দেয়নি। তাহলে আপনার পুলিশ কি করছিল? আপনি তাহলে পুলিশমন্ত্রী আছেন কি করতে? আপনাদের গণশক্তি পত্রিকায় বেরিয়েছে যে, আমরা নাকি বহরমপুরে রিগিং করেছি। আপনি পুলিশমন্ত্রী। আপনার পুলিশ প্রশাসন কি রকম ব্যর্থ তা আপনার দলই বলছে। সুষ্ঠুভাবে ইলেকশন কনডাক্ট করার ব্যাপারে ল অ্যান্ড অর্ডারটা দেখে পুলিশ প্রশাসন। আজকে গোটা পুলিশ প্রশাসন ভেঙে পড়েছে। রাজ্যের মানুষের কোথাও নিরাপত্তা নেই। বিরোধী দলের লোকেদের ওপরে আপনার দলের লোকেরা যেভাবে আক্রমণ করছে কোথাও কংগ্রেসকে কোথাও অন্য শরিক দলকে যেভাবে আক্রমণ করছে, তাতে আপনার বিরুদ্ধে আমাদের এই মুলতুবি প্রস্তাব আনা ছাড়া কোনও উপায় ছিল না। সংখ্যাধিক্যের জোরে যাই ঘটুক না কেন, আমরা আশা করব—আপনার পুলিশ প্রশাসন সম্পূর্ণভাবে ভেঙে পড়েছে—আপনি

সঠিক ব্যবস্থা নেবেন। শুধু ফুটবল খেলা আর রক্তদান শিবির করেই হবে না, আপনি পরিস্থিতিটা রিয়ালাইজ করে সঠিক ব্যবস্থা নিন, দলের উর্ধ্বে উঠুন সমস্ত রাজনৈতিক ভেদাভেদ ভুলে গিয়ে মুক্ত উদার মনে আমাদের এই মুলতুবি প্রস্তাবকে সমর্থন করুন।

[1-30 — 1-40 p.m.]

**শ্রী সুলতান আহমেদ ঃ** স্পিকার স্যার, আমাদের পার্টির তরফে যে মুলতুবি প্রস্তাব আনা হয়েছে, আমি তাকে পুরো সমর্থন করছি। সারা বাংলায় আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। এর আগে অতীশবাবু, সৌগতবাবু এবং মান্নান সাহেব বলেছেন। বুদ্ধদেববাবুকে বাংলার মানুষ পুলিশমন্ত্রী হিসাবে জানে। ক্যালকাটা পুলিশে যাদের পোস্টিং হয়, সেইসব অফিসাররা বুদ্ধদেববাবুর ব্লু আইড হয়। বুদ্ধদেববাবু তাদের তুলে লালবাজারে বসিয়ে দেন। কলকাতাতে কিডন্যাপিং নতুন ঘটনা নয়। দু বছর আগে সজ্জন জালান থেকে জয়প্রকাশ গুপ্তা অপহৃত হয়েছে। সজ্জন জালান টাকা দিয়ে মুক্তি পেয়েছেন। সিদ্ধেশ্বর সামাকা, যে লা মার্টিনার ছাত্র, তাকে তার বাবা দেড় কোটি টাকা দিয়ে পাটনা থেকে ছাড়িয়ে এনেছেন। আজ থেকে কয়েকদিন আগে ১২ই নভেম্বর মল্লিকবাজার থেকে জয়প্রকাশ গুপ্তা অপহৃত হয়েছিলেন। সেদিন রাত্রি ৮টার সময় পলিটব্যুরোর মেম্বরা, যিনি আমার অঞ্চলে থাকেন, তিনি কমিশনার অফ পুলিশকে ফোন করে বলেন জয়প্রকাশ গুপ্তা কিডন্যাপড হয়েছেন। আপনি এটা সিরিয়াসলি দেখন যে জয়প্রকাশ গুপ্তা কোথায় আছেন। তারপরে দুদিন বাদে নিমতা অঞ্চলে তার লাশ পাওয়া গেছে। সৌগতবাবু বললেন একজন ডি সি অপহরণকারীদের সেল ফোনেগুলির আওয়াজ শুনিয়েছিল। সেই ডি সি যে সেল ফোনেগুলির আওয়াজ অপহরণকারীদের শুনিয়েছিলে তাতে রাজু নায়েক ছিল। কিন্তু সেই রাজু নায়েক আজ পর্যন্ত গ্রেপ্তার হয়নি। জয়প্রকাশকে যারা খুন করেছে সেই খুনীদের আজ পর্যন্ত ধরা গেল না। যার জন্য ৩ লক্ষ ৮০ হাজার টাকা আজ পর্যন্ত লাল বাজারে পড়ে আছে, মালখানায় পড়ে আছে। কে এক ভাই ডি সি সাহেব দমদম অঞ্চলে গিয়েছিল কিন্তু আজ পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়নি। বুদ্ধদেব বাবুর কাছে এই ডি সি আবার ব্লু আয়েড বয় হিসাবে খ্যাত, যারা কিনা কলকাতার শহরে রাত ৮টার পরে পার্ক স্ট্রিট ফাইভ স্টার হোটেলে বিনা পয়সায় মদ খেতে যান। তাদের কেউ রাত ৮টার পরে টেলিফোন করলে পাবে না। তারপরে গ্রান্ড হোটেলে কলকাতাই পুলিশেই ডি সি, আমি চ্যালেঞ্জ করে বলছি যে, মদ খেতে গিয়েছিল। এবং শেষকালে সেখানকার স্টাফেরা ওই ডি সি-কে চ্যাঙ্গদোলা করে তুলে নিয়ে গিয়ে প্রাইভেট বাসে করে তার কোয়ার্টারে পৌছে দিয়েছিল। বুদ্ধদেব বাবু আবার তাদেরই আশীর্বাদ করছেন। তাদেরই আবার ক্লিন ছিট দিচ্ছেন। আজকে কলকাতা শহরের এই অবস্থা যে এখনও পর্যন্ত জয়প্রকাশ গুপ্তের খুনের কিনারা হয়নি, কেউ গ্রেপ্তার হয়নি। এই কলকাতা পুলিশের তরফ থেকে ডিটেকটিভ

ডিপার্টমেন্টকে ক্লিন চিট দেওয়া হয়েছে। এই জ্যোতি বাবু কি বি জে পি সরকার সম্পর্কে বলতে গিয়ে বলেছেন বর্বর সরকার। আমরাও সেই একই কথা বলি কিন্তু যখন দেখি আই এস আই ধরার নামে বর্ডার এরিয়াতে মালদহ, মুর্শিদাবাদ এবং দিনাজপুরে ও নদীয়াতে গরিব মুসলমান ভাইদের হ্যারাস করা হচ্ছে তখন বলার আর কিছু থাকে না। আজকে আই এস আই ধরার নামে রিষড়ার ইমাম সাহেবকে গ্রেপ্তার করা হল তাকে বেল পর্যন্ত দেওয়া হয়নি। পরে বেল দিয়েছে। সত্যিকারের যারা আই এস আই তাদের সঙ্গে পুলিশের মদত আছে, তাদের অ্যারেস্ট করছে না এবং বুদ্ধদেব বাবু তাদের বিরুদ্ধে কিছুই করছেন না। সেখানে গরিব মুসলমান ভাইদের আই এস আই স্ট্যাম্প লাগিয়ে তাদেরকে অ্যারেস্ট করা হচ্ছে। লালকৃষ্ণ আডবানি যে ডোসিয়ার ফাটান, বুদ্ধদেববাবু, বর্তমান পুলিশ মন্ত্রীও সেই ডোসিয়ার ফাটান। গরিব মুসলমান ভাইদের হ্যারাশ করা হচ্ছে। কলকাতা শহরে শিয়ালদহ স্টেশনে আর ডি এক্স ধরা পড়ল ঠিক ইলেকশনের সময়। ওই আর ডি এক্স যারা রেখেছিল তারাও ধরা পড়েছে। ওটা কোনও আর ডি এক্স ছিল না, ওটা প্ল্যানটেড ভাবে নিজেদের দপ্তরের ত্রুটি ঢাকবার জন্য পুলিশের থেকেই আসানসোল থেকে ডিনামাইট এনে আর ডি এক্স বলে চালিয়ে দেওয়া হল। সারা দেশের কাগজ দেখল যে শিয়ালদহ স্টেশন থেকে আর ডি এক্স ধরেছে পুলিশ। আয়ুনুল হক যার ডেড বডি পুলিশ হেফাজতে থাকাকালীন এন আর এস হাসপাতালের মর্গ থেকে উদাও হয়ে গেছে, খুঁজে পাওয়া যাচ্ছে না, তার ডেড বডি পাওয়ার জন্য বেলগাছিয়ার মুসলমান ভাইরা চিৎকার করছে। সরকার থেকে তারজন্য কোনও অ্যাকশন নেওয়া হয়নি। আজকে সেই পুলিশ পোস্টমর্টেম করে ডেড বডি বিক্রি করে দেয়, হাফিশ করে দেয় সেই পুলিশের মন্ত্রী হয়ে আপনি বসে আছেন। আবার সি পি এম থেকে আপনাকে উপ-মুখ্যমন্ত্রী করেছেন। আজকে এই অবস্থায় দাঁড়িয়ে এই যে মুলতুবি প্রস্তাব আনা হয়েছে তাকে, সমর্থন করছি। আজকে কলকাতার থেকে একটু দূরে হাওড়া শহরে দুপুর ১২টার সময়ে দুজন ব্যবসায়ী যারা কোটি পতি নয়, সজ্জন জ্বালান বা জয়প্রকাশ গুপ্তের মতো কোটিপতি নয়, তাদের খুন করা হল। টাকা নেবার জন্য তাদেরকে খুন করা হল। তার জন্য আজ পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়নি। এই অবস্থায় বুদ্ধদেববাবু যদি কনসায়েন্স থাকেন তাহলে রিজাইন দেবেন। আজেকই পদত্যাগ করবেন এইকথা বলে এই মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[1-40 — 1-50 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, বিরোধী সদস্যদের আনা মুলতুবি প্রস্তাবের বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি। এই প্রস্তাব কেন এসেছে সেই সম্পর্কে বলতে গিয়ে ...

**(ভয়েস ঃ এই প্রস্তাব কেন এসেছে আপনি জানেন না, আপনি থাকেন কোথায়)**

(গোলমাল)

স্যার এই যে প্রস্তাব এসেছে, এক সপ্তাহের বিধানসভার অধিবেশনে এই এক সপ্তাহের বিধানসভার অধিবেশনের মধ্যে একটা মুলতুবি প্রস্তাব এবং একটা অনাস্থা প্রস্তাব এসেছে, আমরা বিরোধী দলের সমস্যাটা বুঝতে পারছি তার জন্য আমরা এখানে আলোচনা গ্রহণ করেছি, স্পিকার ঠিকই করেছেন। এখানে আলোচনা যেটা হচ্ছে, মাননীয় মুখ্যমন্ত্রী যা বলে গেলেন আপনারা ভাবুন, কংগ্রেস পার্টি অতীতে ভেঙেছে, কমিউনিস্ট পার্টিও ভেঙেছে, কিন্তু মুখ্যমন্ত্রী যেঠা বলতে চাইলেন সেটা হচ্ছে একটা সঙ্কট সৃষ্টি হচ্ছে। কংগ্রেসের এক দল মানুষ বসে আছে বি জে পি-র সঙ্গে হাত মিলিয়ে, আসলে তারা বজরং দল হয়ে গেছে। এই সমস্যাটা যদি বুঝতে না পারেন, আপনারা প্রস্তাব আনছেন ২ দিন ধরে, হাত ছুঁড়বেন, তা ছুঁড়ুন, কিন্তু হাত ছুঁড়তে গিয়ে যে কথাগুলি বলছেন সেটার বিরোধিতা করতেই হবে। প্রস্তাবটা কেন আনলেন। এক কথায় বলব? গত কয়েক মাসে, গত এক বছরে আইনশৃঙ্খলা পরিস্থিতির অবনতি হয়েছে এই ব্যাপারে আমার এক কথায় উত্তর, আমরা খুব স্পষ্ট উত্তর অতীশবাবুর কাছে, আপনাদের কাছে, আমি বলছি না। আপনি তথ্যে আসুন। আমি কলকাতা শহরে কয়েকটি হিসাবে দেখছি ৯৮-৯৯ সলে, ৯৮ সালে কলকাতা শহরে খুনের সংখ্যা ছিল ৭৩, ৯৯ সালের অক্টোবর মাস পর্যন্ত ৫৩। ৭৩ থেকে ৫৩, শতকরা ২৮ ভাগ এখন কমে গিয়েছে কলকাতা শহরে। আপনি যদি জানতে চান, এই সময়ে বোম্বেতে কত খুন হয়েছে দিল্লিতে কত খুন হয়েছে। আমি বলছি বোম্বেতে ৩২৭টি, দিল্লিতে ৫২৩টি, কলকাতায় ৫৩। গত বছরে এই হিসাবটা ছিল কলকাতায় ৭৩, এবারে হয়েছে ৫৩। আপনি বলছে কলকাতার আইনশৃঙ্খলা খারাপ হয়েছে, আমি বলছি খারাপ হয়নি। যদি আর একটা হিসাব করেন ডাকাতির সংখ্যা গত বছরে ছিল ২৭টি এই বছরে অক্টোবর পর্যন্ত ২১টি। আপনি কি বলতে চাইছেন? রাজ্যস্তরে যদি বলেন সামগ্রিকভাবে গত বছরে খুন হয়েছিল রাজ্যে ২,০৩৩, এই বছরে ১,৫৬৫। গত বছরে ডাকাতি হয়েছিল ৩৯৩টি, এই বছরে ২৮৯। সামগ্রিকভাবে টোটাল আই পি সি কেস হয়েছিল রাজ্যে ৫৬,৫৬৬-৯৮ পর্যন্ত, ৯৯ এর অক্টোবর পর্যন্ত এই বছরে হয়েছে ৪৫ হাজার ৯৬৩, এখন পর্যন্ত এই মাসটা যদি চিহ্নিত করেন, আমার কাছে প্রত্যেকটি মাসের হিসাব আছে, সবটা বলছি না, খুন ৯৯ সালে জানুয়ারিতে ১৪২, ফেব্রুয়ারিতে ১৩৯, মার্চে ১৬৫, এপ্রিলে ১৭৫, নভেম্বর ১১৬। এটা আমাদের মানতেই হবে, আপনি বলছেন ২-৩ মাসে আইনশৃঙ্খলা পরিস্থিতি অবনতি হয়েছে, আমি বলছি আইনশৃঙ্খলার পরিস্থিতির অবনতি ঘটেনি। পরিস্থিতির অবনতি ঘটেছে এই কথা কিন্তু আপনারা প্রমাণ করতে পারবেন না। পরিস্থিতির অবনতি ঘটেনি। যদি বলেন,

পরিস্থিতির একটু উন্নতিই হয়েছে এবং বিশেষ করে কলকাতায় খুন এবং ডাকাতি খানিকটা কমে গেছে। আমি এই সঙ্গে বলতে চাই, পুলিশ প্রশাসনকি করেছে, মাননীয় সদস্য সৌগত রায় এই বিষয়ে একাধিকবার আমার সঙ্গে আলোচনা করেছেন। সেপ্টেম্বর, অক্টোবর, নভেম্বর আমরা অ্যারেস্ট করেছি যাদের তারা হল—গুড্ডা অ্যান্ড অ্যাসোসিয়েটস, গব্বর অ্যান্ড অ্যাসোসিয়েটস, শেখ নাদিম, শঙ্কর দাস, মনোজ রায়, পাঁচু আলি, শাহনবাজ। আর যারা মারা গেছে তারা হল শেখ দীনেশ, চিকিনা, অমল রায়। সুতরাং কলকাতায় পুলিশ চুপ করে বসে নেই এবং এর পরে বেহালা, রিজেন্ট পার্ক ও টালিগঞ্জের পরিস্থিতির একটু উন্নতি লক্ষ্যণ করা যাচ্ছে। আমি নির্দিষ্টভাবে বলতে চাই, সৌগত বাবু এখানে একজন মহিলার মৃত্যু সম্পর্কে যে কথা বলেছেন তা ঠিক নয়, ঐ মহিলার আত্মহত্যার সঙ্গে পুলিশের কোনও সম্পর্ক নেই। আর জয়প্রকাশ গুপ্তা নামে একজন ব্যবসায়ী যেভাবে খুন হল তা অত্যন্ত দুঃখজনক এই ঘটনার ব্যাপারে আমরা পাঁচজনকে অ্যারেস্ট করতে পেরেছি। এদের মধ্যে সাবির নামে একজনই হচ্ছে মূল খুনী। শুধু একজনকেই আমরা অ্যারেস্ট করতে পারিনি রাজু নায়েক, কিন্তু বাঁকি পাঁচজনকে আমরা অ্যারেস্ট করেছি, কিন্তু সেই ব্যবসায়ীকে আমরা বাঁচাতে পারিনি। নাঙ্গিয়ার ঘটনার ব্যাপারে এখানে বলি, এই ব্যাপারে আমি পুলিশের রিপোর্টের উপরে নির্ভর করিনি, আমি জয়েন্ট সি পি কে দিয়ে আলাদাভাবে তদন্ত করাই, তারপরে সেটা আবার ডি সি ডি ডি-কে দিয়েছি। কাল তিনি সারাদিন পরিশ্রম করে তদন্ত করেছেন। এই কথা ঠিক এই নাঙ্গিয়া বুঝে হোক বা ভয়ে হোক একটা ঘটনার জালে জড়িয়ে পড়েছেন। তবে এই ঘটনার সঙ্গে জড়িত তিনটি অল্প বয়সী ছেদেলের উপরে পুলিশের অত্যাচার নিশ্চয় অন্যায় হয়েছে। তবে যে ছেলেটা এই ঘটনায় নেতৃত্ব দিয়েছে তাকে আমাদের আরও জেরা করতে হবে বলে আমাদের মনে হচ্ছে। তবে ওরা যেটা করেছে সেটা হয়ত দুষ্টুমী, কিন্তু সেই দুষ্টুমিটা যখন অপারাধের পর্যায়ে পড়ে যায় তখন সেটা আর দুষ্টুমি থাকে না, তখন অপরাধ বলেই মেনে নিতে হয়। মাননীয় সদস্য এখানে জয়নগরের ঘটনার কথা উল্লেখ করেছেন, এস ইউ সি আই কেন খুন করল সেটা তারাই বলতে পারবেন, যদিও তাদের কোনও সদস্য এখানে উপস্থিত নেই। তবে ঐ ঘটনার সঙ্গে জড়িত ৫৮ জনকে আমরা অ্যারেস্ট করেছি। শান্তিপুরে অপরাধীদের ১১ জনকে গ্রেপ্তার করেছি। হাওড়াতে শিল্পপতি ব্যবসায়ী খুনের মামলাতে ৬জনকে গ্রেপ্তার করেছি। মাননীয় সদস্য জ্ঞান সি সোহনপাল এখানে আছেন, আমি বলছি খড়গপুরের ঘটনায় ১১ জন গ্রেপ্তার হয়েছে, ৪জন এফ আই আর নেমড অ্যারেস্ট হয়ে গেছে, ৩জন পালিয়ে বেড়াচ্ছে। রামবাবুর বাড়ির সমস্ত সম্পত্তি ক্রোক করবার জন্য কোর্টে আবেদন জানিয়েছি তাকে আমরা ধরবই কথা দিচ্ছি।

এখানে নির্দিষ্টভাবে যে প্রশ্নগুলো করা হয়েছিল জয়নগর সম্পর্কে, হাওড়ার ব্যবসায়ী

সম্পর্কে, জয়প্রকাশ গুপ্ত সম্পর্কে, এইগুলো সম্পর্কে আমার বক্তব্য আমি বলেছি। কলকাতা শহরে এবং রাজ্যে গত ৬ মাসে, বিশেষ করে গত ৩ মাসে অপরাধের ঘটনা অনেক কমে গেছে, যদিও এর মধ্যে একটা নির্বাচন হয়ে গেছে। সারা দেশের মরুভূমির মধ্যে যদি কোথাও মরুদ্যান থাকে তাহলে তা আছে কলকাতা শহরেই। আমি সৌগতবাবুকে বলব—দিল্লি, বম্বে, কলকাতার ক্রাইম ফিগারটা একটু দেখবেন। আমার সৌভাগ্য বা দুর্ভাগ্য যে, কয়েকটি সংবাদপত্র এই ধারণা তৈরি করছে যে, গত কয়েক মাসে, বিশেষ করে নভেম্বর মাসে অপরাধ বেড়েছে। ঐ কাগজগুলো হয়ত আমাকে একটু বেশি ভালবাসে তাই এসব লিখছে। আর সৌগতবাবুও আমার ধারণা আমাকে একটু বেশি ভালবাসেন, তাই এসব বলছেন। এটা বলছি পরিস্থিতির অবনতি হচ্ছে না। আমি সতর্ক আছি, সতর্ক থাকব। আপনাদের বলি তথ্যের উপর দাঁড়িয়ে কথা বলবেন। এই যে প্রস্তাব এনেছেন, এর কোনও বাস্তব ভিত্তি নেই। সারা দেশের মধ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতির ক্ষেত্রে পশ্চিমবাংলা ১নং রাজ্য এবং কলকাতা ১নং মহানগর। এই কথা বলে আপনাদের সমস্ত বক্তব্যের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় উপ-মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর বক্তব্য মন দিয়ে শুনেছি। শুনে আমার মনে পড়ে গেল একটা প্রচলিত কথা—কয়না, কয়না ঘোড়ায় হাসবো। গত এক মাসে অপহরণ থেকে শুরু করে নানারকম ঘটনা ঘটে গেছে, সেইগুলোকে তারা ছোট করে দেখছেন। এবং আমরা যে মুলতুবি প্রস্তাব এনেছি, সেটাকে এড়িয়ে যাবার চেষ্টা করছেন, এটা অত্যন্ত দুঃখ এবং ক্ষোভের ব্যাপার। গত কয়েকদিনের খবরের কাগজ খুললে দেখতে পাব অপহরণ, ধর্ষণ, খুনের ঘটনা একটার পর একটা ঘটে যাচ্ছে। অথচ আপনারা বলছেন অবস্থার আরও উন্নতি হচ্ছে। এই জিনিস আমরা মনে করি যে, আপনারা আইন শৃঙ্খলার ব্যাপারে সম্পূর্ণ অজ্ঞ হয়ে আছেন, কিম্বা এটাকে সম্পূর্ণ আপনি নেগলেক্ট করতে চাইছেন। যার ফলে আগামী দিনে পশ্চিমবঙ্গকে আরও ভয়ঙ্কর অবস্থার মধ্যে পড়তে হবে, সেই বিষয়ে কোনও সন্দেহ নেই। পুলিশকে এনকারেজ করছেন। পুলিশ যখন অপরাধ করছে তখন আপনারা পুলিশকে ক্লিনচিট দিচ্ছেন। এর থেকে বড় অপদার্থতার পরিচয় আর কিছু হতে পারে বলে আমরা মনে করি না। আমরা বার বার বলেছি যে, আপনারা আরেস্টের পরিসংখ্যান দিলেন, কিন্তু অ্যারেস্ট করে কি হবে? অ্যারেস্ট করার ৫ দিন বা ১০ দিন পরে আবার জামিন নিয়ে বেরিয়ে এসে অপকর্মে নিযুক্ত হবেন। সুতরাং শাস্তি হচ্ছে না। এটা আমরা বার বার বলার চেষ্টা করেছি। আমরা বলছি যে, আপনারা শাস্তির ব্যবস্থা করতে পারছেন না। আমি আমার প্রথম বক্তব্যে বলেছিলাম

যে, ১৯৯২-৯৬ এর মধ্যে পশ্চিমবঙ্গে খুন হয়েছে প্রায় ৯ হাজার। শাস্তি পেয়েছে মাত্র ১ হাজার ৪০। ধর্ষণ হয়েছে ৩ হাজার ৭১২ জন। আর শাস্তি পেয়েছে মাত্র ২০৯ জন। এই হচ্ছে আপনাদের অবস্থা। তাই কিছু গ্রেপ্তার করলেই অপরাধীদের শাস্তি হবে না। এটা আপনাদের আমরা বার বার বোঝাতে চেষ্টা করেছি। কিন্তু আপনারা যদি কানে তুলো দিয়ে রাখেন তাহলে কোনওদিনই এই সমস্যার সমাধান হবে না। আপনারা শান্তির ব্যবস্থা করতে পারছেন না। আপনারা উল্টো কথা বলছেন যে, আমরা আজকে এই মুলতুবি প্রস্তাব এনেছি, কারণ আমাদের নিজেদের মধ্যে বি জে পি তৃণমূল, এইসব নিয়ে বিরোধ হচ্ছে বলেই আমরা এটা করেছি। কিন্তু আমরা স্মরণ করিয়ে দিতে চাই যে, এর আগে যখন তৃণমূল বি জে পি ছিল না, তখন আমরা বহুবার মুলতুবি প্রস্তাব এনেছি। বহুবার এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছি। এটা নতুন বিষয় নয়। সুতরাং আপনারা যে ইন্টারাপশন দিতে চাইছেন, আপনারা মুর্খের রাজত্বে বাস করছেন। আমরা যেটাকে তুলে ধরবার চেষ্টা করছি, আপনারা সেটাকে ছোট করে দিতে চাইছেন। আপনাদের আমরা বার বার সাবধান করতে চাইছি যে, আপনারা যদি এখনও মুর্খের রাজত্বে বাস করেন, মুর্খের স্বর্গে বাস করেন এবং মনে করেন যে, পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা খুব ভালো, তাহলে আগামী দিনে আপনারা বুঝবেন এবং যেমন আপনারা ৯৮ এর নির্বাচনে বুঝেছেন, এই বছর নির্বাচনেও বুঝবেন। আগামী দিনে আপনারা মুখে যাবেন, এখনও যদি আপনারা না সাবধান হন। আমরা বলতে চাইছি যে, এরপরে আমরা আইনশৃঙ্খলা ছাড়াও অন্যান্য ব্যাপারে এই বামফ্রন্টের যে বিফলতা, সেইকথা আমরা আমাদের বক্তব্যে তুলে ধরব। কিন্তু আজকে সে বিষয়ে কোনও সন্দেহ নেই যে, খুনের সংখ্যা, রাহাজানির সংখ্যা, অপহরণের সংখ্যা দিন দিন যেভাবে বাড়ছে এবং সেখানে পুলিশ যে অপদার্থতার পরিচয় দিচ্ছে এবং পুলিশ মন্ত্রী, উপ-মুখ্যমন্ত্রী হিসাবে যেভাবে আছেন, আপনি সেইভাবে গুরুত্ব না দিয়ে আপনি আজকে আমাদের মুলতুবি প্রস্তাবকে ছোট করতে চাইছেন। তাই আপনাদের আমি তীব্র ধিক্কার দিচ্ছি। আমি আশা করব আমাদের বক্তব্য সকলে একমত হয়ে সমর্থন করে পশ্চিমবঙ্গের মানুষকে শান্তিতে বাস করবার জন্য ব্যবস্থা করবেন।

**Mr. Speaker :** Mr. Sinha, do you want a vote?

**Shri Atish Chandra Sinha :** Yes, Sir,

The motion of Shri Atish Chandra Sinha that—

"This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely,—

Whereas the Law and Order situation in the State has deteriorated sharply especially in the current month and;

Whereas nine people, reportedly supporters of Major Ruling Party were killed in Joynagar in a clash with S.U.C.I. supporters and;

Whereas two businessmen were killed by dacoits in Howrah recently;

Whereas an innocent young man was killed by anti-socials in the same district;

Whereas a Calcutta businessman, Jaiprakash Gupta was kidnapped from Calcutta and found murdered; and

Whereas three innocent young men were picked up by police on a false charge of kidnapping.

The House, therefore, condemns the failure of the police department to stop inter-party clashes, murders, dacoities and anti-social activities"

was then put and a division taken with the following results :-

NOES

Abu Ayes Mondal, Shri

Adhikary, Shri Nisith

Bagdi, Shri Kiriti

Bag, Shri Kartic Chandra

Banerjee, Shri Mrinal

Bauri, Shrimati Umarani

Bera, Shri Dipak

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Kanti

Biswas, Shri Sushil

Biwas, Shrimati Susmita

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Satyasadhan

Chakraborty, Shri Sujan

Chakraborty, Shri Subhas

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chaudhuri, Shri Amar

Choudhury, Shri Bansha Gopal

Choudhury, Shri Biswanath

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Dal, Shrimati Nandarani

Das, Shri Bidyut Kumar

Das, Shri Nirmal

Das, Shri Pushpa Chandra

Das, Shri Somendra Chandra

Das, Shri Yogeswar

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Das Thakur, Shri Chittaranjan

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Shri Himangsu

Gayen Shri Nripen

Ghosh, Shri Pankaj

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Susanta

Giri, Shri Askoke

Goswami, Shri Kshiti

Hafiz Alam Sairani, Shri

Hazra, Shri Samar

Hembram, Shimati Deblina

Hira, Shrimati Mili

Hore, Shri Tapan

Id, Mohammed, Shri

Kalimuddin Shams, Shri

Kisku, Shri Lakshi Ram

Kisku, Shri Upen

Kundu, Shri Ranjit

Let, Shri Bishnu

Mahammad Hannan, Shri

Mahata Shri Khagendra Nath

Mahata, Shri Satya Ranjan

Majhi, Shri Tamal

Mal, Shri Nimal

Malik, Shri Shiba Prasad

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Amin, Shri

Md. Ansaruddin, Shri

Md. Yakub, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Mehebub

Mondal, Shri Rabindranath

Mondal, Shri Subhas

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Shrimati Mamata

Mukherjee, Shri Narayan

Mukherjee Shri Pratyush

Mukhopadhyay, Shri Chittraranjan

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Paik, Shrimati Sakuntala

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Sakti

Ray, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Manmatha

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sen, Shri Dhirendra Nath

Sengupta, Shri Purnendu

Sen Gupta (Bose), Shrimati Kamal

Shaw, Dr. Prabin Kumar

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Soren, Shri Khara

Tirkey, Shri Monohar

Unus Sarkar, Shri

AYES

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hasem Khan Chowdhury, Shri

Abu Hena, Shri

Abu Sufian Sarkar, Shri

Banerjee, Shri Pankaj

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Chakraborty, Shri Gautam

Chatterjee, Shri Rabindra Nath

Chowdhury, Shri Jyoti

Das, Shri Sailaja Kumar

Deb, Shri Ashoke Kumar

De, Shri Ajoy

Fazle Dr. Haque

Ghosh, Shri Nirmal

Goswami, Shri Mihir

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Humayun Reza, Shri

Khanra, Shri Ajit

Mahato, Shri Shantiram

Mahbubul Haque, Shri

Mainul Haque, Shri

Mal, Shri Asit Kumar

Md. Sohrab, Shri

Mitra, Shri Asit

Mitra, Shrimati Sabitri

Mitra, Shri Somendra Nath

Mondal, Shri Ramprabesh

Mudi, Shri Anil

Mukherjee, Shri Ashoke

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Subrata

Paul, Shrimati Mayarani

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffar, Shri

Ram, Shri Rampyere

Roy, Shri Phani Bhusan

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

Sardar, Shri Sital Kumar

Sen, Dr. Anupam

Singha, Shri Sankar

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

Sultan, Ahmed, Shri

Upadhyay, Shri Manik

ABST

Majhi, Shri Ramjanam

Chottopadhyay, Shri Sobhandeb

Das, Shri Pulak Chandra

Bhattacharjee, Shri Badal

Ghosh, Shri Dipak

Noes being 105 and Ayes 52 the motion was lost—

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received eight notices of Calling Attention on the Following subjects, namely :-

| Subject | | Member(s) |
|---|---|---|
| i. Reported death of 38 undertrial prisoners in the last 13 months | : | Shri Sudhir Bhattacharjee<br>Shri Ashok Kumar Deb |
| ii. Outbreak of malaria in the State in epedemic from (Already admitted & Statement due on 3-12-99) | : | Shri Pankaj Banerjee |
| iii. Stalement condition in 6 Jute Mills of National Jute Manufactures Cor-operation | : | Shri Sital Kumar Sardar<br>Shri Ramjanam Manjhi |
| iv. Reported missing of the dead body of one Ainul Haque from N.R.S. Morgue | : | Shri Sultan Ahmed<br>Shri Sobhan Deb Chattopadhaya |
| v. Withdrawal of the Public Distribution System through Ration Shops | : | Shri Tapan Hore |
| vi. Attack on Joint B.D.O. of Sandeshkhali Block-II near Sarberia, South 24-Parganas on 8-11-99 | : | Shri Amar Choudhuri |
| vii. Reported murder of 9 supporters of major ru g party at Choubhangi Village, Joynagar, South 24-Parganas | : | Shri Jyoti Krishna Chattopadhyay<br>Shri Bimal Mistry &<br>Shri Bhadreswar Mondal |

viii. Anti-Social activities in the State
since after last Lok Sabha Election : Shri Nirmal Das

I have Selected the notice of Shri Tapan Hore on the subject of Withrawal of the Public Distribution System through Ration Shops.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

[2-00 -- 3-00 p.m. (including adjournment)]

**Shri Probadh Chandra Sinha :** The Statement will be made on 3rd December, 1999.

## PRESENTATION OF REPORT

### Presentation of the 38th Report of the Standing Committee on Agriculture, Agriculture(Marketing), Road & Supplies Food Processing & Horticulture and Fisheries, 1999-2000

**Shri Abu Ayes Mondal :** Sir, I beg to present the 38th Report of the Standing Committee on Agriculture. Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1999-2000, on the Action Taken on the Thirty-fifth Report of the Standing Committee on the Department of Food Processing Industries & Horticulture.

## LAYING OF ORDINANCE

### The West Bengal Sales Tax (Amendment) Ordinance 1999

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the West Bengal Sales Tax (Amendment) Ordinance, 1999 (West Bengal Ordinance No.II of 1999) under Article 213(2)(a) of the Constitution of India.

### The West Bengal Sales Tax (Settlement of Dispute) (Amendment) Ordinance, 1999

**Shri Probodh Chandra Sinha :** Sir, With your kind permission I

beg to lay the West Bengal Sales Tax (Settlement) of Dispute (Amendment) Ordinance, 1999 (West Bengal ordinance No. III of 1999) under Article 213(2)(a) of the Constituion of India.

## STATMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Now Minister-in-charge of the Transport & Sports Department will make a statement regarding the accident involving State Government Helicopter VT EHI.

**Shri Subhas Chakraborty :** With your kind permission. I propose to inform the House regarding the accident involving the State Government Helicopter VT-EHI which took place on 28-11-99.

The State Government owns two CHETAK Helicopters the VT-ECJ which was purchased from Hindustan Aeronautics Limited and the VT-EHI which was purchased from Tamil Nadu Government in February, 1999.

The ECJ is a 1974 model while the EHI is a 1982 model. The VT-ECJ has not been in use for some time, as it requires major overhaul.

VT-EHI was in regular use before the date of accident This helicopter has carried HE the Governor to Moyna (Midnapore) on 23-1-99. It had also conducted trial flight and landing at Tarakswar on 26-11-99 in connection with Chief Ministers flying programme of 28-11-99.

Both helicopters have been maintained by the Barrackpore Unit of HAL since their procurement.

According to procedure, preflight inspection and ground test are conducted by HAL before granting flight clearance for actual flight by the Government Pilots. At about 8-30 a.m. on 28-11-99 such pre-flight tests were being conducted by the technical personnel of HAL after taking the helicopter VT-EHI out of hangar. It is reported by the

Government Pilots and the Officer of the Transport Department who was despatched to visit the accident site that during ground run in stationary condition, the helicopter toppled over. Shri P.K. Deb Roy, AME was carrying out ground run of the helicopter and Shri R.K. Bagchi. ARME was on board with him. When Shri Deb Roy was in the process of engaging rotor, the helicopter tilted and fell on its Star-board side. Shri Deb Roy was trapped under the helicopter and Shri Bagchi was found to be lying on top of him. Both the Chief Government Pilot and the Government Pilot were nearby at the time of occurrence. On the advice of the Chief Government Pilot, the technicians of HAL switched off the fuel supply for stopping the engine. Both Shri Bagchi and Shri Deb Roy were extricated Shri Deb Roy was seriously injured and has been shifted to Ruby General Hospital Shri Bagchi sustained minor injuries and was released after treatment at the Air Force Hospital. The helicopter sustained severe damage.

An inspection was conducted by the DGCA officials on the same day. It is reported that to formal enquiry is being conducted by that authority HAL have been requested to assess the extent of damage and to report the same to the Transport Department. The Insurance Company has also been notified of the accident.

Since the accident took place before the helicopter was handed over to the Government Pilots the State Government was not involved in any way. The actual cause of accident can be determined only after completion of formal enquiry by DGCA.

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি যে রিপোর্ট দিলেন সেটা মাননীয় মুখ্যমন্ত্রী দরকার, হাউসের কোনও দরকার নেই। ঐ হেলিকপ্টার ভেঙে ফেলে দিন। স্যার, এবারে আমি আবার বক্তব্যে আসছি। আমরা কিছুদিন আগে সংবাদপত্রে দেখলাম বিদ্যুৎ মন্ত্রী মাননীয় শঙ্কর সেন মহাশয় পদত্যাগ করেছেন এবং কিছু কিছু সংবাদপত্রে দেখলাম তার মেয়েকে হত্যার হুমকি দেওয়া হয়েছিল এবং তিনি মেয়ের জীবন রক্ষার জন্য পদত্যাগ করেছেন বলে জানিয়েছেন। আরও দেখলাম তিনি হাউসের সদস্যপদ থেকে পদত্যাগ করেছেন। তিনি যদি সত্যিই হাউসের সদস্যপদ ত্যাগ করে থাকেন তাহলে তাকে আর আমরা কিছু

বলতে পারি না। কিন্তু তিনি যদি এখনও হাউসের সদস্য থাকেন তাহলে তার সঙ্গে আমরা গুরুত্বপূর্ণ বিষয় নোটিশ দিয়ে আলোচনা করতে পারি। এই বিষয়ে আমরা অন্ধকারে রয়েছি। উনি হাউসের সদস্য আছেন কিনা সেটা আপনিই ভাল বলতে পারবেন। উনি হাউসের সদস্য আছেন কিনা জানতে পারলে আমরা পরবর্তী পদক্ষেপ নিতে পারব।

**মিঃ স্পিকার ঃ** আমার কাছে যে খবর আছে তাতে উনি হাউসের সদস্য আছেন। যাক এখন বিরতি, আমরা আবার মিলিত হব ৩-টের সময়।

(At this stage the House was adjourned till 3-00 p.m)

(After Adjourned)

[3-00 — 3-10 p.m.

**Mr. Speaker :** I will take up Mention Cases for one hour. There will be no Zero Hour.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। গত ১৮-১০-৯৯ তারিখে আমার ফলতা বিধানসভা কেন্দ্রে দীঘির পাড় বাজারের কাছে একটা সোনার দোকানে নির্মম ভাবে ডাকাতি হল, লুঠ-পাট হল এবং তখন সেখানে একজন সবজি ব্যবসায়ী এসে পড়ায় তাকে ডাকাতরা গুলি করে এবং তাকে ডায়মন্ডহারবার হাসপাতালে নিয়ে যাওয়ার পর সে মারা যায়। আজকে আইন-শৃঙ্খলা বলে কিছু নেই, পশ্চিমবঙ্গে আজকে অরাজক রাজত্বের সৃষ্টি হয়েছে। ফলতা তা থেকে বিচ্ছিন্ন নয়। এখানে বারে বারে রাহাজানি, খুন, ডাকাতি চলছে। পশ্চিমবঙ্গ তথা ফলতা বিধানসভা এলাকায় পুলিশ প্রশাসন কোনও রকম ব্যবস্থা নিচ্ছে না। এখানে প্রশাসন অকর্মণ্য, পঙ্গু। ফলতা বিধানসভা এলাকায় বার বার প্রশাসনকে জানানো হয়েছে, তা সত্ত্বেও অপরাধীদের ধরা হয়নি। একটা ক্ষোভের সৃষ্টি হয়েছে। পুলিশ অপরাধীদের আড়াল করার চেষ্টা করছে। অবিলম্বে এব্যাপারে ব্যবস্থা গ্রহণের জন্য দাবি জানাচ্ছি। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী প্রোমোশন পেয়ে উপ-মুখ্যমন্ত্রী হলেন। (এখানে মাইক অফ হয়ে যায়)

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরি ও ইঞ্জিনিয়ারিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলা ব্লকে প্রতি গ্রীষ্মের সময় দারুণভাবে পানীয় জলের সঙ্কট সৃষ্টি

হয়। এই সঙ্কট থেকে পরিত্রাণের জন্য যে সব ব্যবস্থা গ্রহণ করা হয়েছে সেগুলো উপযুক্ত নয়। এইজন্য জলাধার নির্মাণ করে পাইপের মাধ্যমে জনগণের কাছে জল পৌঁছে দেওয়ার জন্য এর আগে অনেক বার দাবি করা হয়েছে, বিধানসভায় দুই বার দাবি করা হয়েছে। লিখিতভাবে এই দাবি তার কাছে পাঠানো হয়েছে। এছাড়া মেদিনীপুরের জেলাপরিষদ গত ১৮-০৩-৯৯ তারিখে তার দপ্তরের বিভাগীয় কর্মাধ্যক্ষ ইত্যাদি নিয়ে তারা সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করেছেন যাতে মেদিনীপুরের পিংলা জলাধার প্রকল্পটি রাজ্য সরকারের অনুমোদন পায়। কিন্তু অনুমোদন পায়নি। এই ব্যাপারে অনুমোদন করে ওয়ার্ক অর্ডার যাতে দেওয়া হয় তারজন্য দাবি জানাচ্ছি।

**শ্রী মহবুবুল হক ঃ** (উপস্থিত নেই)

**শ্রী তপন হোড় ঃ** স্যার, কয়েকদিন আগে বি জে পি-র সর্বভারতীয় সভাপতি এখানে এসে বলে গেলেন কলকাতা প্রেস ক্লাবে এস বলে গেলেন—ত্রিপুরায় রাষ্ট্রপতি শাসন করা হোক। কারণ সেখানে উগ্রপন্থী কার্যকলাপ বৃদ্ধি পেয়েছে। স্যার, আমি বলতে চাইছি, এই উগ্রপন্থী কার্যকলাপ কেন বৃদ্ধি পেয়েছে এবং সেখানে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব কি? কেন্দ্রীয় সরকার তার সমস্ত রকম দায়-দায়িত্বের কথা ভুলে গিয়ে ত্রিপুরায় গণতান্ত্রিক সরকারের ওপর আক্রমণ হানার চেষ্টা করলে দেশের সাধারণ মানুষ তা মেনে নেবে না। ইতিমধ্যেই দেশের সাধারণ মানুষ এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কার্যকলাপের বিরোধিতা করছে। আমাদের পশ্চিমবাংলায় আই এস আই-র গুপ্তচররা উগ্রপন্থী কার্যকলাপ যাতে বৃদ্ধি পায় তার জন্য যা যা করা দরকার তা করছে। আমরা জানি আই এস আই-এর কার্যকলাপের সঙ্গে তৃণমূল, বি জে পি এবং কংগ্রেসের লোকেরা যুক্ত আছে। আই এস আই কার্যকলাপের পরিপ্রেক্ষিতে পুলিশ যাদের ধরছে তারা সব ওদের লোক। আমাদের রাজ্যে যাতে উগ্রপন্থী কার্যকলাপ চলে তার জন্য ষড়যন্ত্র চলছে। যারা আমাদের দেশে হিন্দু সাম্রাজ্যবাদ প্রতিষ্ঠা করতে চাইছে তারাই এ চেষ্টা করছে। পশ্চিমবাংলায় অরাজকতা সৃষ্টি করে রাষ্ট্রপতি শাসন কায়েম করার ষড়যন্ত্র চলছে। আমি আপনার মাধ্যমে এই ষড়যন্ত্রের বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি এবং আমি আরও জানাচ্ছি যে, রাজ্যের সাধারণ মানুষ ওদের এই ষড়যন্ত্রের বিরুদ্ধে তীব্র ঘৃণা প্রকাশ করছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** (উপস্থিত নেই)

**শ্রী হাফিজ আলাম সৈরানি ঃ** মাননীয় স্পিকার স্যার, বামফ্রন্ট সরকার আসার পর থেকে দীর্ঘ ২৩ বছর আমাদের এলাকায় গরু চুরির কোনও ঘটনা ঘটছিল না। কিন্তু ইদানিং লোকসভা নির্বাচনের পর থেকে করণদীঘি এবং গোয়ালপুকুর এলাকায় ব্যাপকহারে গরু চুরি হচ্ছে। ফলে ওখানকার চাষীরা অসুবিধায় পড়ছে। ঐ এলাকা থেকে গরু চুরি

করে বাংলাদেশে পাচার করা হচ্ছে। পুলিশ প্রশাসনকে এ খবর দেওয়া সত্ত্বেও তারা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করছে না। যাতে গরু চুরি বন্ধ হয় সে ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র পুলিশ মন্ত্রীর কাছে আবেদন রাখছি। ধন্যবাদ স্যার।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায়ই কাগজে দেখা যাচ্ছে দমদম এবং লেক টাউন এলাকায় সি পি এম-এর নিজেদের দ্বন্দ্বে এলাকার মানুষ অতিষ্ঠ হয়ে উঠেছে। অথচ পুলিশ নীরব দর্শকের ভূমিকা পালন করছে। মন্ত্রীরা চুপচাপ বসে আছে। এলাকার নিরীহ মানুষরা শান্তিতে চলাফেরা করতে পারছে না। এই ঘটনা আজকের নয়; দীর্ঘদিন ধরে ঘটছে। একটু অগে স্বরাষ্ট্রমন্ত্রী, বর্তমান উপ-মুখ্যমন্ত্রী রাজ্য প্রশাসনের প্রশংসা করে বক্তব্য রাখলেন। অথচ দমদম-লেক টাউন এলাকায় গেলে দেখা যায় সেখানে প্রশাসন বলে কোনও পদার্থ নেই। সেখানে কখনও সুভাষবাবু আর গৌতমের লড়াই হচ্ছে, আবার কখনও সুভাষবাবু আর অমিতাভ নন্দীর লড়াই হচ্ছে। তাদের নিজেদের মধ্যে দ্বন্দ্বে এলাকার মানুষ অতিষ্ঠ। তাই আমি দাবি করছি ওখানে যা ঘটছে তা অবিলম্বে বন্ধ করা হোক এবং বন্ধ করার জন্য যথাযথ প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের মুর্শিদাবাদ জেলার কয়েকটি অঞ্চলের ব্যাপক বিদ্যুৎ সঙ্কটের কথা উল্লেখ করছি। মুর্শিদাবাদ জেলার পূর্বাঞ্চলে, বিশেষ করে রানিগনগর, জলঙ্গী ব্লকে বিদ্যুতের লো ভোল্টেজের ফলে চাষীরা আর মাঠে চাষ করতে পারছে না। বহরমপুরের পরে যতগুলো ব্লক আছে সেই ব্লকগুলিরে শেষ সীমায় বিদ্যুৎ পৌঁছছে না। ফলে চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়ছে। শীতকালে ফ্যান বন্ধ এবং অন্যান্য অনেক জিনিসই বন্ধ। তা সত্ত্বেও বিদ্যুতের এমনই অবস্থা যে, সেচের জল তোলা যাচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ বিভাগের দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে এই বিদ্যুৎ সঙ্কটের সমাধান করা হোক। চাষীরা যাতে চাষ করতে পারে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। বিশেষ করে রানিনগর, শেখপাড়া, গোধনপাড়ার চাষীরা ভীষণভাবে মার খাচ্ছে। চাষীদের এবং চাষের স্বার্থে অবিলম্বে ওখানে বিদ্যুতের ব্যবস্থা করা হোক, এই দাবি রাখছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী শীতলকুমার সরদার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় লেবার মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র সাঁকরাইলে ন্যাশনাল জুট মিল বন্ধ হতে চলেছে যেটা এশিয়ার বৃহত্তম মিল। সেই মিলে আগে ৩০ হাজার শ্রমিক কাজ করতেন, বর্তমানে ৮ হাজার শ্রমিক কাজ করেন। সেই মিলটি বন্ধ

হতে চলেছে। যদি মিলটি বন্ধ হয়ে যায় তাহলে সেখানকার দোকানপাট থেকে আরম্ভ করে জন-জীবন বিপর্যস্ত হয়ে পড়বে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম-মন্ত্রীর নিকট অনুরোধ করছি, যাতে ঐ মিলটি চালু থাকে এবং যে সমস্ত শ্রমিক ভাইরা কাজ করেন তারা যাতে ঠিকমতো কাজ পান তার ব্যবস্থা করুন।

**শ্রী সুধন রাহা ঃ** (অনুপস্থিত)

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের নিয়ে এই বিধানসভার কাউন্সিল চেম্বারে একটা সভা করেছিলেন মেদিনীপুর জেলার সমস্ত বিধায়ক এবং রাজনৈতিক দলগুলিকে নিয়ে। বিষয় ছিল, ভারতবর্ষের বৃহত্তম জেলা মেদিনীপুরে বিভাজন ঘটানো এবং তার ব্লু প্রিন্ট তৈরি করা। কিন্তু ৩ বছর অতিক্রান্ত হয়ে গেল, কোনও প্রকার সক্রিয় সাড়া তার পাওয়া যায়নি। তাই আগামী ১০ই ডিসেম্বর কাঁথি সিটিজেন ফোরাম বলে একটি সংগঠন যারা দীর্ঘদিন ধরে আন্দোলন করছে আলাদা কাঁথি জেলা দাবিতে. তারা আগামী ১০ ডিসেম্বর ২৪ ঘণ্টা কাঁথি বন্ধ ডেকেছেন। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর আবার দৃষ্টি আকর্ষণ করছি, এতবড় একটি জেলা, যে জেলার প্রশাসনিক সুব্যবস্থা মেদিনীপুরের দূর প্রান্তে মানুষ পায় না, মেদিনীপুর জেলার শহরে যেতে কষ্টকর হয় সেই জেলার বিভাজনের জন্য অশোক মিত্র সংস্কার কমিটি যে রিপোর্ট দিল—মেদিনীপুর ডিস্ট্রিক্ট সুড বি ডিভাইডেড ইমিডিয়েটলি. সেই সংস্কার কমিটির রিপোর্ট দীর্ঘ ১৫ বছর আগে প্রকাশিত হয়েছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী এই জেলার বিভাজনের যৌক্তিকতা, বাস্তবতা এবং প্রয়োজনীয়তা স্বীকার করে নিয়ে আমাদের জেলার সমস্ত বিধায়ক এবং সমস্ত রাজনৈতিক দলের নেতৃত্বকে নিয়ে বৈঠক করেছিলেন। সেই বৈঠকের ফলাফল এখনও পর্যন্ত আমাদের কাছে নিল। তাই দাবি করছি. এই জেলার মানুষের স্বার্থে দূর প্রান্তের মানুষের স্বার্থে অবিলম্বে এই জেলার বিভাজন ঘটানো উচিত।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** (অনুপস্থিত)

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমবায় দপ্তরের মন্ত্রীর অপদার্থতার জন্য আজকে তার দপ্তর ডুবতে বসেছে। ৩ বছর আগে আসানসোল পিপিল কো-অপারেটিভ ব্যাঙ্ক ৩ কোটি টাকা আমানতকারীদের কাছ থেকে নিয়ে সেই ব্যাঙ্ক বন্ধ হয়ে যায়। সম্প্রতি রিজার্ভ ব্যাঙ্ক তাদের লাইসেন্স ক্যানসেল করেছে। আমি বহুবার মন্ত্রীকে বলেছি এবং ডেপুটেশনও দিয়েছি, কিন্তু আজ পর্যন্ত তিনি কোনও ব্যবস্থা নেননি। যারা টাকা মারলো তাদের গ্রেপ্তার করেনি এবং আজ পর্যন্ত অডিট করাতে পারেনি। যারা টাকা মেরেছে তাদের সঙ্গে এই অপদার্থ মন্ত্রী প্রত্যক্ষভাবে জড়িত।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২৯-৬-৯৯ তারিখে ফরওয়ার্ড ব্লকের রাজ্য সম্পাদক শ্রী অশোক ঘোষ, তিনি মুখ্যমন্ত্রীকে একটি চিঠি দিয়েছিলেন। সেই চিঠিটা হচ্ছে, উত্তরবঙ্গের জন্য বিধিবদ্ধ উন্নয়ন পর্ষদ গঠন করতে হবে। স্যার, আপনি জানেন, বহুদিন ধরেই উত্তরবঙ্গের মানুষ তাদের প্রতি বঞ্চনার অবসান চাওয়ার জন্য উত্তরবঙ্গ বিধিবদ্ধ উন্নয়ন পর্ষদের দাবি করে আসছেন। ৯৮ সালে অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ হবে, এম এল এ-রা তার মেম্বার, ৪৫ কোটি টাকার মঞ্জুর করা হল। কিন্তু কোনও কাজ হয়নি, সেই কমিটির কোনও ফাংশন হয়নি। আবার ৯৯ সালের বাজেটে তিনি বলেছিলেন যে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ হবে। আমরা চাচ্ছি উত্তরবঙ্গ বিধিবদ্ধ উন্নয়ন পর্ষদ। জ্যোতিবাবুকে চিঠি দেওয়া হয়েছিল। আমি জ্যোতিবাবুর সাথে ২রা আগস্ট দেখা করেছিলাম। জ্যোতিবাবু বলেছিলেন এ ব্যাপারে তিনি আলোচনা করবেন, আলোচনা করে সিদ্ধান্ত আসবেন। ২৬ তারিখে জ্যোতিবাবুর সাথে আবার দেখা করে জানতে চেয়েছিলাম যে আলোচনার কি হল? উনি বললেন, আমাদের মধ্যে এখনও কোনও আলোচনা হয়নি, আমরা ঠিক করিনি, পরে আপনাদের জানাব। ২৭ তারিখে 'আজকাল' পত্রিকাতে বেরুলো যে উন্নয়ন পর্ষদ গঠিত হয়েছে এবং তার চেয়ারম্যান হচ্ছে অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত। এটা সরকারের কোনও বিজ্ঞপ্তির মধ্যে আছে কিনা আমরা জানি না। স্যার, আমি একথা বলতে চাই উত্তরবঙ্গের দেড় কোটি মানুষের সঙ্গে সরকারের পক্ষ থেকে যদি এইভাবে ফাউল প্লে কর হয় তাহলে সরকারকে উপযুক্ত পাওনা পেতে হবে। আমরা গণ আন্দোলনের মাধ্যমে উত্তরবঙ্গ বিধিবদ্ধ উন্নয়ন পর্ষদ আদায়র করে নেব। কোনও মন্ত্রীর দয়ায় নয়, কোনও সরকারের দয়ায় নয় একটা পরিষ্কারভাবে আমি বলতে চাই। মুখ্যমন্ত্রী বলেছিলেন আমাদের সঙ্গে আলোচনা করে ঠিক করবেন। কোনও আলোচনা হল না, কিছু হল না, কাগজে বেরিয়ে গেল অর্থমন্ত্রী চেয়ারম্যান হয়েছেন। এই অর্থমন্ত্রী চেয়ারম্যান হলে—কমিটি হাজারটা হোক কিন্তু এই কমিটির স্বীকৃতি উত্তরবঙ্গের লোক দেবে না। উত্তরবঙ্গের লোক তাদের পাওনা আদায় করে নেবে। সাবধান হোন, আগুন নিয়ে খেলা করবেন না সরকার এই কথাটাই আমি বলতে চাই।

**শ্রী দিলীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, ৯৮ এবং ৯৯ এই দুই বছরের বন্যায় উত্তরবঙ্গের উত্তর দিনাজপুর জেলার ইটাহার, রায়গঞ্জ, করণদীঘিতে লক্ষ লক্ষ হেক্টর জমির ফসল নষ্ট হয়েছে, হাজার হাজার বাড়ি ভেঙ্গেছে। এরজন্য সরকার থেকে কোনও ত্রাণ সাহায্য সেখানে দেওয়া হয়নি। অর্থমন্ত্রীর কাছে আমার দাবি, অবিলম্বে সেখানে ত্রাণ সাহায্য পাঠানো হোক। মুখ্যমন্ত্রী হেলিকপ্টার ভেঙে

পড়ছে বলে সঙ্গে সঙ্গে ২৫ কোটি টাকা নতুন হেলিকপ্টারের জন্য বরাদ্দ করা হল অথচ উত্তর দিনাজপুরের মানুষ যারা বন্যায় সর্বস্বান্ত হয়েছেন তাদের ত্রাণের জন্য টাকা বরাদ্দ করে তা সেখানে পাঠানো হল না।

(গোলমাল)

সরকারের যদি টাকা না থাকে তাহলে ২৫ কোটি টাকা দিয়ে হেলিকপ্টার কেনা বন্ধ করা হোক। কারণ মানুষ যেখানে গৃহহারা হয়ে পড়েছেন, চাষবাস করতে পারছেন না তাদের যদি টাকার অভাবে সাহায্য দেওয়া না যায় তাহলে ২৫ কোটি টাকা দিয়ে হেলিকপ্টার কেনা এ কখনওই হতে পারে না। অবিলম্বে সেখানে ত্রাণ সাহায্য পাঠানো হোক এবং তাদের জন্য হাউস বিল্ডিং গ্রান্ট মঞ্জুর করে তা বন্টন করা হোক। নাহলে মুখ্যমন্ত্রীর হেলিকপ্টারের জন্য যে ২৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে সেটা বন্ধ করা হোক।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী মন্মথ রায় :** (অনুপস্থিত)

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী :** (অনুপস্থিত)

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসের কাছে উপস্থিত করছি। আমাদের রাজ্যে ৫ম পে-কমিশন সরকারি কর্মচারিদের ক্ষেত্রে কার্যকর করা হয়েছে। কিন্তু গভর্নমেন্ট আন্ডারটেকিং সংস্থার প্রায় ২২ হাজার কর্মচারী আজও সেই পে-কমিশনের আওতাভুক্ত হয়নি। তাই আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ করছি যে, গভর্নমেন্ট আন্ডারটেকিং সংস্থার কর্মচারিরা যাতে পে-কমিশনের আওতাভুক্ত হয় তার জন্য যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দক্ষিণ ২৪ পরগনার প্রাইমারি শিক্ষক নিয়োগে চরম দুর্নীতির অভিযোগ আপনার মাধ্যমে মন্ত্রী সভার কাছে রাখছি। এবারে যে ৩ হাজার প্রাইমারি শিক্ষক নিয়োগ হয়েছে তার মধ্যে অধিকাংশই ১০, ২০ হাজার টাকা করে নিয়ে নিয়োগ হয়েছে। অধিকাংশ ক্ষেত্রে দেখা গেছে যে, সোনারপুর, বারুইপুর, গড়িয়াতে ঐ শিক্ষা সংসদের কর্মকর্তা যিনি ছিলেন, তার বাড়ির আশে পাশের লোকদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে এবং একজন লোকের বাড়ির ৭

জনকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, অথচ যে সমস্ত লোক চাকুরি করছে, এমুনারেটরের কাজ যে সমস্ত লোক করছে তাদের দেওয়া হয়নি। এর মধ্যে দেখা গেছে যে অধিকাংশ সি পি এম-এর যারা ক্যাডার তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে এবং থার্ড ডিভিসনে যারা পাশ করেছে তাদের স্পেশাল কারিকুলাম দেখিয়ে নম্বর বেশি দিয়ে চাকুরি দেওয়া হয়েছে। অথচ সঞ্জীবন হালদার, সে ফার্স্ট ডিভিসনে পাশ করেছে, এমুনারেটরের কাজ করছে, তাকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়নি। আমি আপনার মাধ্যমে সুনির্দিষ্ট অভিযোগ করছি যে, টাকার বিনিময়ে দক্ষিণ ২৪ পরগনায় যে সমস্ত প্রাইমারি শিক্ষক নিয়োগ করা হয়েছে, অবিলম্বে এই বিষয়ে তদন্ত করা হোক এবং একটা হাই পাওয়ার কমিটিকে দিয়ে এই নিয়োগের ব্যাপারে তদন্ত করা হোক।

**শ্রী বিনয় দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে উত্থাপন করছি। আরামবাগ থেকে কলকাতা প্রায় ১০০ কিলোমিটার রাস্তা। এই রাস্তা চণ্ডীতলা, চাঁপাডাঙ্গা, আরামবাগ হয়ে বাঁকুড়া পর্যন্ত গেছে। এই রাস্তা অত্যন্ত ভয়ানক খারাপ অবস্থায় আছে। আমরা লক্ষ্য করেছি যে, এই রাস্তা দিয়ে বাস আসতে, আগে যেখান সময় লাগতো ২ ঘণ্টা ৪০ মিনিট, এখন সময় লাগছে ৪ ঘণ্টা, ৪।। ঘণ্টা। প্রতি এই রাস্তায় বাস, লরি, গাড়ি খারাপ হয়ে যাচ্ছে। এই রাস্তা হচ্ছে একমাত্র আরামবাগের সঙ্গে যোগাযোগের রাস্তা, পূর্ত দপ্তরের তরফ থেকে যাতে এই রাস্তার প্রতি নজর দেওয়া এবং এটাকে দ্রুত ভাল করা হয় তার জন্য আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯৫ সালে আবগারি দপ্তরে যে কনস্টেবল নিয়োগ করা হয়েছিল বর্ধমান জেলায় সে ব্যাপারে হাইকোর্টের কেস থাকা সত্ত্বেও অত্যন্ত অন্যায়ভাবে স্বজনপোষণ করে হাইকোর্টে নির্দেশকে উপেক্ষা করে ওই নিযুক্তি করা হয়। বোর্ডের একজন ক্লার্কের ভাইকেও ঐ পদে নিয়োগ করা হয়েছে। ঐ নিয়োগের বিরুদ্ধে হাইকোর্টের কেসকে সামনে রেখে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরি বিষয় এখানে উপস্থাপিত করছি। আমার ওখানে দমদম জংশন এবং বেলঘরিয়া স্টেশনের মাঝে একটি রেল স্টেশন করবার জন্য আমাদের বর্তমান রেলমন্ত্রী কাছে একটি চিঠি পাঠিয়েছি। বহু বছর ধরে এ ব্যাপারে আন্দোলন চলছে। সাংসদ এবং সাধারণ মানুষ সেটা করছেন। আমি নিজে ব্যক্তিগতভাবে আগে রেলমন্ত্রী নিতিশকুমারের কাছে এ ব্যাপারে দাবি জানিয়েছিলাম। আবার মমতা ব্যানার্জির কাছে চিঠি দিয়েছি গত ১০ই

নভেম্বর, অবশ্য তার কোনও অ্যাকনলেজমেন্ট পাইনি। ওখানে স্টেশনের কোনও টেকনিকাল ফিজিবিলিটি নেই বলে জি আর এম বলছেন, কিন্তু আমি সেটা চ্যালেঞ্জ করছি। ওখানে কিভাবে স্টেশন হতে পারে টেকনিক্যালি তার নকশা করেও সেটা আমি দিয়েছি। আমি আপনার মাধ্যমে ঐ চিঠির কপি এবং কাগজপত্র রেলমন্ত্রীর কাছে পাঠাতে চাই, তারজন্য সেসব আপনার কাছে পেশ করছি। অনুগ্রহ করে ঐসব কাগজপত্র আপনি রেলমন্ত্রীর কাছে পাঠিয়ে দেবেন। শুনেছি উনি নাকি করিতকর্মা। আসলে তিনি কি করতে চান সেটা দেখে তার প্রমাণ হবে। তারজন্য এই কাগজপত্রগুলো তার কাছে পাঠাবার জন্য অনুরোধ করছি।

**শ্রী মানিক উপাধ্যক্ষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে মাননীয় সকল সদস্যকে সাধারণ মানুষ পাঠিয়েছেন। কিন্তু সমস্ত পার্টির প্রতিনিধিরা এখানে বারংবার বলা সত্যেও গ্রামে-গঞ্জে বিদ্যুৎ আজ পর্যন্ত বিদ্যুৎ পৌঁছায়নি। তারজন্য এখনও গ্রামগুলি অন্ধকারে পরিপূর্ণ। ফলে সেখানে বেকার সংখ্যা বেড়ে চলেছে। আমার এলাকা বারাবনীর চাষবাসের অবস্থা অত্যন্ত খারাপ। তারা যে চাষ করে খাবেন তারও কোনও উপায় নেই বিদ্যুতের অভাবে। তারজন্য বিদ্যুৎমন্ত্রী এবং সরকারের কাছে দাবি জানাচ্ছি এবং প্রতিবাদ করে বলছি, ঐ সমস্ত বিদ্যুৎ অফিসগুলি আর থাকা উচিত নয়, ওগুলো ভেঙে তছনছ করে দেওয়া উচিত।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে দক্ষিণ ২৪ পরগনা জেলার প্রাইমারি স্কুল বোর্ডের একটি তুঘলকি সিদ্ধান্তের কথা জানাচ্ছি। ওখানে প্রাইমারি স্কুল বোর্ড শিক্ষক-শিক্ষিকা নিয়োগে দারুনভবে অনিয়ম হয়েছে। চেয়ারম্যান বোর্ডের সিদ্ধান্ত ভায়লেট করে নীতি-বিরোধী কাজ করেছেন। একটা সারকেল থেকে এক্স সেন্সাস কর্মিদের নিয়োগ করা হয়েছে। এইভাবে একটা সারকেল থেকে নেওয়া হয়েছে, অন্যান্য সারকেলকে বঞ্চিত করা হয়েছে। ব্লক ওয়াইজ বা সারকেল ওয়াইজ নেওয়া হয়নি। সমস্ত জেলার এই ধরনের নিয়োগ কেবলমাত্র ভাঙর এলাকা থেকে নেওয়া হয়েছে। আমি এর তীব্র প্রতিবাদ করছি এবং এর তদন্তের দাবি করছি। দক্ষিণ ২৪ পরগনার প্রতিটি এক্সচেঞ্জ যে ভ্যাকেন্সি সেই অনুযায়ী স্থানীয় এলাকার ছেলেরা বা সেই সারকেলের ছেলেরা চাকরি পায়নি, সমস্ত সোনারপুর থেকে বা কলকাতার অ্যাডজাসেন্ট এলাকার লোকজন চাকুরি পেয়েছে এবং সেটাই দক্ষিণ ২৪ পরগনার ঘাড়ে চাপিয়ে দেওয়া হয়েছে। এখন ট্রেজারি বেঞ্চের ডান দিকে কেউ নেই তার পাশের ট্রেজারি বেঞ্চে কিছু আছেন, আমি সামগ্রিকভাবে তাদের এবং সরকারের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। এই ধরনের তুঘলকি কান্ড এই ধরনের অনিয়ম করে নগ্ন রাজনৈতিক উদ্দেশ্য

প্রণোদিতভাবে দলবাজি করে সুকৌশলে পার্টির ক্যাডারদের চাকুরি দেওয়া হয়েছে। আমি এর তীব্র প্রতিবাদ করছি এবং আপনার মাধ্যমে এই ব্যাপারে তদন্তের দাবি জানাচ্ছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী ঈদ মহম্মদ ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার আমি যে সাবজেক্টটা দিয়েছিলাম বলার জন্য সেটা ছিল বুদ্ধদেববাবুর উপমুখ্যমন্ত্রী পদে নিয়োগের ব্যাপার নিয়ে এবং আমি বলতে চেয়েছিলাম যে এটা সংবিধানগত ভাবে এতে কোনও কনস্টিটিউশনাল স্যাংশন নেই। সংবিধানের উপমুখ্যমন্ত্রী পদে স্যাংশন নেই। আমি এই ব্যাপারটা মুলতুবি প্রস্তাব যখন আলোচনা চলছিল তখন উল্লেখ করেছিলাম। তার ফলে যেহেতু এটা আগে তুলেছিলাম সেই জন্য এখন আমি অন্য একটা বিষয় বলছি। স্যার, আমি একটা লোকাল প্রবলেম এর আগেও তুলেছিলাম এই হাউসে সেটা আবার বলছি। ঢাকুরিয়াতে এন্ড্রু স্কুল আছে, সেই স্কুলের জমি নিয়ে টোডি একটা কমার্শিয়াল কমপ্লেক্স বানানোর চেষ্টা করেছিল। তার বিরুদ্ধে আমরা অনেক দিন আন্দোলন করেছিলাম। তার ফলে সেই সময় কলকাতা কর্পোরেশন সেটা বন্ধ করে দেয়। কারণ সেখানকার অভিভাবক বা ছাত্র-ছাত্রীরা স্কুলের জায়গায় চাইনি কোনও কমার্শিয়াল কমপ্লেক্স বা বাজার হোক। সেখানে তারা চেয়েছিল একটা কলেজ হোক। ঢাকুরিয়াতে কোনও কলেজ নেই। সেই কমার্শিয়াল কমপ্লেক্সের কাজ অনেক দিন বন্ধ ছিল। টোডিরা অত্যন্ত শক্তিশালী, কোনওভাবে হয়ত অনুমোদন জোগাড় করেছে কিনা জানি না, সেখানে আবার বাড়ি তৈরি করার কাজ শুরু করেছে। সেখানে সাধারণ মানুষ ক্ষুদ্ধ, স্কুলের জায়গা দিয়ে কমার্শিয়াল কমপ্লেক্স বানানো, এটা গ্রহণযোগ্য নয়। ঢাকুরিয়াতে এই নিয়ে আন্দোলন হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় পৌর-মন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে উনি যেন এই ব্যাপারটা দেখেন এবং অ্যান্ড্রু স্কুলের জায়গায় যেন কমার্শিয়াল কমপ্লেক্স না হয় সেটা যেন তিনি দেখেন। ঢাকুরিয়ার এম এল এ হলেন ক্ষিতি গোস্বামী। সেখানে যাতে কলেজ তৈরি হয় সেটাই স্থানীয় লোকেরা দাবি করছে।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ত্রাণমন্ত্রী তথা অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। সম্প্রতি যে ভয়াবহ

বন্যা হয়ে গিয়েছে, সেই বন্যায় অন্যান্য এলাকার সাথে সাথে আমরা নির্বাচনী এলাকা শান্তিপুরেও বিপর্যয় ঘটেছে। নদীয়া জেলায় নবদ্বীপ প্রভৃতি অঞ্চলে ব্যাপক এলাকায় মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। দুঃখের বিষয়, আজকে দীর্ঘ দু তিন মাস হয়ে যাওয়ার পরেও এখনও কোনও রকম পরিকল্পনা রাজ্য সরকার নেয়নি। ওখানে চাষের জমি জলের তলায় ডুবে গিয়েছিল। বিদ্যুতের যে সমস্ত খুঁটি উপড়ে গিয়েছিল সেগুলো বসাবার কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। চাষীরা আজকে মাথায় হাত দিয়ে বসেছে। তাদের কোনও রকম সার বীজ সরবরাহের ব্যবস্থা হয়নি। যে সমস্ত মানুষ ঘরবাড়ি খুইয়েছে, তাদের জন্য কোনও ব্যবস্থা হয়নি। ঐ সমস্ত মানুষের মধ্যে ব্যাপক মানুষ তন্তুজীবী। তাদের ব্যাপক ক্ষতি হয়েছে। সরকারি ভাবে তাদের কাছ থেকে দরখাস্ত নেওয়া হয়েছে ঠিকই, কিন্তু আজ পর্যন্ত ক্ষয়ক্ষতি পরিমাপের জন্য কোনও এনকোয়ারি হয়নি। আজ পর্যন্ত কোনও পরিকল্পনা হয়নি। আমি ত্রাণ এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, যে সমস্ত কৃষিঋণ দেওয়া হয়েছিল, ঐ ঋণ মুকুব করা হোক এবং সাধারণ মানুষের যে ক্ষয়ক্ষতি হয়েছে তার পরিমাপ করে অবিলম্বে সাহায্য দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। হুগলি জেলায় চন্দননগর শহর একটি ঐতিহ্যবাহী ফরাসি অধিষ্ঠিত পর্যটন কেন্দ্র। আমি এর আগে বহুবার মন্ত্রীকে চিঠি দিয়েছি এবং বিধানসভায় প্রশ্ন রেখেছি। মাননীয় মন্ত্রী আমার প্রশ্নের উত্তরে লিখিতভাবে বলেছিলেন যে, চন্দননগরে একটি অতিথিশালা হবে এবং একটি কাফেটারিয়া করা হবে। এরজন্য ২৫ লক্ষ টাকা খরচ হবে। ১৯৯৬ সাল থেকে আমার লিখিত প্রশ্নের উত্তরে মন্ত্রী মহোদয়, এই কথা বলে আসছেন। কিন্তু আজ পর্যন্ত কিছুই হয়নি। তাই আমার দাবি, চন্দননগরে একটি অথিতিশালা এবং একটি ক্যাফেটারিয়া নির্মাণ করা হোক। অবিলম্বে যাতে সেই কার্য শুরু হয় মাননীয় মন্ত্রী মহোদয় তার ব্যবস্থা করুন।

**श्री राम जनम माँझी :** माननीय उपाध्यक्ष महोदय, आपके माध्यम से मै श्रम मंत्री का ध्यान आकर्पित कराना चाहता हूँ। सर, पश्चिम बंगाल के अन्दर जो सेन्ट्रल गवर्नमेन्ट अन्डरटेकिंग जो जूट मिल है। वहाँ मजदूरी को स्थिति कार्फा दयनीय हो गयी है। यहाँ जो पाँच जूट मिल है कच्चा पाट नही होने का के कारण ४० हजार मजदूरी का भविष्य प्रभाक्ति होने जा हरा है। उत्पादन नही होने के कारण ८० हजार मजदूर भूखमरी के शिकार होने जा रहे है। सर, पहले से ही कई जूट मिल वन्द है। वहुत सारे जूट मिल जो वन्द है उसके मजदूर आत्महत्या कर रहे है। वार-वार हाउस मे अनुरोध करने के वाद भी इसका कोई नतीजा नही निकल रहा है। प्रेम चंद जूट मिल, कनोड़िया जूट मिल ये सारे पहले से ही वन्द पड़े है। मजदूर के

बच्चे आज दाने-दाने को मोहताज हो रहे है। आपके माध्यम से मै मंत्री का ध्यान दिलाता चाहता हूँ कि इन मजदूरी को भूखमरी से बचाने के लिए जल्द-से-जल्द कारगर व्यवस्था कर जूट मिल खुलवाने की व्यवस्था करे।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী আব্দুল বাসার লস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকষণ করছি। সারা ভারতবর্ষের লোক ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যে বাবরি মসজিদ ভাঙা হয়েছিল জানে। ওই সময়ের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ধর্মনিরপেক্ষ নীতি সম্পর্কে অনেক কথা বলেছিলেন এবং সংখ্যা লঘুদের প্রতি শ্রদ্ধাশীলতাও প্রকাশ করেছিলেন। অথচ আশ্চর্যের বিষয় পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের রাজত্বে হুগলি জেলার দাদপুর থানার অন্তর্গত বড় সাঁড়া গ্রামে ওয়াকফ ভুক্ত সম্পত্তি আত্মসাতের উদ্দেশ্য শতাধীক বৎসরের প্রচীন মসজিদ, পঞ্চাশ বিঘা জমি নিয়ে অবস্থিত জায়গা, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির নেতারা তথা লোকাল কমিটির নেতারা ওই মসজিদ ভেঙে দিতে চায়। ওই সম্পত্তি মার্কসবাদী কমিউনিস্ট নেতারা তাদের ব্যক্তিগত নামে রেকর্ড করার চক্রান্ত করার জন্য মসজিদটি ভেঙে ফেলতে চাইছে। সেইকারণে আমি অনুরোধ করছি এর ব্যবস্থা গ্রহণ করার জন্য এবং আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পরেশ পাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী শ্রী বিশ্বনাথ চৌধুরির দৃষ্টি আকর্ষণ করছি। কাঁকুড়গাছির সি আই টি রোডে 'অলকেন্দু বোধ নিকেতন' একটি প্রতিবন্ধীদের সংস্থা। প্রায় ৩০০ প্রতিবন্ধী শিশু সেখানে খাওড়া-পড়া করে এবং তাদের দেখাশোনা করার জন্য ডাঃ বিমল রায় বাইরের থেকে বিভিন্ন সংস্থার থেকে টাকা এনে ওই সংস্থাটিকে পরিচালনা করতেন। কিন্তু হঠাৎ সেটা বন্ধ হয়ে যাবার জন্য প্রায় ৩০০ প্রতিবন্ধী শিশু অনাথ হয়ে যায়। তাদের দেখাশোনা যারা করত তাদেরও চাকুরি চলে গেছে। আমি মাননীয় মন্ত্রীকে আপনার মাধ্যমে আবেদন করছি যে, এর একটা এনকোয়ারি করে সরকার যদি এটাকে অধিগ্রহণ করেন তাহলে আবার প্রতিবন্ধী শিশুরা বেঁচে যাবে এবং স্থানীয় যারা চাকুরি করছে তাদেরও কর্ম সংস্থান আবার হবে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে একটা বিষয়ে ব্যবস্থা নেওয়ার জন্য। চতুর্থ পে-কমিশনের রিপোর্ট দীর্ঘদিন আগে ঘোষণা করার পরে রাজ্য সরকারির কর্মচারী এবং শিক্ষকরা সেই পে-কমিশনের টাকা পেয়ে গেছেন। তার এরিয়ার এখনও পাননি।

আমাদের এই রাজ্যে পাবলিক সেক্টর আন্ডারটেকিং রয়েছে, যারা রাজ্য সরকারের আন্ডারে রয়েছে বিভিন্ন বোর্ড, হাউসিং বোর্ড, কর্পোরেশন ইত্যাদির ২০ হাজার বেশি কর্মচারী রয়েছে। তারা আজ পর্যন্ত সেকেন্ড পার্ট অফ দি পে কমিশনের এফেক্ট পায়নি। ওই সেকেন্ড পার্ট অফ দি পে-কমিশন এই হাউসে মাননীয় অর্থমন্ত্রীর ডিক্লেয়ার করার কথা ছিল এই ব্যাপারে বিভিন্ন সদস্যরাও বলেছেন, আমিও নিজে সাক্ষাৎ করে বলেছি এবং তিনি আশ্বাসও দিয়েছিলেন যে এই কারেন্ট অ্যাসেম্বলি বসার আগেই ঘোষণা করবেন। এই অ্যাসেম্বলি চলছে কিন্তু এখনও ঘোষণা হয়নি। আমরা দেখছি ২০ হাজার কর্মচারী তারা ২০ পারসেন্ট ইন্টারিম রিলিফ পর্যন্ত পায়নি। এক চরম উদাসীনতা তাদের প্রতি দেখানো হচ্ছে। আমি আশা করি এই হাউসের কেউ এই প্রস্তাবের বিরোধিতা করবেন না। এরফলে এস টি সি, সি টি সি কর্মচারিরাও বেতন পাচ্ছে না। সুতরাং চতুর্থ পে-কমিশনের সেকেন্ড পার্ট ইমপ্লিমেন্ট করা হোক। সরকারি কর্মচারী এবং শিক্ষকরা এর সুযোগ পাচ্ছে।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে একটি জনস্বার্থের সাথে জড়িত গুরুতর বিষয়ে বলতে চাই, যা আমার নির্বাচনী এলাকার মধ্যে। আজকে সভায় সেই বিষয়টি উপস্থিত করতে চাই। তার সাথে সাথে আজকে উপাধ্যক্ষ মহাশয়, এবং নির্বাচক মন্ডলীকেও আমরা কৃতজ্ঞতা জানাই এই কারণে, দীর্ঘদিন ধরে আমরা জানি অশোকনগর হাবড়া গাইঘাটায় সামান্য বৃষ্টি হলেই এলাকা ভাসতে থাকে। স্বরূপনগর থানার অন্তর্গত চারঘাটে সরকারি শাসক দলের প্রভাবশালী নেতার পুত্র ২৭০ বিঘা জমিতে ২টি মাছের ভেরি করে আছে। যার ফলে যমুনা নদীর স্রোত যেতে পারছে না। তার ফলে দুইকূল প্লাবিত হয়ে যাচ্ছে। এতে বেরগুম-১ ও ২, গুমা-১ ও ২, হাবড়া পৌরসভার বিস্তীর্ণ এলাকার ৬-৭টি ওয়ার্ড, অশোকনগর পুরো প্লাবিত হয়েছে। হাবড়া পৌর অঞ্চলের লক্ষ লক্ষ মানুষ আজকেও ত্রাণ শিবিরে আছে। সেখানে কোনও প্রতিবিধান হয়নি। আমি আবেদন করব ঐ মাছের ভৈরি যেন সংস্কার করা হয়, আগামী দিনে যেন বন্যা না দেখা যায়।

**Smt. Shanta Chettri :** Hon'ble Deputy Speaker, Sir, I would like to draw the attention of the Hon'ble Education and Hon'ble Finance Minister. Sir, the State Government Pensioners get the Hill Compensatory Allowance, Medical Allowance, Winter Allowance and Ex-gratia which have been denied to the pensioners of Non-Govt. educational institutions. So, I would request the concerned Hon'ble Minister to give due justice by granting their demand on the line of the other State

Govt. pensioners and for this act of kindness they would be much obliged to the Government. Thank you.

*শ্রী মেহবুব মন্ডল ঃ স্যার, আমি আপনার মাধ্যমে জানাতে চাইছি, মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। মুখ্যমন্ত্রীর মাধ্যমে, সভার মাধ্যমে আপামর জনসাধারণের কাছে তাদের প্রতি এই আহ্বান জানাচ্ছি। সিয়াটেলে ডব্লি টি ও-র যে সম্মেলন হচ্ছে সেখানে কেন্দ্রীয় সরকারের ভুল নীতির ফলে আজকে রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির বাইরে এবং পেটেন্ট বিল যা বিদেশি সাম্রাজ্যবাদীদের হাতে তুলে দেওয়া হচ্ছে, আজকে সেখানে শোনা যাচ্ছে যে ওখানে সিয়াটেলে যে সম্মেলন হচ্ছে সেখানে কৃষি ভরতুকি তুলে দিতে চাইছে। এই ধরনের শর্ত যেন ভারত সরকার না মেনে নেয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

শ্রীমতী মায়ারানী পাল ঃ মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা থেকে ফরাক্কা পর্যন্ত জাতীয় সড়কের অবস্থা অত্যন্ত ভয়াবহ। যে কোনও সময়ে যাত্রীবাহী বাস, লরি, দুর্ঘটনার পড়তে পারে। তাই আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীকে বলতে চাই, সাধারণ মানুষেরা তারা যেন এই কষ্টের থেকে রেহাই পায়। ওখানে ট্রেনের ব্যবস্থাও নেই, তাই অবিলম্বে পূর্তমন্ত্রী জরুরিকালীন ভিত্তিতে যদি নজর দেন এবং দ্রুত ব্যবস্থা গ্রহণ করেন তাহলে ভাল হয়।

শ্রী অসিতকুমার মাল ঃ স্যার, সারা পশ্চিমবাংলা গরিব মানুষেরা পোস্ট মর্টেম রিপোর্টের জন্য সরকারি যে সুযোগ সুবিধা তা থেকে বঞ্চিত হচ্ছে। এক দিকে বলা হচ্ছে, পোস্ট মর্টেম রিপোর্ট নিতে গেলে পুলিশ সুপারের পারমিশন লাগবে। পুলিশ সুপারের পারমিশন নেওয়ার পরে থানা বলছে, আমরা রিপোর্টটা দিতে পারব না, স্বাস্থ্য বিভাগ দেবে। কিন্তু স্বাস্থ্য বিভাগ বলছে আমাদেরও দেওয়া কোনও অর্ডার নেই। এর ফলে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত নিয়ম কানুন এর মাধ্যমে সুযোগ সুবিধা আছে, যেমন অ্যাক্সিডেন্টাল ডেথ, ইনসিডেন্টাল ডেথ, সুইসাইড ডেথ যদি হয় তাহলে ১০ হাজার টাকা পায়। পোস্ট মর্টেম রিপোর্ট না হলে তারা দরখাস্ত করতে পারবে না। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই ফি নিয়ে এই রিপোর্ট দেওয়ার ব্যবস্থা করা হোক, অথবা পুলিশের কার কাছে গেলে রিপোর্ট পাওয়া যাবে সেটা বলা হোক। আমি মাননীয় পুলিশমন্ত্রীকে অনুরোধ করব আপনি এই ব্যাপারে একটা গাইডলাইন দিন। নইলে পোস্টমর্টেম রিপোর্টের অভাবে এই মানুষগুলো সরকারের বিভিন্ন সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে।

[3-50 — 4-00 p.m.]

শ্রী হাফিজ আলম সৈরানি ঃ মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে সংবাদপত্রে

একটা খবর বেরিয়েছে, তাতে বলা হয়েছে নতুন করে রেশন কার্ড ইস্যু করা হবে এবং পুরাতন সমস্ত কার্ড বাতিল করা হবে। যাদের ভোটার লিস্টে নাম আছে তাদেরকেই এই নতুন কার্ড দেওয়া হবে। আমরা গ্রামে-গঞ্জে থাকি, অনেক ভারতীয় নাগরিক আছে যাদের ভোটার তালিকায় নাম ওঠেনি। এর ফলে তারা রেশন কার্ড পাওয়া থেকে বঞ্চিত হবে। তাই মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ শুধু ভোটার তালিকার উপরে নির্ভর করে যাতে এই রেশন কার্ড না দেওয়া হয়, জনগণের যারা প্রতিনিধি তাদের সার্টিফিকেটের মাধ্যমে রেশন কার্ড দেওয়ার ব্যবস্থা করা হোক। আমি আশা করি মাননীয় খাদ্যমন্ত্রী এই আদেবনে সাড়া দেবেন।

**শ্রী মহবুল হক** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, বিগত বন্যার সময় গঙ্গা, মহানন্দা এবং ফুলহারের জল বিভিন্ন জেলায় ঢুকেছিল এবং মালদহ জেলায় ভয়ঙ্কর বন্যা হয়েছিল। এই বন্যার ফলে চাঁচল-১, ২ এলাকায় সাধারণ মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে, এতে হাজার হাজার বিঘার জমির ধান নষ্ট হয়েছে এবং অনেক বাড়িঘর পড়ে গেছে। সরকারি তরফে কোনও ত্রাণের ব্যবস্থা তাদের জন্য করা হয়নি। আমি ত্রাণমন্ত্রীকে অনুরোধ করছি এই ব্যাপারে তদন্ত করে অবিলম্বে ক্ষতিগ্রস্ত মানুষদের রিলিফ দেওয়ার ব্যবস্থা করা হোক বিশেষ করে যারা আকাশের নিচে জীবনযাপন করছে।

**শ্রী আব্দুস সালাম মুন্সি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ এবং জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী এলাকায় ভাগীরথির উপরে জগৎখালি বাঁধ। এই বাঁধ মেরামতির ব্যাপারে আমি বার বার এই হাউসে বলেছি, এই বাঁধ মেরামতি না হওয়ার ফলে এবারে খাসুরিডাঙ্গা, ফুলবাগান, হরিনাথপুর, কুঠুরিয়া, অনন্তপুর, ছেড়াখাল ইত্যাদি অঞ্চল প্লাবিত হয়ে যায় এবং হাজার হাজার বিঘার জমির ফসল এবং ঘরবাড়ি নষ্ট হয়ে যায়। অবিলম্বে এই বাঁধ মেরামতির ব্যবস্থা করা হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রগতির সঙ্গে সঙ্গতি রেখে বামফ্রন্ট সরকার একশোরও বেশি উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপন করার জন্য মাননীয় শিক্ষা মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু উচ্চ বিদ্যালয়গুলিতে শিক্ষক এবং করণিকের অভাব খুব বেশি পরিলক্ষিত হচ্ছে, এতে পঠন-পাঠনের ভয়ানক ক্ষতি হচ্ছে। স্বভাবতই এমন অবস্থা হয়েছে যে, কলেজগুলির মতো স্কুলগুলিতেও পার্টটাইম শিক্ষক নেওয়ার অবস্থার সৃষ্টি হয়েছে। অনেক পরিচালন কমিটিও পার্ট টাইম হিসাবে কাজ চালাচ্ছে এর বিহিত করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে দাবি করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন মালদা এবং মুর্শিদাবাদে গঙ্গা এবং ভাগীরথী যেভাবে প্রবাহিত হচ্ছে, তাতে গঙ্গা ১২-১৪ কিলোমিটার মালদার শহরের দিকে সরে এসেছে। যদি ঠিক সময় ঠিকভাবে কাজ শুরু না করা যায়, তাহলে বিগত দিনের মতো আবার বন্যা এবং ভাঙনের সম্মুখীন হবে মালদা এবং মুর্শিদাবাদ। তাই আমি আপনার মাধ্যমে দাবি করছি—অবিলম্বে ক্যাবিনেট পর্যায়ে সিদ্ধান্ত নিয়ে পাবলিক আন্ডারটেকিং যে সমস্ত বড় বড় সংস্থা আছে, তাদের মাধ্যমে বোল্ডার্স প্রকিওরমেন্ট করে বন্যা এবং ভাঙন প্রতিরোধের ব্যবস্থা করুন।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেন্দ্রীয় সরকারের কসাইখানা সম্প্রতি এক মুষল প্রসব করেছে। তার অমানবিক আঘাতে কয়েক লক্ষ শিশু তাদের ন্যূনতম মানবিক সেবা থেকে বঞ্চিত হয়েছে। সম্প্রতি তারা একটি অর্ডারে বলেছে যে, পশ্চিমবাংলায় যে ৬৪টি আই সি ডি এস প্রকল্প চালু করার কথা ছিল, সেইগুলো স্থগিত করা হল। কসাই মনোবৃত্তি সম্পন্ন ছাড়া কেউ এই ধরনের অর্ডার দিতে পারে বলে কেউ কল্পনা করতে পারে না। শিশুদের ন্যূনতম শিক্ষা এবং পুষ্টি বন্ধ করা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছি, অবিলম্বে সমস্ত আই সি ডি এস প্রকল্পগুলো চালু করতে হবে এবং তাদের সমস্ত দায়-দায়িত্বও বহন করতে হবে।

**শ্রী নাজমুল হক** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করাছ। আমাদের দেশের জাতীয় কংগ্রেসের অন্তর্জলীযাত্রার বছরটিতে গ্যাট ডব্লু টি ও বিশ্বব্যাঙ্ক, প্রভৃতি সাম্রাজ্যবাদী প্রভুদের চাপে এবং পরামর্শে সমস্ত গুরুত্বপূর্ণ প্রকল্প থেকে ভরতুকি তুলে দিতে হল। এতে ভয়ানকভাবে ক্ষতিগ্রস্ত হল গ্রামীণ বিদ্যুতায়ন প্রকল্প। আমাদের রাজ্যের সর্ববৃহৎ জেলা মেদিনীপুরে ৫০ বছর ৫০ শতাংশও বৈদ্যুতিকরণ করা সম্ভব হল না। খড়গপুর দারুন ভাবে অবহেলিত। সরকারের পক্ষ থেকে গুরুত্ব সহকারে এই সব গ্রামগুলিতে অবিলম্বে বৈদ্যুতিকরণ করার দাবি জানাচ্ছি।

**শ্রী খাঁড়া সোরেন** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দক্ষিণ দিনাজপুর জেলায় অতি বৃষ্টি এবং বন্যার ফলে রাস্তাঘাট অনেকাংশে নষ্ট হয়ে গেছে। পঞ্চায়েতের পক্ষ থেকে পরিমাণ টাকা পাওয়া যাচ্ছে, তাতে দক্ষিশ দিনাজপুর জেলায় রাস্তা সহ বিভিন্ন এলাকা মেরামত করা সম্ভব নয়। সেই কারণে আরও বেশি করে পঞ্চায়েত স্তরে টাকা বরাদ্দ করার জন্য অনুরোধ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার এলাকা ভূতনির চর, সেখানে ৯০ হাজার মানুষ বসবাস করেন। সেখানে বহুদিন আগে বরকত সাহেবের প্রচেষ্টায় নদীর ভিতর দিয়ে বিদ্যুতের লাইন নিয়ে যাওয়া হয়েছিল। এরপরে বামফ্রন্টের জামানায় সেখানে বিদ্যুৎ নিয়ে যাওয়ার কোনও উদ্যোগই নেওয়া হয়নি। গত বছর রাজ্য সরকার এখানে বিদ্যুতের লাইন নিয়ে যাবে বলে একটা সিদ্ধান্ত গ্রহণ করেছেন, টাকাও বরাদ্দ করেছেন, কিন্তু টাল বাহানা আজ পর্যন্ত সেখানে বিদ্যুতের লাইন নিয়ে যাওয়া হয়নি। আগামী ১ বছরের মধ্যে যাতে ৯০ হাজার মানুষকে যাতে বিদ্যুতের আলোকে আলোকিত করা যায়, তারজন্য দৃষ্টি আকর্ষণ করছি।

## LEGISLATION

### Resolution for Ratification of the Constitution (Eight-fourth Amendment) Bill, 1999

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that this House ratifies the Amendment to the Constitution of India falling within the purview of clause (d) of the proviso to clause (2) of Article 368, proposed to be made by the Constitution (Eighty-fourth Amendment) Bill, 1999, as passed by the two Houses of Parliament.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ভারতীয় সংবিধান এর যে ৮২ তম সংশোধন হয়েছে। এটা হচ্ছে সাংবিধানিক নিয়ম যে, লোকসভায়, রাজ্যসভায় সংবিধান সংশোধন বিল পাস হওয়ার পরে রাজ্য বিধানসভায় পাস করাতে হয়। সেই নিয়ম অনুযায়ী এটাও এসেছে। এটা সব রাজ্যের বিধানসভাতেই পাস হবে কারণ সংসদেও এটা সর্ব সম্মতিক্রমে গৃহীত হবে। রাজনৈতিক সব দলই একমত হয়েই সংবিধানের এই ৮২তম সংশোধন মেনে নিয়েছে। দেশ স্বাধীন হওয়ার পরে আমাদের তফসিলি সম্প্রদায়ের মানুষ তফসিলি জাতি এবং প্রজাতি সম্প্রদায়ের মানুযের জন্য কিছু সুযোগ সুবিধা দেওয়া ছিল এবং সেটা প্রতি ১০ বছর অন্তর বাড়ানো হয়েছে। তৎকালীন জাতীয় নেতারা উপলব্ধি করেছিলেন যে, যারা পিছিয়ে পড়া মানুষ, অবহেলিত মানুষ তাদের কিছু সুযোগ-সুবিধা দেওয়া হলে ভাল হয়। তাই তাদের লেখাপড়া, তাদের জীবনের ক্ষেত্রে বিভিন্ন সুযোগ সুবিধা দেওয়ার কথা হয়েছে। কিন্তু আজকে স্বাধীনতার ৫০ বছর পরে এই সংবিধান সংশোধন অনেকবার করতে হয়েছে। এখনও করতে হচ্ছে। কারণ তখন

জাতীয় নেতারা আশা করেছিলেন যে, তফসিলি সম্প্রদায়ের মানুষকে সুযোগ সুবিধা দেওয়ার পরে তাদের সামাজিক উন্নয়ন হবে, আর্থিক উন্নয়ন হবে। কিন্তু আজকে দুর্ভাগ্যের বিষয় সেই আশা পূরণ হয়নি। তাই আজকে ৫০ বছর পরে সংবিধান সংশোধন করে এটা ১০ বছরের জন্য মেয়াদ বাড়াতে হচ্ছে। আগামী ১০ বছরে হয়তো দেখব যে মেয়াদ বাড়াতে হচ্ছে কিন্তু এটা খুবই দুর্ভাগ্যজনক। আমাদের বিচার করা দরকার যে তফসিলি সম্প্রদায়ের মানুষের জন্য যে প্রতিজ্ঞা আমরা নিয়েছিলাম, যে সাংবিধানিক রক্ষাকবচ আমরা চেয়েছিলাম, তা সত্ত্বেও কেন তারা পিছিয়ে রয়েছে। এটা দুর্ভাগ্যজনক। শুধু একটা আইন করে এই সমস্যার সমাধান হতে পারে না। আইনকে কার্যকর করা দরকার। আজকে তফসিলি সম্প্রদায়ের মানুষদের যে পরিচয়পত্র জোগাড় করতে হয় যেটা আমাদের রাজ্য সরকারের এক্তিয়ারভুক্ত, এই পরিচয় পত্র জোগাড় করতে গিয়ে দেখা যায় যে তারা পরিচয়পত্র পাচ্ছে না। বিভিন্ন মহকুমা অফিসগুলোতে পরিচয়পত্র গ্রহণের জন্য বহু আবেদন পত্র জমা পড়ে রয়েছে। তারা পরিচয়পত্র সংগ্রহ করতে পারছে না। এই পরিচয়পত্র গ্রহণের ক্ষেত্রে সরকার চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করতে সরকার ব্যর্থ হয়েছেন। আমরা এই রেজলিউশন পুরোপুরি সমর্থন করছি। সঙ্গে সঙ্গে মন্ত্রীকে অনুরোধ করছি এইগুলো দেখুন। তফসিলিদের জন্য আমরা বাজেটে বলতে গিয়ে বলেছি, বিভিন্ন মোশনে বলেছি। কেন একটা তফসিলি সম্প্রদায়ের ছেলেকে একটা সার্টিফিকেট নিতে বছরের পর বছর ঘুরতে হবে। কেন ঘুষ দিতে হবে। আমি স্পেসিফিক্যালি চন্দননগরের কথা বলছি। চন্দননগরে মহকুমা অফিসগুলোতে খুঁজে নিন। এই বিষয়ে কমল মুখার্জি মেনশন করেছেন। আমি নিজে বলেছি। আমরা সেখানে গিয়ে দেখেছি যে বছরের পর বছর ঘুরে তারপর এই সার্টিফিকেট সংগ্রহ করতে হয়। আজও এই ব্যবস্থার সরলীকরণ করতে পারলেন না। মাননীয় মন্ত্রীর নিজের জেলাতেও বহু সমস্যা আছে। আরেকটা জিনিস আমরা দেখতে পাচ্ছি যে এই সাংবিধানিক অধিকার নিয়ে তফসিলি সম্প্রদায়ের কিছু লোক বেনিফিট নিয়ে যাচ্ছে। কিন্তু যারা আর্থিক দিকে পিছিয়ে রয়েছে তারা সেই সাহায্য নিতে পারছে না। এটাও একটা সমস্যা কেন তারা সাহায্য নিতে পারছে না এটাও দেখার দরকার আছে। মন্ডল কমিশন করতে গিয়ে ও বি সি চলে এসেছে। এই সবগুলো এমন একটা অবস্থায় চলে এসেছে যে, আমরা যে উদ্দেশ্য নিয়ে যে রক্ষাকবচ করতে চেয়েছিলাম তা সফল হয়নি। ৫০ বছর পরে এটা দুর্ভাগ্যজনক। এই রিজার্ভেশনকে কেন্দ্র করে উঁচু সম্প্রদায়ের মানুষের মধ্যেও ক্ষোভ দানা বেঁধেছে। কেন রিজার্ভেশন? বহু মানুষ এই যে সামাজিক বৈষম্য এর বিরুদ্ধে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি তো অন্য প্রসঙ্গে চলে যাচ্ছেন। যেটা নিয়ে বলছেন সেটা হচ্ছে ৩৩৪ অব দি কনস্টিটিউশন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি তো রেজলিউশন পাস করাছ। এটা করতে গিয়ে অমি কি আলোচনা করতে পারব না। আমি আপনার সঙ্গে পুরোপুরি একমত। আমি সেটাও ডিনাই করছি না। আমি যেটা বলতে চাইছি সেটা হয়তো আপনি বুঝতে পারছে না আমি বলতে চাইছি যে প্রতি ১০ বছর অন্তর সংবিধান সংশোধন করতে হচ্ছে, তারমানে দেখা যাচ্ছে যে উদ্দেশ্য নিয়ে ১৯৫০ সালে সংবিধান রচনা করা হয়ে ছিল সেটা সফল হতে পারেনি এবং আমি আমার বক্তব্যের মধ্যেও সেই ক্ষোভ দেখিয়েছি। ১০ বছর অন্তর এটা হচ্ছে এবং আবার আগামী ১০ বছরের জন্যও আনতে হচ্ছে। তার সাথে তফসিলি সম্প্রদায়ের মানুষ যে সমস্যার সম্মুখীন হচ্ছে সেটাও বলেছি। এটা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**ডঃ নির্মল সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সম্প্রতি ৮৪তম সংবিধান সংশোধনী এল, যেখানে রাজ্যসভা এবং লোকসভা মিলে তফসিলি জাতি এবং উপজাতি এদের জন্য যে সংরক্ষণ ছিল সেই সংরক্ষণের মেয়াদকে আরও ১০ বছর বাড়ানো হয়েছে, সেই হিসাবে বিধানসভাগুলির অনুমোদনের দরকার আছে অন্তত ৫০ শতাংশ। আমি এটাকে সমর্থন করছি এবং এই সমর্থন জানাতে গিয়ে আমার পূর্ববর্তী বক্তা কংগ্রেস পরিষদীয় দলের নেতা মান্নান সাহেব যেটা বলতে গিয়েও এড়িয়ে চলে গেছেন। আজকে প্রশ্ন হচ্ছে আমাদের সংবিধান রচয়িতারা ৫০ বছর আগে যখন সংবিধান রচনা করেন তখন তারা ভেবে ছিলেন যে এই ১০ বছর পর এটার আর বাড়াতে হবে না। কিন্তু তফসিলি জাতি এবং উপজাতি তারা নিম্নস্তরেই আছে। তাদের সামাজিক, অর্থনৈতিক বা শিক্ষাগত মান এটাকে উন্নত করতে হবে এবং তার জন্যই নির্বাচন সংরক্ষণের দরকার আছে। পশ্চিমবঙ্গ বিধানসভা ছাড়া অন্য কোনও বিধানসভায় সাধারণ আসনের ক্ষেত্রে কোনও তফসিলি জাতি নির্বাচিত হয়ে আসতে পারেনি। জানি না কোন কারণে। এই রকম ধরনে রিজার্ভেশন নেই, একমাত্র লোকসভায় আছে, এই অবস্থার পরিবর্তন কি হবে জানি না। সংবিধান সংশোধন করলেই যে হবে তা আশা করি না। কিন্তু যতক্ষণ না তাদের সামাজিক মান, শিক্ষাগত মান উন্নত হচ্ছে এবং যতদিন না তারা সাধারণ মানুষের স্তরে হচ্ছে তত দিন এর প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি। সেই হিসাবে আমরা এটাকে সমর্থন করি। কংগ্রেস এত দিন ক্ষমতায় ছিল কিন্তু আজকে তারা অন্য কথা বলছে, তাদের জবাবদিহি করা উচিত এত দিন ধরে কেন হল না? এখন বি জে পি এসেছে এবং তারা যে নীতি নিয়ে চলছে, মনুবাদ হিন্দু ধর্ম প্রচার করতে চাইছে, কিন্তু তাদের দ্বারা কি হবে সেটাতো পরিষ্কার বোঝাই যাচ্ছে। সুতরাং কবে এই সংবিধান সংশোধনের প্রয়োজনীয়তা থাকবে না সেটা বুঝতে পারছি না। আপাতত আছে, তাই সংবিধান সংশোধন করা হচ্ছে। এটা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় কনস্টিটিউশনাল ৮৪ অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৯ যেটা পার্লামেন্টে পাস হয়েছে সেটা এখানে উপস্থিত করেছেন। আমাদের কাজ হচ্ছে র‍্যাটিফাই করা, এছাড়া অন্য কোনও কাজ নেই। আমাদের স্বাধীনতার ৫০ বছর পর্যন্ত সংবিধানের কথা ছিল ৩৩৪ ধারায় তফসিলি জাতি, উপজাতি এবং অ্যাংলো ইন্ডিয়ান সিটে রিজার্ভেশন দিতে হবে বিধানসভায় এবং লোকসভায়। স্বাধীনতার ৫০ বছর উত্তীর্ণ হয়েছে, আমরা এ বছর স্বাধীনতার সুবর্ণ জয়ন্তী বর্ষ পালন করছি। পার্লামেন্ট বাধ্য হয়েছে আরও ১০ বছর বাড়াতে। সংবিধান প্রণেতাদের আশা ছিল ভারতবর্ষের স্বাধীনতার ৫০ বছর পরে আমাদের দেশে পশ্চাদপদ মানুষ, দরিদ্র, পীড়িত মানুষ জাতিগতভাবে যারা পশ্চাদপদ ছিল সেই ৫০ বছরের মধ্যে তাদের উন্নতি হয়ে যাবে। দুর্ভাগ্যবশত অবস্থার কোনও হেরফের হয়নি, ৫০ বছর আগে যা ছিল আজও সেই অবস্থা আছে। রিজার্ভেশন অনেকদিন ধরে চালু আছে এবং এর প্রয়োজনীয়তা আছে। যদি রিজার্ভেশন না থাকত তাহলে দেখা যেত লোকসভা বা বিধানসভাতে তফসিলি, আদিবাসীদের প্রতিনিধির সংখ্যা কমে যেত। আমরা পঞ্চায়েতের ক্ষেত্রে একটা মজার বিষয় লক্ষ্য করে থাকি তা হল যেখানে মহিলা, আদিবাসীদের জন্য রিজার্ভেশন আছে সেখানে তাদের দাঁড় করানো হচ্ছে কিন্তু সাধারণ আসনের ক্ষেত্রে এটা দেখা যাচ্ছে না। এই ব্যাধি থেকে কোনও রাজনৈতিক দলই মুক্ত নয়। বর্তমান অবস্থায় আরও ১০ বছর সংরক্ষণ বাড়ানো হচ্ছে। কিন্তু তাতেও অবস্থার খুব একটা হেরফের হবে বলে আমার মনে হয় না। কেন না গোটা দেশের অর্থনৈতিক অবস্থা, যেভাবে মানুষের সংখ্যা বাড়ছে, আজকে দেশের শতকরা ৪০ ভাগ মানুষই ক্ষেত মজুর এবং তাদের অধিকাংশই আবার তফসিলি এবং মুসলমান। তাদের সংখ্যা ক্রমবর্ধমান। এই অবস্থার মধ্যে আগামী ১০ বছরের তাদের জীবন-জীবিকার উন্নয়ন, শিক্ষার উন্নয়ন কতটা হবে আমি জানি না। রাষ্ট্রনৈতিক অবস্থার যদি কোনও পরিবর্তন না হয় তাহলে একই অবস্থা থাকবে। এব্যাপারে পশ্চিমবাংলায় অনেক প্রগতিশীল আইন-কানুন তৈরি হয়। এখানে অবস্থাটা ভালো দিকে। এখানে উনি মনুদের কথা বললেন। সেই সব লোক তো এখন এখানে ঢুকে পড়েছে। দিল্লিতেও প্রতিনিধিত্ব করছে। স্যার, আপনার কাছে এক মিনিট সময় নিয়ে বলছি, আমি আশা করব পশ্চিমবাংলার সরকার এ বিষয়ে উটপাখির মতো মাটিতে মুখ ঢুকিয়ে রেখে চলবে না। পশ্চিমবাংলায় পশ্চাদপদ মানুষ পঞ্চায়েত, লোকসভা নিবাচনে দাঁড়ানোর সুযোগ পাচ্ছে। কিন্তু ঐ অংশের লোকেরা যে সীমাহীন অর্থনৈতিক দুরাবস্থার মধ্যে বাস করে সেই জিনিসটা ভেবে দেখতে হবে। তা না হলে বিহারের মানুষের মতো মানুষ বলবে ভোট হামারা রাজ তুমাহারা, নেহী চলেগা, নেহী চলেগা। এই বলে এই রিজার্ভেশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংবিধানর ৩৩৪ নম্বর ধারা অনুযায়ী সংবিধান চালু হওয়ার পর থেকে ৫০ বছর পর্যন্ত তফসিলি জাতি উপজাতি এবং অ্যাংলো ইন্ডিয়ানদের জন্য যে সংরক্ষণ আছে সেটা যাতে আরও ১০ বছর থাকে তার জন্য কেন্দ্রীয় সরকার সংসদে আইন পরিবর্তনের জন্য যেটা পেশ করেছেন তাকে সমর্থন জানাতে মাননীয় মন্ত্রী মহাশয় যেটা রাজ্য বিধানসভায় পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করছি। কিন্তু একটা জিনিস না বললে নয় যেটা মান্নান সাহেব বলেছেন যে কেন সংরক্ষণ হচ্ছে, কেন ১০ বছর বার বার বাড়ানো হচ্ছে সেটাও জানা দরকার। তফসিলি জাতি উপজাতির মানুষের স্বার্থে এই যে আইন আনা হয়েছিল, সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছিল তার পূর্ণ সুফল তারা পাইনি। সমস্ত সুযোগ-সুবিধা থেকে তারা, কি কেন্দ্রীয় সরকার, কি রাজ্য সরকারের কাছ থেকে বঞ্চিত হয়েছে।

[4-20 — 4-30 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এসব কথা বলার দরকার নেই। এটা র‍্যাটিফিকেশনের ব্যাপার।

**শ্রী অসিতকুমার মাল ঃ** আমি দারুনভাবে এটাকে সমর্থন জানিয়ে সংক্ষেপে কয়েকটা কথা বলতে চাই যে, এই সংরক্ষণ ব্যবস্থা ধরে রাখার পরিপ্রেক্ষিতে তফসিলি জাতি ও তফসিলি উপজাতির মানুষরা সুযোগ-সুবিধা নিচ্ছেন এবং সেখানে অন্য সম্প্রদায়ের মানুষ অসন্তুষ্ট হচ্ছেন। আর তার ফলে তফসিলি জাতি ও উপজাতির মানুষেরা সমাজের একদিকে চলে যাচ্ছেন। আমরা চাই প্রতিযোগিতায় অংশ নিয়ে সমানাধিকার অর্জন করতে। কিন্তু সেই পরিস্থিতি তৈরি করতে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। তাই হাউসে, সংসদে আইন পরিবর্তন করতে চেষ্টা করা হচ্ছে। সেই প্রস্তাবকে সমর্থন করছি। মাননীয় মন্ত্রী সেটা উত্থাপন করেছেন, আমরা সমর্থন করছি। কারণ এটা জানা দরকার যে, আজ থেকে ৫০ বছর আগে সংরক্ষণের ব্যাপারে বলা হয়েছিল যে, ২ হাজার টাকা মান্থলি ইনকাম হলে স্টাইপেন্ডের সুযোগ-সুবিধা দেওয়া হবে। কিন্তু এব্যাপারে বিধানসভায় বারে বারে বলেছি যে এটাকে বাড়ানো হোক। কিন্তু ১৯৫২ সালে থেকে এটা চলে আসছে। এই ২ হাজার টাকা মান্থলি ইনকামটাকে বাড়ানো হয়নি। সার্টিফিকেটের ব্যাপারে আপনারা বলেছেন যে, দলিল দেখাতে হবে। কিন্তু আমরা বলেছি যে, পঞ্চায়েত প্রধান বা বিধানসভার সদস্যরা সার্টিফিকেট দিতে পারবেন। তারপর ডিপার্টমেন্ট তদন্ত করুক, তারপর সার্টিফিকেট ইস্যু করা হবে। কিন্তু এগুলো হয়নি। এগুলো দিনের পর দিন বস্তাপচা হয়ে পড়ে আছে। এই কথা বলে এই প্রস্তাবেক সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী উপেন কিস্‌কু** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৭শে অক্টোবর লোকসভায় এবং ২৮শে অক্টোবর রাজ্য সভায় ৮৪ তম সংশোধনী বিল পাস হয়েছে। এটা পাস হওয়ার ফলে এবারে বিধানসভায় ও লোকসভায় তফসিলি জাতি ও তফসিলি উপজাতি এবং এ্যাংলো ইন্ডিয়ানদের সংরক্ষণের মেয়াদ ২ হাজার সালের ২৫শে জানুয়ারি শেষ হয়ে যাচ্ছে, সেটাকে বৃদ্ধি করার সুযোগ হল। সেটা বৃদ্ধি করতে গেলে এটা বিধানসভায় পাস করতে হবে। এরজন্য মাননীয় মন্ত্রী যে বিল এনেছেন আমি তাকে সমর্থন করছি। কিন্তু রাজ্য বিধানসভাগুলোর সম্মতি না হলে এর মেয়াদ বৃদ্ধি করা যাবে না। অধিকাংশ বিধানসভা যদি এগুলো পাস না করে তাহলে এটা হবে না। ৫০ বছর আগে গণপরিষদের চেয়ারম্যান এবং সংবিধান স্থপতি ড. বি আর আম্বেদকর ১০ বছরের জন্য তফসিলি জাতি ও তফসিলি উপজাতিদের জন্য সংরক্ষণের কথা ঘোষণা করেছিলেন। তিনি মনে করেছিলেন ১০ বছর পর আর সংরক্ষণের প্রয়োজন হবে না। কিন্তু ১০ বছর পর দেখা গেল যে তফসিলি জাতি ও তফসিলি উপজাতিরা শিক্ষায়, সংস্কৃতিতে যে তিমিরে ছিল সেই তিমিরেই তারা রয়েছে। যার ফলে সংরক্ষণের প্রয়োজন রয়েছে। লোকসভা এবং পশ্চিমবঙ্গ বিধানসভা ছাড়া আর কোথাও তফসিলি জাতি ও তফসিলি উপজাতি ভুক্তরা তাদের সংরক্ষিত আসন ছাড়া নির্বাচিত হন না। স্যার, আমি আপনার মাধ্যমে এই সভায় আর একটা উদাহরণ দিচ্ছি, রাজ্য সভায় ২১১ জন সদস্যের মধ্যে মাত্র দু জন, ত্রিপুরার খগেন দাস এবং কর্ণাটক থেকে নির্বাচিত একজন সদস্য, যারা সংরক্ষিত সম্প্রদায়ের মানুষ হয়েও অসংরক্ষিত আসন থেকে নির্বাচিত হয়েছিলেন। এই দুজন ছাড়া আর কেউ অসংরক্ষিত আসন থেকে নির্বাচিত হতে পারেননি। কংগ্রেসি বন্ধুরা অনেক কথা বললেন। কিন্তু এসব প্রশ্নের তো তাদেরই জবাব দেওয়ার কথা। তারা দিল্লিতে এবং ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে দীর্ঘদিন সরকার পরিচালনা করেছেন। তাহলে তারা জবাব দিন কেন এখন পর্যন্ত আদিবাসী এবং তফসিলি জাতির মানুষরা যোগ্যতা অর্জন করতে পারলেন না? কেন আজকে আবার নতুন করে সংবিধান সংশোধন করতে হচ্ছে সংরক্ষণের মেয়াদ আরও ১০ বছর বাড়াতে হচ্ছে? আমি আশা করব এখন থেকে এমনভাবে পরিকল্পনা গ্রহণ করা হবে, এমন ভাবে বাজেট বরাদ্দ করা হবে যে, তফসিলি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষদের অর্থনৈতিক দিক দিয়ে, শিক্ষার দিক দিয়ে অগ্রগতি ঘটবে, ১০ বছর পরে আর সংরক্ষণের প্রয়োজন হবে না। কারণ আমরা মনে করি না সংরক্ষণ সমস্যার সমাধান। সংরক্ষণের মধ্যে দিয়ে এই সমস্ত সম্প্রদায়ের মানুষদের সমস্যার সমাধান হবে বলে আমরা মনে করি না। সর্বপ্রথম শিক্ষা ক্ষেত্রে অগ্রগতি ঘটাতে হবে। সেই অগ্রগতি ঘটানো হোক, অন্যান্য অগ্রগতি ঘটানো হোক। সংরক্ষণ ছাড়াই তারা বিধানসভায়, লোকসভায় এবং অন্যান্য ক্ষেত্রে নির্বাচিত হোক, সেই অবস্থা সৃষ্টি করতে হবে। এই কটি কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য

শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় অধ্যক্ষ, আমরা জানি যে কোনও কাজ করতে গেলে একটা রাজনৈতিক সদিচ্ছার প্রয়োজন। ভূমি সংস্কার রিপোর্টে বলা হয়েছিল—কংগ্রেস ৬০-এর দশকে সারা ভারতবর্ষে ভূমি সংস্কার করেছিল। কিন্তু সেই কাজের ব্যর্থতার কারণ অনুসন্ধান করে দেখা গেল অ্যাবসেন্স অব পলিটিক্যাল উইল অন দি পার্ট অব দি রুলিং পার্টি। এই সিদ্ধান্তে আসা গিয়েছিল। ১৯৫০ সালে মাত্র ১০ বছরের জন্য এই সমস্ত সুযোগ-সুবিধা দেওয়া হয়েছিল তফসিলি জাতি এবং উপজাতিদের এবং তার সাথে সাথে অ্যাংলো ইন্ডিয়ানদের। তখন বড় গলায় আশা করা হয়েছিল ১০ বছরের মধ্যে মেক আপ করা যাবে। কিন্তু আজকে এতদিন পরেও প্রশ্ন উঠছে গোটা ভারতবর্ষে ব্যাপক সংখ্যক মানুষ, যারা তফসিলি জাতি, উপজাতি এবং অ্যাংলো ইন্ডিয়ান সম্প্রদায়ভুক্ত, তাদের সত্যি সত্যিই তফসিলি মুক্ত করার সদিচ্ছা আমাদের যারা রুলিং ক্লাশ, তাদের কি কোনও দিন ছিল? নাকি তফসিলি জাতি, উপজাতির মানুষদের কিছু সুযোগ-সুবিধার টোপ দিয়ে বিভ্রান্ত করে ভোটের শিকার করার উদ্দেশ্য ছিল? আজকে এতদিন পরে এটাই হচ্ছে প্রশ্ন আমাদের অন্তরে। আজকে যেটা আমরা র‍্যাটিফিকেশন করছি, এটা দিল্লিতে ইতিপূর্বেই হয়ে গেছে। কিন্তু এটা করার আগে ওরা কোনও কমিশন বা কমিটি গঠন করে ভাল করে ভাবনা-চিন্তা করে দেখলনা যে, কি কি কারণে বার বার র‍্যাটিফিকেশনের প্রয়োজন হচ্ছে। এটা মেকানিক্যাল বিল পাস করল, এখন অমরা সেটারই র‍্যাটিফিকেশন করছি। কেন আমাদের তফসিলি জাতি এবং উপজাতির মানুষরা এত তলিয়ে আছে, এটার কিছুটা অনুসন্ধান করেছি যে মন্ডল কমিশন নিয়ে ভারতবর্ষে অত হৈ চৈ হয়েছিল, সেই মন্ডল কমিশন। এটা অনুসন্ধান করে রিপোর্টের প্রথম দিকেই বলেছিল, জমিই হচ্ছে ভারতবর্ষের প্রধান সম্পদ। তফসিসি জাতি এবং উপজাতিদের অন্তত ৭৪ পারসেন্ট লোক ভূমিহীন বা প্রায় ভূমিহীন অবস্থায় বাস করছে। সুতরাং ভূমি সংস্কার করে এই ভূমিহীন বা প্রায় ভূমিহীন মানুষদের এম্পাওয়ার্ড করা হোক। দিল্লির ডিপার্টমেন্টের নাম করা হোক এম্পাওয়ারমেন্ট ডিপার্টমেন্ট। কি করে এম্পাওয়ার্ড করা যায়? কিছু জমি এবং কিছু শিক্ষা যদি না দেওয়া যায় তাহলে এম্পাওয়ার্ড করা যায় না। মন্ডল কমিশন-এর রিপোর্টে এটা স্পষ্ট বলা আছে। আমরা পশ্চিমবাংলার মানুষরা গর্বিত যে, সেই রিপোর্টের মধ্যে পশ্চিমবাংলা, কেরালা, ত্রিপুরা এবং কর্ণাটকের নাম বিশেষভাবে উল্লেখ করা আছে। তারা বলেছে, ভূমি সংস্কারের ক্ষেত্রে এই চারটে রাজ্যের রাজ্য সরকার কিছু কাজ করেছে। এই চারটে রাজ্যে তফসিলি জাতি এবং উপজাতির মানুষরা কিছু এম্পাওয়ার্ড হয়েছে, সক্ষম হয়েছে অ্যাক্রস টু মেনি থিংস। এই চারটে

রাজ্য ছাড়া গোটা ভারতবর্ষে ভূমিসংস্কার যে জলে ছিল সেই জলেই রয়ে গেল। উপজাতি মানুষরা এব তফসিলি জাতির মানুষরা যে জলের তলায় ছিল সেই জলের তলায় রয়ে গেল। কিছু সুযোগ-সুবিধা কিছু লিপ্ সার্ভিস দিয়ে, কিছু শিক্ষা-দীক্ষা, কিছু এম্পাওয়ারমেন্টের সুযোগ-সুবিধা যদি দেওয়া যায়। দিচ্ছেও, দেওয়া হচ্ছে। পশ্চিমবাংলায় যত তফসিলি জাতি এবং উপজাতি আছে তাদের জানতেও হয়নি এবং পরিচিতির দরকারও হয়নি, এখানকার সরকার ভূমি সংস্কারের ক্ষেত্রে যাদের জমি দিয়েছেন তাদের জাতি জিজ্ঞাসা করে দেয়নি, নিয়ারেস্ট এবং পুওরেস্ট ব্যক্তিদের জমি দেওয়া হয়েছে। পরে প্রয়োজন মতো হিসাব করে দেখা গেছে ৬০ পারসেন্ট লোকজন যারা জমি পেয়েছে তারা তফসিলি জাতি ও তফসিলি উপজাতি ভুক্ত, যদিও মোট ২৮ পারসেন্ট এই জাতিভুক্ত লোককে জমি দেবার কথা, কিন্তু জমি যাদের দেওয়া হয়েছে তাদের জাতি জিজ্ঞাসা হয়নি। ঠিক এইভাবে গোটা ভারতবর্ষে ভূমি সংস্কারের দিকে যেত তাহলে তফসিলি জাতি ও তফসিলি উপজাতিদের উন্নতি হত। আমি আমার কথা বলছি না, কেন্দ্রীয় সরকারের বহু আলোচিত মন্ডল কমিশনের রিপোর্টের কথা বলছি, সেই রিপোর্টে ভূমি সংস্কারের কথা বলা হয়েছে। সেটা যদি করা যায় তাহলে বারে বারে এই ১০ বছর অন্তর অন্তর নতুন করে আইন পাস করাতে হবে না। এবার আমি তফসিলিদের সার্টিফিকেটের কথা বলি। ঐ সার্টিফিকেটের মেকানিজমের কথা বলছি না। তৎকালীন কেন্দ্রে কংগ্রেস গভর্নমেন্টের আমল থেকে যে সার্টিফিকেট ম্যানুয়াল আছে সেটা খোঁজ করে দেখুন, তাতে রাজ্য সরকারের হাত পা বেঁধে রেখেছে, আমরা ইচ্ছা করলে দিতে পারি না। ৫০ সনে কে তার বাপ, কে তার মা, চৌদ্দ-পুরুষ কে ছিল সেইসব খোঁজ-খবর নিয়ে তবেই সার্টিফিকেট দিতে হবে এটাই কেন্দ্রীয় সরকারের সুস্পষ্ট নির্দেশ। কেন্দ্রে সীতারাম কেশরীর আমলে একবার যাওয়া হয়েছিল এই ব্যাপারটি নিয়ে। কিন্তু কেন্দ্রীয় সরকার তার স্ট্যান্ড পাল্টাচ্ছে না, রাজি হচ্ছে না। সার্টিফিকেট ম্যানুয়াল ইস্যুড বাই দি গভর্নমেন্টে অফ ইন্ডিয়া, সেইদিক থেকে আমাদের এটাই প্রতিবন্ধক এবং অন্যান্য রাজ্য সরকারগুলিরও তাই প্রতিবন্ধকতা। আমি মাননীয় সদস্যদের বলতে চাই, এটা মেকানিক্যাল মুল ব্যাপার হচ্ছে, কেন তফসিলি সার্টিফিকেট লোকে চাইবে? যদি সোসিও ইকনমিক কনডিশন এমন অবস্থায় আসে, অন্যান্যদের সঙ্গে শিক্ষা-সংস্কৃতিতে মোটামুটি কাছা-কাছি আসে, অর্থনৈতিক দিক থেকে যদি এম্পাওয়ারমেন্ট হয়, যদি তারা অ্যাভারেজে উঠে আসে, তখন আর এই ডিপার্টমেন্টের দরকার হবে না, উঠে যাবে। যত তাড়াতাড়ি এই ডিপার্টমেন্ট ওঠার অবস্থা হয় ততই তফসিলি জাতি এবং উপজাতিদের মঙ্গল হয়। অ্যাভারেজ লেভেলে এসে গেল এই ডিপার্টমেন্ট রাখা দরকার হবে না। ১০ বছর পর পর ওরা করছে ঠিকই। এতদিন কেন্দ্রে কংগ্রেস সরকার ছিল, তারা করেছে, এখন এন ডি এ-র বি জে পি সরকার করছে। এইসব মেকানিক্যাল করছে। যে বিলটা পাস করেছে তাকে সম্পূর্ণভাবে সমর্থন

করছি, কিন্তু সঙ্গে সঙ্গে আমি মনে করছি, এই ১০ বছর পর বিল পাস করে কিছু তফসিলি মানুষকে প্রলোভন রেখে লাভ হবে না, উদ্দেশ্য সিদ্ধ হবে না। ক্রাস প্রোগ্রাম দরকার, বেসিকালি অ্যাভারেজ লেভেলে ওঠানো এবং তারজন্য হোয়াট ইজ দি ইনপুটস রিকোয়ার্ড এটা এমন কিছু নয়, অর্থনৈতিক পরিকল্পনার ব্যাপারে এটা করা উচিত। এমন অনেক বিজ্ঞ ব্যক্তি আছেন তাদের যুক্ত করে এইসব করা উচিত উইদিন ১০ ইয়ারস অর ২০ ইয়ারস অ্যাভারেজে যতগুলি কমিউনিটি আছে এক এক কমিউনিটির এক-এক লেভেল আছে, কোনও কমিউনিটির কি ইনপুট দিলে নির্দিষ্ট সময়ে অ্যাভারেজ ইন্ডিয়ান লেভেলে আসতে পারে তারজন্য কার্যকর পরিকল্পনা যদি না নেওয়া হয় তাহলে ঐ ১০ বছর পর ওখানে ঐভাবে বাড়িয়ে চলতে হবে। আমি তাই ভবিষ্যতে যাতে আর না বাড়াতে হয় এবং তারজন্য যাতে কার্যকর পরিকল্পনা নেওয়া হয় সেই দাবি রেখে কেন্দ্রে যে বিল পাস হয়েছে ৮৪তম সংবিধান.সংশোধন বিল সেই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** The Resolution that this House ratifies the Amendment to the Constitution of India falling within the purview of Clause (d) of the proviso to clause (2) of Article 368, proposed to be made by the Constitution (Eighty-fourth Amendment) Bill, 1999, as passed by the two Houses of Parliament was then put and agreed to.

## The West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1999

**Shri Probodh Chandra Sinha :** With your permission I beg to introduce the West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1999.

With your kind permission I beg to make the following statement under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Because of suspension of recruitment and training of fresh volunteers of the West Bengal National Volunteer Force since July, 1978, fthe roll strength of Force gradually dwindled and, in this way, over 70% of the volunteers have ceased to be on the roll strenght of volunteers on attaining the age of 55 years. As the services of the vol-

unteers are being utilised for public purposes for which there is a persistent demand of them, and as a vacuum would be created if they are rendered non-available for active duty the State Government, as in the case of Home Guards, decided to

(a) raise the age of enrolment of the volunteers from 5 years to 55 years, and

(b) raise the age of remaining on enrolment from 55 years to 60 years,

by suitably amending relevant sections of West Bengal National volunteer Force Act, 1949 (West Bengal Act I of 1949).

Since the matter was considered extremely urgent and as the West Bengal Legislative Assembly was not in session at the material time, an Ordinance, namely the West Bengal National Volunteer Force (Amendment) Ordinance, 1999 (West Bengal Ordinance No. I of 1999), was promulgated to achieve the above object.

(Secretary then read the Title of the Bill)

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Deputy Speaker, Sir, with your permission, I beg to move that the West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1999 be taken into consideration.

[4-40 — 4-50 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এটা আগে অর্ডিন্যান্স করা হয়েছিল। একটা মেটিরিয়াল টাইমে অর্ডিন্যান্স করতে হয়েছিল যখন বিধানসভার অধিবেশন ছিল না। সেটাই এখন বিধানসভায় পেশ করা হয়েছে আইনে রূপান্তরিত করার জন্য। বিষয়টা হচ্ছে, এন ভি এফ-দের—ন্যাশনাল ভলেন্টিয়ার ফোর্স—আমাদের প্রয়োজন। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় পরিষ্কারভাবেই উল্লেখ করেছেন যে, যেটা ছিল সেটা হচ্ছে ৫০ বছর বয়স পর্যন্ত এনরোলমেন্ট করা যাবে যেমন With regard to Govt. Service. এনরোলমেন্টের একটা বয়স আছে। শিডিউল কাস্টদের এনরোলমেন্টের একটা বয়স আছে, ও বি সি-দের একটা এনরোলমেন্টের বয়স আছে। সেই রকম এন ভি

এফ-দের জন্য এনরোলমেন্টের একটা বয়স সেই সময় করা হয়েছিল fifty years of age that enrolement, their names as N.V.F. এখন দেখা যাচ্ছে ৫০ বছর পর্যন্ত বয়সটা করার ফলে প্রায় ৭০ পারসেন্ট এন ভি এফ তাদের সেই এনরোলমেন্টের ব্যাপারটা সিজড হয়ে যাচ্ছে। সুতরাং এটা খুব আর্জেন্ট হয়ে পড়েছিল এবং তার জন্য এটা আনতে হয়েছিল অর্ডিন্যান্স হিসাবে। এন ভি এফ আজও অত্যন্ত প্রয়োজন ল অ্যান্ড অর্ডার মেনটেনেন্সের ক্ষেত্রে। সরকার এই প্রয়োজনীয়তা উপলব্ধি করে এই এনরোলমেন্ট এজটাকে ৫০ থেকে বাড়িয়ে ৫৫ করছে এবং ৫৫ বছরে যে কাজটা শেষ হয়ে যেত সেটাকে বাড়ি ৬০ বছর করেছে। সেজন্য আমি মনে করি As the services of the volunteers are being utilised for public purposes for which there is a persistent demand of them সেজন্য স্টেট গভর্নমেন্ট এই ৫০ বছর থেকে বাড়িয়ে ৫৫ বছর করেছে এবং যেখানে ৫৫ বছরে কাজটা শেষ হয়ে যেত সেটাকে বাড়িয়ে ৬০ বছর করেছে এবং As the matter was extremely urgent and as the West Bengal Legislative Assembly was not in session... সেজন্য এটাকে অর্ডিন্যান্স হিসাবে আনা হয়েছে। এটা আপত্তি করার কিছু নেই, কাজেই এটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় স্পিকার, স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় কর্তৃক যে বিল এখানে আনা হয়েছে তার উপরে প্রভঞ্জন মন্ডল বলতে গিয়ে বললেন যে এতে আপত্তি করার কিছু নেই। কিন্তু এর সবটাই আপত্তি করার আছে। যেহেতু এর গুরুত্ব কম সেজন্য আর্টিকেল ২১৩-তে এর বিরোধিতা করা উচিত ছিল, কিন্তু আমরা সেটা করিনি। কি যুক্তি ছিল আপনার এই অডিন্যান্স নিয়ে আসার। নভেম্বর মাসে যখন হাউস হবে জানা ছিল তখন কেন এটাকে অর্ডিন্যান্স হিসাবে আনা হল? কাজেই এর থেকে বোঝা যায় যে এই সরকার ভালভাবে চলছে না। আর একটা কথা হচ্ছে, এটা আনার কথা ছিল মুখ্যমন্ত্রীর। কারণ তিনি হোম (পার)-এর দায়িত্বে রয়েছেন। তারই পাইলট করার কথা ছিল। তিনি সকালে এসে বিকালে চলে গেলেন, যেমন করে থাকেন। তারজন্য প্রবোধবাবু এটা নিয়ে এসেছেন। আর লাস্ট হয়েছে, এন ভি এফ-দের সরকার প্ল্যানিং করে মেরে ফেলেছে। আমার মনে আছে ৩০-৩৫ বছর আগে একবার কলকাতা কর্পোরেশনের জমাদাররা কাজ বন্ধ করেছিল ধর্মঘট করে। সেই সময় এন ভি এফরা মুখে মাস্ক বেধে কলকাতা শহরকে পরিষ্কার করে রেখেছিল। এরা অত্যন্ত ইউসফুল এবং ভলেন্টিয়ার ফোর্সে কিছুদিন কাজ করার পরে একটা পার্মানেন্ট হবার দাবি করে। কারণ চাকুরির অভাব রয়েছে এবং এটাই স্বাভাবিক। কেন্দ্রীয় সরকার যেভাবে টেরিটোরিয়াল আর্মি করে রেখেছে, সেইভাবে এটা করতে পারতেন। এখানে বামফ্রন্ট সরকার এন ভি এফ-দের ৭৮ সালের নেওয়া বন্ধ করে দিয়েছে। ১২ বছর কোনও ভলেন্টিয়ার নেয়নি।

৮৯ সালে ৫ বছর এনরোলমেন্ট বাড়িয়ে দিলেন। দেখা যাচ্ছে যে নতুন করে না নেবার ফলে এন ভি এফ ৭০ পারসেন্ট কমে গেছে। যারা ছিল তারা চলে গেছে। এখন নতুন করে এনরোলমেন্ট এজটাকে ৫ বছর বাড়িয়ে দিলেন এবং যেটা ৫৫ বছরে সীজ হবার কথা ছিল সেটাকে আরও ৫ বছর বাড়িয়ে দিলেন। সরকার কত স্লিপ শর্ট পথে চলে, তারা কতটা কেয়ারলেস, এন ভি এফই তার উদাহরণ। অথচ দেখছি, হোমগার্ড বাদে এন ভি এফ, তারা জেলা মফঃস্বলে ট্রাফিক পুলিশের কাজ করেন, পুজো বা মেলা ইত্যাদিতেও ভাল কাজ করেন। কল্যাণীর কাছে বাঘের মোড়ে এন ভি এফ-দের একটা বিরাট ক্যাম্পাস আছে। অনেক অপারচুনিটি ছিল, কিন্তু এই রাজ্যে সেই ভলেন্টিয়ারি ফোর্সকে ডেলিবারেটলি মেরে দেওয়া হচ্ছে। আজকে যা করছেন, একেবারে শেষ হয়ে যাবে, তারজন্য ৫ বছর এক্সটেন্ড করে দিচ্ছেন। সরকার যেভাবে চলছে তাতে এটা তারা করছেন। ৫ বছর বাড়াবেন প্রেজেন্ট ভলেন্টিয়ারদের ক্ষেত্রে, কিন্তু ক্যাডারটা মেরে দিয়ে ৫ বছর বাড়িয়ে কোনও লাভ হবে না। এন ভি এফ-দের ক্ষেত্রে কি পলিসি সরকারের? ১৯৭৮ সালের ব্যান অন রিক্রুটমেন্ট অফ ভলেন্টিয়ারস টু এন ভি এফ, সেটা ভুলবেন কিনা পরিষ্কার করে বলুন। এন ভি এফ-দের বর্তমানে যে ডিউটি তাতে তারা পুলিশের কাজ পুরোপুরি করেন। যেহেতু বন্যা, দুর্ভিক্ষ বা কোনও প্রতিকুল পরিস্থিতিতে রেগুলার ফোর্স পাঠাতে পারছেন না তারই জন্য রেডিমেড ভলেন্টিয়ারি ফোর্স হিসাবে এর জন্ম। এখনও বন্যা হলে সরকারের লোক যেতে ৫ দিন লেগে যায়। কাজেই এন ভি এফ থাকলে তাদের ইমিডিয়েট ডেসপ্যাচ করতে পারতেন। ভারত সেবাশ্রম সংঘ, রামকৃষ্ণ মিশন আগে পৌঁছে যাচ্ছে, কিন্তু সরকারি কর্মচারিরা পৌঁছাতে পারছেন না, কারণ ভলেন্টিয়ারি ফোর্স নেই, এবং তারই জন্য ভলেন্টিয়ারি ফোর্স রিভাইভ করা উচিত। ৭০ পারসেন্ট ভলেন্টিয়ারি ফোর্স চলে যাচ্ছেন আগামী বছর, কাজেই ৫ বছর বাড়িয়ে দিয়ে তাদের বাঁচাতে চান। এনরোলমেন্টে ৫ বছর বাড়িয়ে ৫০ থেকে ৫৫ এবং রিটায়ারমেন্টের ক্ষেত্রে ৫৫ থেকে বাড়িয়ে ৬০ বছর করছেন। এতে আপত্তি করবার কিছু নেই। প্রবোধবাবু সংসদীয় মন্ত্রী, কাজেই তার দায়িত্ব তাকে পালন করতেই হবে, কিন্তু আসলে এটা জ্যোতিবাবুর হোম ডিপার্টমেন্টের দায়িত্ব। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 4-53 p.m.]

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই এন ভি এফ (অ্যামেন্ডমেন্ট) বিল যা এখানে উপস্থাপিত করা হয়েছে এর উপর বিরোধী দলের সৌগত রায় মহাশয় এবং সরকার পক্ষের প্রভঞ্জন মন্ডল মহাশয় বক্তব্য রেখেছেন। তার জন্য তাদের ধন্যবাদ জানাচ্ছি। সৌগতবাবু সমালোচনা করতে গিয়ে কয়েকটি প্রশ্ন তুলেছেন। বিলের উদ্দেশ্য খুবই সহজ। সেটা হচ্ছে সাম্প্রতিককালে আপনারা জানেন সরকারি এবং আধা

সরকারি চাকরির ক্ষেত্রে বেতন কমিশন বয়সের উর্দ্ধসীমা বাড়িয়ে দিয়েছে। তার দিকে লক্ষ্য রেখেই এন ভি এফ-দের বয়সের উর্ধ্বসীমা বাড়ানো হচ্ছে। এনরোলমেন্টের ক্ষেত্রে ৫০ থেকে বাড়িয়ে ৫৫ এবং কার্যকালের ক্ষেত্রে ৫৫ তেকে ৬০ বছর করা হচ্ছে। মুল ব্যাপার সৌগতবাবু যা তুলেছেন, ১৯৭৮ সালে এনরোলমেন্ট বন্ধ হবার কারণ হচ্ছে, যেহেতু এটা ভলেন্টিয়ারি ফোর্স তাই তারা রেগুলার এমপ্লয়মেন্ট ক্লেম করতে পারেন না অ্যাজ পার রুল এবং সেভাবেই তাদের নেওয়া হয়েছিল এবং পুলিশকে অ্যাসিস্ট করবার জন্য তাদের আর্মফোর্স ট্রেনিং দেওয়া হয়েছিল। এবং অন্যান্য সংস্থা এফ সি আই, এস ই বি, পি ডব্লু ডি ইত্যাদি জায়গায় এদের বেশি করে নিয়োগ করা হত প্রথম অবস্থায় প্রাকৃতিক বিপর্যয় বা অন্যান্য ক্ষেত্রে লাগানো হত। কিন্তু এখন তো সিভিল ডিফেন্স দপ্তর আরও কার্যকর করা হয়েছে, ফোর্স রেজ করা হয়েছে। প্রাকৃতিক বিপর্যয় বা অন্য ক্ষেত্রে কি ধরনের ভূমিকা পালন করতে হবে তার জন্য উপযুক্ত প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা আছে। এনরোলমেন্টে একটা অসুবিধা দেখা দিয়েছে। এই ক্ষেত্রে কেন্দ্রে একটা মামলা হয়েছে, হাইকোর্টের সিঙ্গিল বেঞ্চে আছে। তার আগে ডিভিসন বেঞ্চে এক রকম রায় হয়েছে। এই ডিভিসন বেঞ্চের রায়ের বিরুদ্ধে রাজ্য সরকারে পক্ষ থেকে সুপ্রিম কোর্টে স্পেশ্যাল লিভ অ্যাপ্লিকেশন করা হয়ছে। হেয়ারিং হয়েছে, জাজমেন্ট হয়নি, সেটা পেন্ডিং আছে সেই কারণে। সুতরাং কোর্টে কেস থাকার জন্য রিক্রুটমেন্টটা ব্যহত হয়েছে। এর মধ্যে যত এন ভি এফ আছে তাদের মধ্যে থেকে যাতে প্রয়োজনীয় কাজ চালিয়ে নেওয়া যায় সেই কারণে এটা করা হয়েছে। অন্যান্য সেক্টরে চাকুরির বয়স সরকারের পক্ষ থেকে বাড়ানো হয়েছে। তার সঙ্গে সঙ্গতি রেখে এনরোলমেন্টে ৫ বছর বাড়ানো হয়েছে এবং অবসরের বয়স আরও ৫ বছর বাড়ানো হয়েছে। এই কথা বলে সকলে এই বিলকে গ্রহণ করবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

The question that the West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1999 be taken into consideration was then put and agreed to.

### Clauses 1-4 & Preamble

The question that Clauses 1-4 & Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Deputy Speaker Sir, I beg to move that the West Bengal National Volunteer Force (Amendment) Bill, 1999 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 4-53 p.m. till 11.00 a.m. on Wednesday, the 1st December 1999 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 1st December, 1999 at 11-00 a.m.

PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 9 Ministers of State and 173 Members.

[11-00 — 11-10 a.m.]

### 59th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 59th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber yesterday and recommended the revised programme of business for the 1st December, 1999 and programee of business for the 3rd December, 1999.

(noise)

1.12.99, Wednesday

(i) Motion under rule 185 regarding Privatisation of Insurance and Banking Industries—Notice given by Shri Rabin Deb, Shri Rabindra Nath Mandal, Shri Tapan Hore Shri Kripa Shindhu Saha, Shri Samar Hazra, Shri Purnendu Sengupta, Shri Rampada Samanta, Shri Shyama Prosad Bose and Shri Brahmamoy Nanda — 1 hour

(ii) Motion under rule 185 regarding Political Motivation in the Investigation made by C.B.I.—Notice given by Shri Atish Chandra Sinha, Shri Somendra Nath Mitra, Shri Saugata Roy, Shri Abdul Mannan, Shri Deoki Nandan Poddar and Shri Ashoke

Kumar Deb 1 hours

(iii) Motion under rule 185 regarding urging the Union Government to release fund for relief work in Flood affected areas in the State —Notice given by Shri Rabindra Nath Mandal, Shri Rabin Deb, Shri Tapan Hore, Shri Kripa Sindhu Saha, Shri Purnendu Sengupta, Shri Brahmamoy Nanda, Shri Samar Hazra and Shri Rampada Samanta—1 hour

(iv) Motion under rule 185 regarding irregularities in import of Palmolin Oil by the State Government—Notice given by Shri Tapas Roy and Shri Saugata Roy 1 hour

(v) Motion under rule 185 regarding re-opening of closed and revival of sick industries in the State—Notice given by Shri Sobhan Deb Chattopadhyay and Shri Pulak Chandra Das 1 hour

(vi) Motion under rule 185 regarding disinvestment in Public Undertakings—Notice given by Shri Abu Ayes Mondal, Shri Rabindra Nath Mandal, Shri Rabin Deb, Shri Tapan Hore, Shri Kripa Shindhu Saha, Shri Purnendu Sengupta, Shri Rampada Samanta, Shri Brahmamoy Nanda and Shri Samar Hazra 1 hour

2.12.99, Thursday — No Confidence Motion against Council of Ministers—Notice given by Shri Atish Chandra Sinha, Shri Gyan Singh Sohanpal and Shri Abdul Mannan 4 hours

3.12.99, Friday

(i) The West Bengal Sales Tax (Settlement of Dispute) (Amendment) Bill, 1999 (Introduction, Consideration and Passing) -½ hour

(ii) The West Bengal Sales Tax (Amendment Bill, 1999 (Introduction, Consideration and Passing) -12 hour

(iii) The Kalyani University (Amendment) Bill, 1999 (Introduction, Consideration and Passing) 1 hour

N.B.: There will be no Question for Oral Answer and Mention Case on Wednesday the 1st December, 1999

I would now request the Minister-in-charge of Paliamentary Affairs Department to move the motion for acceptence of the House.

(Noise)

**Shri Rabindra Nath Mondal :** Sir, with your permission, I beg to move that the 59th Report of the Business Advisory Committee as presented to the House today be agreed to by the House.

The motion was then put and agreed to.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** Today, I have received four notice of Calling Attention on the following subjects namely :-

1. Constitution of North Bengal Development Authority : Shri Tapan Hore & Shri Nirmal Das

2. Deplorable condition of roads in the State : Shri Sudhir Bhattacharjee Shri Ashok Kumar Deb

3. Progress in implementation of scheme to prevent erosion of Ganga at Manik-chak and Kaliachak in Malda : Shri Ramprabesh Mandal

4. Existing State of affairs prevailing in the N.J.M.C. Mills in the State : Shri Ranjit Kundu

I have selected the notice of Shri Ramprabesh Mondal on the subject of progress in the implementation of schemes to prevent erosion of Ganga at Manickchak and Kaliachak in Malda.

(Noise)

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

(Noise)

The statement will be sent to the Member concerned.

## LAYING OF REPORT

### Annual Report of the West Bengal State Electricity Board for the Year 1997-98

**Shri Nisith Adhikary :** Sir, with your permission, I beg to lay the Annual Report of the West Bengal State Electricity Board for the year 1997-98.

### Annual Report and Statement of Accounts of the Basumati Corporation Limited for the year 1992-93

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir I beg to lay the Annual Report and Statement of Accounts of the Basumati Corporation Limited for year the year,

## MOTION UNDER RULE 185

**Shri Rabin Deb :** Sir, I beg to move that—

This House notes with grave concern that—

undue haste with which the Union Government is proceeding with legislative steps to privatise the insurance industry through the Insurance Regulatory and Development Authority Bill, 1999 by which privatisation of insurance would jeopardise social obligations in the matter of utilisation of precious saving generated in the Indian Economy including that of West Bengal and the said privatisation policy through the Bill would give exclusive profit, orientation to the industry, and foreign participation would spell disaster by paving way for siphoning of country's scare resources outside the country; and

A Committee headed by former Chairman of State Bank of India constituted by the Union Government submitted its report and recommendations before the Government which amounts to crude attacks Indian Banking Industry since its Nationalisation would provoket severe reaction among working class and democratic people.

This House also notes that the Committee suggested various measures like sale of foreign branches of weak public sector Banks, setting up of an Assets Reconstruction Fund by an independent private sector Asset Management Company to buy the non-performing assets which will lead to the ultimate de-nationalisation of Indian Banking Industry and the Union Government is stepping towards this paths.

This House further feels that the central question in the matter of the issues before the World Trade Organisation needs to be decided whether the current historical circumstances permit developing like India to work within the global framework as the TRIPS Agreement is an unequal Treaty and it confers monopoly power to patentees in practice mostly large MNCs and any such international agreement will have serious socio-economic and political consequences.

This house also notes that the present Union Government is taking steps to strenghten monopoly and restrictive practices legislations to

creation of monopolies through Patents which has been proposed that there should be stipulations under WTO as regards sovereignty of the country as a whole.

This House, therefore, strongly urges upon the Union government through this State Government—

(i) to give up all measures of privatisation of insurance industry through IRDA Bill, 1999;

(ii) not to take action on the recommendation of Verma Committee and to stop privatisation of Indian Banking Industry; and

(iii) to make TRIPs Agreement consistent with U.N. Convention on Bio-diversity in the areas biological resources and traditional knowledge system.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্যাঙ্ক, বিমা ইনসুরেন্স কোম্পানি যার কর্মিরা আমাদের সঙ্গে যুক্ত আছে সেই ব্যাঙ্ক, বিমা এবং ইনসুরেন্স ইন্ডাস্ট্রিজগুলোকে এই বি জে পি সরকার বেসরকারিকরণ করার একটা চক্রান্ত করেছে। যার ফলে আজকে দেশের সার্বভৌমত্ব বিনষ্টের প্রশ্ন দেখা দিয়েছে। এই বি জে পি নেতৃত্বে কেন্দ্রীয় সরকার গতকাল লোকসভাতে ব্যাঙ্ক, বিমা বিল বেসরকারিকরণ করার বিল উত্থাপন করেছে, আমরা তার প্রতিবাদে এই হাউসে মোশন উত্থাপন করছি। আমার বক্তব্য পরে বলব, আশা করি দেশের স্বার্থে এবং সার্বভৌমত্ব রক্ষার স্বার্থে এবং দেশের অর্থনীতি রক্ষার স্বার্থে এই মোশনকে সমর্থন করবেন। এই বেসরকারি করণের ফলে সব বাণিজ্যিক সংস্থাগুলোকে বেসরকারিদের হাতে তুলে দেওয়ার একটা জঘন্য চক্রান্ত চলছে। এর আগে কংগ্রেস সরকার এই কাজ শুরু করেছিল, বি জে পি-র সাঙ্গ-পাঙ্গরাও সেই একই পথ অনুসরণ করছে। এরফলে গোটা দেশ জুড়ে কর্মিরা ধর্না দিয়েছে। গত ২৯শে অক্টোবর বিমা কর্মচারিরা ধর্না দিয়েছে। আর্থিক দিক থেকে শুরু করে সমস্ত স্তরের কর্মচ্যারিরা এর প্রতিবাদ জানিয়েছে। তাই আমি এই প্রস্তাব যে হাউসে উত্থাপন করেছি আশা করব সবাই এই প্রস্তাব সমর্থন করবেন।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মোশন আন্ডার রুল ১৮৫ যেটা এসেছে তাকে আমি সমর্থন করে বলছি যে, আজকে আমাদের দেশের কেন্দ্রীয় সরকার

সম্পূর্ণভাবে বিদেশি পুঁজিপতিদের হাতে দেশকে বিকিয়ে দিচ্ছেন শুধু তাই নয়, আমাদের দেশের ফিনান্সিয়াল ইনস্টিটিউশন যেগুলো আছে সেগুলোকেও একটার পর একটা তাদের হাতে তুলে দেবার চক্রান্ত করছে। এতে আশঙ্কা করছি যে, আমাদের দেশের স্বাধীনতা বিপন্ন হয়ে পড়বে এবং সঙ্গে সঙ্গে একথাও বলছি যে, একবিংশ শতাব্দিতে উত্তরণের নাম করে একটা উত্তরণ নয়, প্রগতি নয়, এটা সম্পূর্ণভাবে ঊনবিংশ শতাব্দির পশ্চাদপদ অনুসরণ করা। পুঁজিবাদি অর্থনীতির যে ফ্রি কম্পিটিশন, এই ফ্রি কম্পিটিশন আগে ছিল, প্রথম মহাযুদ্ধের সময়ে এই ফ্রি কম্পিটিশন ছিল এবং এটাই হচ্ছে পুঁজিবাদের মূল কথা। আমরা সেই ফ্রি কম্পিটিশনের সঙ্কট প্রথম মহাযুদ্ধের সময়ে দেখেছি এবং তারপরে যুদ্ধ শেষ হবার পরে যে বিশ্বব্যাপী সঙ্কট দেখা দিয়েছিল সেই সঙ্কটের গহ্বরে দেশের অর্থনীতি তথা বিশ্বের অর্থনীতি ঢুকে গেছিল। আজকে আবার সেই অবস্থা ফিরে আসার দিকে চলেছে। আজকে কেন্দ্রীয় সরকার ভারতবর্ষের যে কন্ট্রোল এবং প্ল্যান্ড অর্থনীতি, তাকে সমর্থন না করে, সমস্ত আর্থিক সংস্থাকে বেসরকারিদের হাতে তুলে দেবার একটা চক্রান্ত চলছে এবং ঊনবিংশ শতাব্দির পথে ফিরে যাবার চেষ্টা চলছে। আমি মনে করি ভারতবর্ষের মতো গরিব দেশে যদি ওই পশ্চাপদ অনুকরণ করে তাহলে সেই গরিব দেশের ৮০ শতাংশ মানুষ বিপদের সম্মুখীন হবে। ১০-১৫ শতাংশ মানুষের কথা চিন্তা করে আজকে পুঁজিবাদীরা সাম্রাজ্যবাদীদের দিয়ে তারা যে.অর্থনীতি চালু করতে যাচ্ছেন তার জন্য ইনসুরেন্স কোম্পানিগুলি, ব্যাঙ্কগুলিকে বিজাতিকরণ করার মধ্যে দিয়ে তারা বিদেশি পুঁজিপতিদের হাতে সমর্পণ করতে চাইছেন। এর ফলে আমাদের দেশের যে পুঁজি, সাধারণ মানুষের যে পুঁজি, গরিব বা মানুষের যে পুঁজি জমছে, সেইগুলি বিদেশি শক্তির হাতে চলে যাবে। তারা মুনাফা লুঠবে। আমাদের দেশের পুঁজিকে তারা লগ্নি করবে না। সুতরাং তারা আমাদের দেশের এই ব্যবস্থাকে শোষণ করবে। আমরা যে পুঁজি জমাচ্ছি সেইগুলি তারা নিয়ে যাওয়ার চেষ্টা করছে। সুতরাং এটা সম্পূর্ণভাবে আমাদের দেশের অর্থনীতিকে বিপর্যস্ত করবে। সেইজন্য আমাদের আনীত যে মোশন এটাকে আমরা সমর্থন করছি এবং সাথে সাথে আমি আবেদন করব এটা যেন আগামীকাল পার্লামেন্টে যে বিল আসবে তখন যেন এই বিল না আসে তার জন্য সর্বদলীয়ভাবে একমত হয়ে এই ব্যাপারে সুপারিশ করতে পারি কিনা সেটা ভাবতে হবে এবং এই আন্দোলন ঐক্যবদ্ধভাবে করতে হবে। প্রত্যেক ব্যাঙ্ক এবং ইনসুরেন্স কোম্পানির লোকেরা তারা মাঠে নেমেছে, তারা দেখতে পাচ্ছে এর ফরে আমাদের জাতীয় অর্থনীতি বিরাট ভাবে ক্ষতিগ্রস্ত হবে, জাতীয় নিরাপত্তা বিঘ্নিত হবে। আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের সবগুলি দেখতে হবে। আমাদের দেশের অর্থনীতি এবং যে সমস্ত পুঁজিগুলি বিদেশিদের হাতে তারা সমর্পণ করার চেষ্টা করছে সেটাকে রুখতে হবে। গ্যাট চুক্তির কি অবস্থা আমরা সেটা দেখেছি, আবার সিয়াটেলে যে চুক্তি তারা করতে যাচ্ছেন, এতে

দেশের অর্থনীতিকে বিপন্ন করবে এই কথা বলে মোশনকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি যে ধরনের বিল লোকসভায় আনা হচ্ছে, ইনসুরেন্স এবং ব্যাঙ্ক নিয়ে...

(গোলমাল)

স্যার, এই সমস্ত উজবুক, বাঁদর, উল্লুক, জলদস্যু যারা এসেছেন, এদের যদি সরাতে না পারেন তাহলে হাউস চলবে না।

**মিঃ স্পিকার ঃ** সুব্রতবাবু আপনি যদি বিজ্ঞান পড়েন—আমাদের পূর্ব পুরুষরা তো এই রকমই ছিলেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এই সমস্ত লেজহীন পূর্ব পুরুষরা এসেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খুবই দুর্ভাগ্যের ব্যাপার দেশের এবং সাধারণ মানুষের কাছে যে ধরনের বিল আজকে লোকসভায় খানিকটা তড়িঘড়ি করে পাস করানোর চেষ্টা হচ্ছে, আমি জানি না এই বিধানসভার মধ্যে দিয়ে প্রতিবাদ করলে সেটা লোকসভায় কতখানি পৌছাবে। আমরা বিগত কয়েক বছর ধরেই লক্ষ্য করছি একেবারে মনমোহন সিং-এর অর্থনীতি থেকে শুরু করে আজ পর্যন্ত একই ধারায় দেশের সংগঠিত শ্রমিক কর্মচারিদের এবং সাধারণ কর্মচারিদের পর্যুদস্ত করার পরিকল্পনা হচ্ছে। এই পরিকল্পনা শুধু দেশের মধ্যেই নয়, বাইরে থেকেও আই এম এফ ওয়ার্ল্ড ব্যাঙ্ক পরিকল্পনা মাফিক এই চেষ্টা করে চলেছে। একটা সময় ছিল যখন ইউ এন ও পরিচালিত করত আই এম এফ ওয়ার্ল্ড ব্যাঙ্ককে কিন্তু এখন দেখতে পাচ্ছি আই এম এফ ওয়ার্ল্ড ব্যাঙ্কই ইউ এন ও এবং অন্যান্য আন্তর্জাতিক সংস্থাদের পরিচালিত করছে ও নিয়ন্ত্রণ করছে। আজকে মাল্টি ন্যাশনাল, ট্রান্স ন্যাশনালদের হাতে সব কিছু চলে যাচ্ছে। তাদের স্বার্থ রক্ষা করবার জন্য উন্নয়নশীল দেশগুলো পর্যন্ত আস্তে আস্তে শুধু ধার নেবার জন্য তাদের হাতে তামাক খেতে বাধ্য হচ্ছে। এর পরিণতিতে এক একটা দেশের অর্থনীতি শেষ হয়ে যাচ্ছে। শুধু ল্যাটিন আমেরিকার দেশগুলো নয়, আমাদের এশিয়ান কান্ট্রির দেশগুলো যাদের এশিয়ান টাইগার্স বলা হত, তাদের অর্থনীতিও বিধ্বস্ত হয়ে গেছে। সম্প্রতি থাইল্যান্ডের অর্থনীতি ধ্বংস হয়ে গেছে, ইন্দোনেশিয়া, দক্ষিণ কোরিয়ার অর্থনীতি বিপর্যস্ত হয়ে গেছে। ভারতবর্ষের ক্ষেত্রেও একের পর এক আঘাত আসছে। এখন যে টলায়মান অর্থনীতি আছে, সেটাও থাকছে না। অর্থনৈতিক প্রতিষ্ঠান, কোয়াসি অর্থনৈতিক প্রতিষ্ঠান ব্যাঙ্ক, বিমাকে প্রাইভেটাইজেশনের দিকে, ব্যক্তিগত মালিকানার দিকে ঠেলে দেওয়ার চক্রান্ত হচ্ছে। যদি দেশের স্বার্থে মানুষের স্বার্থে এটা করা হত, আমাদের কিছু বলার

থাকত না। এখন মনে হচ্ছে উই আর হেডিং টুওয়ার্ডস ডেবট ট্রাপ। একদিকে আমরা ডেবট ট্রাপের দিকে যাচ্ছি, আর একদিকে নৈরাজ্যের দিকে যাচ্ছি, অ্যানার্কিজম-এর দিকে যাচ্ছি। অর্থনৈতিক ক্রাইসিস যত বাড়বে, তার পরিণতিতে এই যে এত ডাকাতি হচ্ছে, তা আরও বাড়বে। বক্তৃতা দিয়ে পৃথিবীর কোথাও নৈরাজ্য দূর করা যায়নি, যাবেও না। দেশের মানুষের স্বার্থে এই প্রাইভেটাইজেশন আমাদের রুখতে হবে। দুর্ভাগ্যজনক ব্যাপার লোকসভায় শাসক দল এবং বিরোধী দলের কেউ কেউ এই বিল আনার চেষ্টা করছে। আবার কেউ কেউ প্রতিবাদ করারও চেষ্টা করছেন যেমন কংগ্রেসের ভায়েলার রবি। কোনও গোঁড়ামি নয়, কোনও সঙ্কীর্ণতা নয়, সবাইকে এক সাথে মিলে এর প্রতিবাদ করতে হবে। আমরা দেখতে পাচ্ছি এর পরিণতিতে ডানলপ বন্ধ হয়ে গেছে। এন জে এম সি-র মতো কারখানা, যেটা জাতীয়করণ করা হয়েছিল, সেটা বন্ধ হয়ে গেছে, ২৪ হাজার শ্রমিক বিনা পারিশ্রমিকে ধুঁকছে। এই ঢালাও প্রাইভেটাইজেশনের যুগে বিমাকেও এর মধ্যে আনার তীব্র প্রতিবাদ, আপত্তি করছি। আমি মনে করি এটা হলে অসম প্রতিযোগিতার মধ্যে পড়ে যাবে বিমা কোম্পানিগুলি। তাদের ওয়ার্ক কালচার বাড়াবার চেষ্টা করুন, আরও মডার্নাইজেশনের ব্যবস্থা করুন, এতে কোনও আপত্তি নেই। এইভাবে তাদের সহযোগিতা করা যায় এবং করতে হবে। অসম প্রতিযোগিতায় দক্ষিণ-পূর্ব ভারতের সমস্ত ব্যাঙ্কগুলোকে আজকে সিক করে দেওয়া হয়েছে। কিন্তু আমি লক্ষ্য করছি যে, কিছু ব্যাঙ্ক আবার লাভজনক জায়গায় যাচ্ছে। তার মানে লাভ করা সম্ভব এটা মনে রাখতে হবে যে, চুরি জোচ্চুরি যারা করেছে, তাদের আঘাত করুন। কিন্তু তাদের আঘাত করতে না পেরে বেকার যুবকদের উপর আঘাত করা হচ্ছে। মূল অর্থনীতির উপর আঘাত করা হচ্ছে। এমন কোনও শিল্পপতি নেই যে পূর্ব ভারতের ব্যাঙ্ক থেকে টাকা চুরি না করে বড় শিল্পপতি হয়েছে। এটাই হল নিষ্ঠুর পরিহাস। আজকে এদের আঘাত করা যাচ্ছে না। এদের আঘাত না করে শ্রমিক কর্মচারিদের আঘাত করা হচ্ছে। তাদের সর্বনাশ করা হচ্ছে। পূর্ব ভারতের সমস্ত ব্যাঙ্কগুলি সিক হয়ে গেছে। কোটি কোটি টাকা লোকসান হয়ে গেছে। কার জন্য হচ্ছে, তাকে চিহ্নিত করা হচ্ছে না। ওয়ার্ক কালচার নষ্ট হয়ে গেছে। অসম প্রতিযোগিতা চলছে। বিদেশি মাল্টিন্যাশনাল বহুজাতিক ব্যবসায়ীরা আমাদের মার্কেট নিয়ে নিচ্ছে। যেমন আমাদের এখানে কোল্ড ড্রিংকস আছে, কিন্তু কোকা-কোলা নিয়ে এসেছে। আমাদের ওষুধ আছে, কিন্তু পাল্টা ওষুধ নিয়ে আসছে। আজকে বহুজাতিক ব্যবসায়ীদের আগ্রাসী মানসিকতা দমন করার জন্য বিমা অ্যাক্ট আশা করি একটা নজির স্থাপন করবে। ৩০টা পেটেন্ট ওষুধ ডব্লু টি ও তে যাচ্ছে। ০.৩ পারসেন্ট টোটাল এক্সপোর্ট করে। তাহলে সেখানে পেটেন্ট বিল অ্যাপ্লাই করার কি দরকার ছিল? আমাদের মেলিকত্ব রেখে, আমাদের অর্থনীতিকে তৈরি করার দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

*[11-20 — 11-30 a.m.]*

**শ্রী কমল গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিস্তারিত আলোচনার করার সুযোগ নেই। আজকে যে সর্বনাশ আইন আমাদের দেশের এই বি জে পি জোট সরকার চালু করতে চলেছে, আমি তার বিরেধিতা করছি। আজকে বেসরকারি যে প্রস্তাব এসেছে এই বিলের বিরোধিতা করে, তাকেও আমি সমর্থন করছি। স্যার, আমি বড় বড় কথায় যাব না। আমাদের রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক এবং এল আই সি রাষ্ট্রের নিয়ন্ত্রণে চলছে। এরসাথে আমরা দেখতে পাচ্ছি যে, সাধারণ মানুষ বিশেষ করে গ্রামীণ মানুষকে সুযোগ সুবিধা থেকে দিনের পর দিন বঞ্চিত করা হচ্ছে। আর এই বেসরকারি বিমা এবং ব্যাঙ্ক চালু হল, সেখানে একচেটিয়া পুঁজিপতি এবং বড় বড় ব্যবসায়ীদের সমস্ত সুযোগ সুবিধা দেওয়া হবে। লক্ষ লক্ষ কোটি কোটি মানুষ গ্রামের মানুষ তারা স্বাভাবিক কারণেই বঞ্চিত হয়ে যাবে এবং এই বিলের স্পষ্ট করে বলা হয়েছে যে, গ্রামে যে গ্রামীণ ব্যাঙ্কগুলি আছে, সেগুলি উঠিয়ে নিয়ে এসে সেগুলি বিলুপ্ত করে দিয়ে শহরে এক এক করে এই ধরনের ব্যাঙ্ক চালু করা হবে। ফলে গ্রামের কৃষক মানুষ বেকার যুবক ছোট ছোট শ্রমজীবী মানুষ যেটুকু সুযোগ ব্যাঙ্ক থেকে পাচ্ছিল, কিন্তু সেটাও একদম শেষ হয়ে যাবে। এই কারণে আমি এই বিলের বিরোধিতা করছি। শুধু বিরোধিতা নয়, এটা নিয়ে একটা গণ আন্দোলন জোয়ার আমাদের তৈরি করতে হবে। শুধু বিধানসভায় ভিতর থেকে একটা প্রস্তাব নিলাম, তাহলে আজকে কেন্দ্রে যারা বসে আছে, সাম্রাজ্যবাদীদের দালাল যে সরকার কেন্দ্র রয়েছে, সেই সরকার এতে কর্ণপাত করবে না, ব্যবস্থা নেবে না। সেইজন্য স্যার, আজকে এখান থেকে আরও কড়াভাবে এবং ইতিবাচকভাবে এই বিলের বিরোধিতা করে আমরা কি করব পশ্চিমবঙ্গের মানুষের জন্য সেইকথা আমাদের চিন্তা করা উচিত। স্যার, এল আই সি উত্তরবঙ্গে থেকে এখন সারা বছরে যে টাকা তারা জোগাড় করে প্রিমিয়ামের মাধ্যমে, তার এক শতাংশ টাকা মাত্র উত্তরবঙ্গে তাদের কর্মচারী, অফিসারদের বেতন বাবদ রেখে বাকি টাকা উত্তরবঙ্গ থেকে নিয়ে যায়। এল আই সি বেসরকারি করণ হয়ে গেলে, জীবন বিমা বেসরকারিকরণ হয়ে গেলে এই এক শতাংশ সুযোগও থাকবে না উত্তরবঙ্গের মানুষের। আজকে জীবনবিমা যে টাকা লাভ করেন বা ব্যাঙ্ক যে টাকা লাভ করে, এই টাকা খাটিয়ে তা দিয়ে উন্নয়নের সুযোগ যথেষ্ট আছে। ভারতবর্ষে উন্নয়নমূলক যে কাজ হচ্ছে তার এক-তৃতীয়াংশ জীবনবিমা এবং ব্যাঙ্কের টাকা থেকে সেখানে লগ্নি করা হয়। কিন্তু আজকে যদি জীবনবিমা এবং ব্যাঙ্ক বেসরকারি হাতে চলে যায়, বিদেশিদের হাতে চলে যায় তাহলে এই লভাংশের টাকা কি হবে? তারা নিজেদের দেশে নিয়ে যেতে পারবে। এই টাকা খরচ করতে হলে, তারা সরকারের নির্দেশমতো এই টাকা খরচ করবেন কিনা সে বিষয়ে কোনও স্পষ্টভাবে কিছু বলা নেই। সবটাই অস্পষ্ট রয়ে গেছে। কাজেই সেখানে শোষণ করার সুযোগ যথেষ্ট

রয়েছে। তাই এই বিলের তীব্র বিরোধিতা করছি এবং আমি এই কথা বলতে পারি যে আমাদের দলের যতটুকু ক্ষমতা রয়েছে, আমরা সেই ক্ষমতা দিয়ে জনগণের কাছে এই সর্বনাশা আইনের খবর পৌঁছে দিয়ে, এই বিলের খবর পৌঁছে দিয়ে আন্দোলন করব। যাতে একে ঠেকানো যায়। তার জন্য সচেষ্ট হব। শুধু বিধানসভার ভিতরে প্রতিবাদ জানিয়ে ক্ষান্ত হব না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সভায় উত্থাপিত বিমা বেসরকারি বিরোধিতার প্রস্তাব এর সমর্থনে দু চারটে কথা বলতে চাই। এক সময়ে আমদের দেশে ব্যাঙ্ক এবং বিমা শিল্প ছিল জালিয়াতি এবং ফাটকাবাজি করার জন্য। দেশের সাধারণ মানুষের স্বার্থে জাতীয়করণ হবার জন্য কিছু কিছু কাজও হয়েছে হয়তো। এবং গ্রামাঞ্চল, শহরাঞ্চলে সাধারণ মানুষ ব্যাঙ্ক থেকে ঋণ পেত। এখন এটা বেসরকারি হয়ে গেলে কাজটা অনৈতিক হবে বলে আমি মনে করি। বিদেশি কোম্পানিগুলোকেও বঞ্চিত করা হচ্ছেনা। তাদের সুযোগ দেওয়া হচ্ছে। আজকে বিমা শিল্প আমাদের দেশে প্রায় ১ লক্ষ ২৭ হাজার কোটি টাকা মূলধন বিনিয়োগ করে এবং ৮৫ শতাংশ কাজে ব্যয়িত হয়। এই পটভূমিকায় যে শিল্প আজকে রুগ্ন নয়, যে শিল্প লাভজনক তা আজকে বেসরকারি হাতে ফেলে দিচ্ছে। আমরা জানি যে ব্যাঙ্ক থেকে ৪৫ হাজার কোটি টাকা অনাদায়ী ঋণ বাজারে পড়ে রয়েছে। এই ৪৫ হাজারে মধ্যে ৩৫-৩৬ হাজার কোটি টাকা আজকে বড় বড় কোম্পানি বা বেসরকারি মালিকরা নিয়েছে কিন্তু সেটা আদায় করার কোনও চেষ্টাই করা হচ্ছে না। আমরা জানি সিয়াটেলে বিশ্ববাণিজ্য সম্মেলন হবে। সেই সম্মেলনের প্রাককালে তড়িঘড়ি এই বিমা বেসরকারি করার প্রস্তাব, সাম্রাজ্যবাদী বার্তা পৌঁছে দেওয়া হয়েছে। ভারত সরকার উদার নীতি, বাজার অর্থনীতি চালু করতে চায়। এই প্রেক্ষাপটে সমগ্র বিষয়টা রয়েছে। ইতিমধ্যে দেশের দেড় কোটি মানুযের স্বাক্ষর সংগ্রহ করে লোকসভায় স্পিকারের কাছে জমা দেওয়া হয়েছে। কিন্তু লোকসভায় স্পিকার তা নিয়ে কোনও কাজ করেননি, তিনি পিটিশন কমিটি গঠন করেননি। আমাদের সংসদের বিরোধীরা প্রস্তাব দিয়ে ছিলেন, পিটিশন খতিয়ে দেখার জন্য কমিটি হোক, তাও নাকচ করে দিয়েছেন। আমরা জানি বাজপেয়ী বিরোধী দলের যখন নেতা ছিলেন তখন তিনি বিদেশি বিমা কোম্পানির অনুপ্রবেশের বিরোধিতা করেছিলেন। ১৯৯৫ সালে সুষমা স্বরাজ যখন রাজ্যসভার সদস্যা ছিলেন তখন তিনি একটা কমিটির চেয়ারপার্সন ছিলেন তিনি মালহোত্রা কমিটির সুপারিশ খারিজ করে দিয়ে ছিলেন। এটা সত্য সেই বি জে পি এবং কংগ্রেস মিলিতভাবে আজকে দেশের সমস্ত প্রতিবাদকে অগ্রাহ্য করে লোকসভায় সেই বিমা বিল পাস করার জন্য উঠে পড়ে রয়েছে। আমরা জানি দেশের গরিব মানুষ, মধ্যবিত্ত মানুষ কখনই এই জিনিস নিরবে মেনে নিতে পারে না। প্রায় ২ লক্ষর মতো বিমা কর্মচারী আছে তারা ইতিমধ্যেই প্রতিবাদের ঝড় তুলেছেন। সুতরাং আমরা পশ্চিমবঙ্গের বিধানসভা

থেকে আমাদের দায়িত্বের পরিচয় দিয়ে যে নন-অফিসিয়াল যে বেসরকারি প্রস্তাব এখানে উপস্থাপিত হয়েছে তাকে সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাতে গিয়ে আমি একথা বলতে চাই আজকে দেশের কাছে, সমস্ত মানুষের কাছে, আজকে এটা অমাদের জাতীয় কর্তব্য স্বনির্ভর অর্থনীতির খোলস ছেড়ে সাম্রাজ্যবাদের কাছে আত্মসমর্পণ করবে কি না? তাই সমস্ত সদস্যদের কাছে আবেদন জানাব দেশের এই ভয়াবহ সঙ্কটের সময় আসুন এখানে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে সবাই মিলে সমর্থন জানাই এবং বিমা বেসরকারিকরণের যে বিল তা যাতে নাকচ হয় তার জন্য জোরদার আন্দোলন করি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রবীনদেব এবং অন্যান্যরা যে বেসরকারি প্রস্তাব এনেছেন আমরা তাকে বিরোধিতা করছি না এবং আমার নিজের মনে হয় এই প্রস্তাবটা শুধুমাত্র ইনসুরেন্সের মধ্যেই সীমাবদ্ধ থাকলে ভাল হত। যে কোনও কারণেই হোক পার্টির সিদ্ধান্তে ওরা কয়েকটি ইনসুরেন্সের সাথে ব্যাঙ্ক এবং ডব্লু টি ও-কে নিয়ে মিলিত প্রস্তাব দিয়েছেন। আমাদের আপাতত সমস্যা যেটা সেটা হচ্ছে ইনসুরেন্স বিল নিয়ে বড় একটা সমস্যা রয়েছে। আজকে বি জে পি এবং তৃণমূল সরকার যে ইনসুরেন্স বিল এনেছেন তা নিয়ে প্রচন্ড আলোড়ন সৃষ্টি হয়েছে। আজকে জি আই সি, এল আই সি অফিসগুলি বন্ধ রয়েছে। আপনি জানেন আজকে বামপন্থীরা অনেক কথা বলেছেন ইনসুরেন্সের পক্ষে, কিন্তু এই ইনসুরেন্স জাতীয়করণ করে ছিলেন কে? ১৯৫৭ সালে পন্ডিত নেহেরু, এল আই সি-কে জাতীয়করণ করেছিলেন। এটা কংগ্রেসের অবদান। ১৯৭৩ সালে ইন্দিরা গান্ধী জেনারেল ইনসুরেন্সকে জাতীয়করণ করেছিলেন। এটা দেশের কাছে কংগ্রেসের অবদান। ১৯৬৯ সালে ইন্দিরা গান্ধী ১৪টি প্রাইভেট ব্যাঙ্ককে জাতীয়করণ করেছিলেন, তার আগে স্টেট ব্যাঙ্ক জাতীয়করণ হয়েছিল, তার পরে ৬টি ব্যাঙ্ককে জাতীয় করণ করেছেন। এটা দেশের মানুষের কাছে কংগ্রেসের অবদান। আমার মনে হয় কংগ্রেসের কখনই এই জায়গা থেকে ফেরত যাওয়া উচিত নয়। হ্যাঁ আজকে যদি কেউ জিজ্ঞাসা করেন যে ইনসুরেন্স সেক্টরে পরিবর্তন হওয়ার কিছু কি নেই? আমি বলব হ্যাঁ আছে। যদি কেউ জিজ্ঞাসা করেন ইনসুরেন্স সেক্টরে সাধারণভাবে কাস্টমার সার্ভিসকে ভাল করতে যাতে তাড়াতাড়ি লোকে টাকা পান, আমি বলব নিশ্চয়ই করার দরকার আছে। যদি কেউ বলেন এখানে যে করাপশন, ম্যালপ্র্যাকটিস আছে তাকে দূর করতে হবে, আমি বলব আমি তাকে সমর্থন করছি, এর রিস্ট্রাকচারিং-এর দরকার আছে। কেউ যদি বলেন বামপন্থীরা ইউনিয়ন করে সেখানে ওয়ার্ক কালচার নষ্ট করে দিয়েছে, তাই আরও বেটার কাজ করতে হবে, আমি বলব নিশ্চয় করতে হবে। যদি কেউ বলেন, যেখানে ন্যাশনাল অ্যাসেট তৈরি হচ্ছে, সেখানে বিদেশি কোম্পানিকে ঢুকতে দিয়ে ন্যাশনাল

অ্যাসেট নষ্ট করে দেবে, তাহলে আমি বলব বিরোধিতা করা উচিত। আপনারা সকলেই জানেন ইনসুরেন্স সেক্টরে এল আই সি, জি আই সি লোকসানে চলছে না। এল আই সি-র প্রিমিয়াম ইনকাম বেড়েছে সেভেনটিন পারসেন্ট। জি আই সি শুধু ব্যবসা করছে ৭,৩৫৬ কোটি টাকা এবং ওদের নেট প্রফিট হয়েছে গত বছরে ১২৫৫ কোটি টাকা। সুতরাং এদের কোনওটাই অলাভজনক ব্যবসা নয়, সরকারের উপরে এরা কোনও ড্র্যাগিং করছে না। ক্রেতা সার্ভিস দেবার ক্ষেত্রে এদের কাজকর্মে অনেক ত্রুটি আছে ঠিকই, কিন্তু এরা জাতীয় দায়িত্ব পালন করেন। ২৩০ কোটি টাকার একটা সোস্যাল সিকিউরিটি ফান্ড তৈরি করেছে এরা। এল আই সি মধ্যবিত্ত এবং নিম্ন-মধ্যবিত্তদের হাউসিং সেক্টরে লোন দিয়ে থাকে। প্রাইভেট ইনসুরেন্স কোম্পানিগুলো এলে প্রাইওরিটি সেক্টরে এরা কিন্তু লোন দেবে না। এল আই সি-র টাকাটা আমাদের জাতীয় উন্নয়নের কাজে ব্যবহৃত হতে পারে, প্রাইভেট সেক্টর এলে সেটা হবে না। অন্যদিকে আপনারা জানেন, কেন্দ্রীয় সরকারের ক্রপ ইনসুরেন্স প্রকল্প যেটা আছে সেটা জি আই সি আন্ডার রাইট করছে। গরিব লোকেদের ক্যাটল এবং পোলট্রি এই সমস্ত ব্যাপারে ইনসুরেন্স জি আই সি-র পক্ষ থেকে নেওয়া হয়েছে। গাড়ির ক্ষেত্রে লোন দিয়ে ওরা যে ব্যবসা করে তার প্রফিটের টাকা দিয়ে এই ক্রপ ইনসুরেন্স করছে। প্রাইভেট কোম্পানিগুলো এলে কিন্তু তা করবে না। বিদেশি কোম্পানিগুলো এসে আন্ডার কাট করবে, কম প্রিমিয়াম তারা বেশি রিটার্ন দেবে এবং তারজন্য তারা আন্তর্জাতিক সমর্থন নিয়ে আসবে। যখন এরা মনোপলি বাজার দখল করে নেবে, এল আই সি, জি আই সি যখন ব্যবসা বন্ধ করে দেবে তখন ওরা প্রিমিয়াম বাড়িয়ে দেবে। তখন আমাদের আর কিছু করার থাকবে না। প্রথমে লোকে ভাববে ন্যাশনালাইজড সেক্টরগুলো যথেষ্ট এফিসিয়েন্ট নয়, এদের কাজ ভাল নয়, বিদেশি কোম্পানিগুলো এসেছে ভাল হয়েছে। কিন্তু যখন এরা বাজার দখল করে নেবে তখন ওরা ইচ্ছামতো প্রিমিয়াম বাড়িয়ে দেবে। আমেরিকায় ইনসুরেন্স ব্যবসা সুফল এটা মনে করার কোনও কারণ নেই, সিগমা রিপোর্ট দিয়েছে আমেরিকার কোম্পানিগুলো They have shown scandalous mismanagement and irresistability of the parties of saving the insurance companies and ill effects and incompetencies leading to bankruptcies। আপনি জানেন স্যার, একটা রিপোর্ট বেরিয়েছে, জাপান মিউচুয়াল কোলাপসড হয়ে গেছে, নিশান মিউচুয়াল লাইফ কোলাপসড হয়ে গেছে, তারা কি গ্যারান্টি দেবে সাধারণ লোকের প্রিমিয়াম ব্যাপারে। যতক্ষণ এল আই সি, জি আই সি-র হাতে আছে ততক্ষণই নিরাপত্তা থাকবে। জাপান, আমেরিকা ইনসুরেন্স কোম্পানিগুলো যেখানে কোলাপসড হয়ে যাচ্ছে, সেখানে বিদেশি বিমা কোম্পানিগুলো আমাদের কি নিরাপত্তা দেবে। ৩,৫০০টি ইনসুরেন্স কোম্পানি আমেরিকায় আছে তার মধ্যে বেশিরভাগই লোকসান চলছে এবং কতগুলো দেউলিয়া হয়ে গেছে। সুতরাং বিদেশি ইনসুরেন্স কোম্পানি

এলে পুরো ব্যাপারটাই যে পরিবর্তন হয়ে যাবে সেটা মনে করার কোনও কারণ নেই। আমাদের যে ইনসুরেন্স কোম্পানিগুলো আছে সেগুলো লাভে চলছে এবং তারা রাষ্ট্রীয় ক্ষেত্রে দায়িত্ব পালন করছে। এখানে মাননীয় একজন সদস্য বলছিলেন আমাদের দল কি করছে। এই ব্যাপারে আমাদের দলের মধ্যে মতভেদ আছে, আমাদের দলের লোকেরা মনে করেন এই বিদেশি কোম্পানিকে নিয়ে আসাটা সাধারণ আর্থিক সংস্কারের মধ্যে পড়ে। আবার আমাদের দলের অনেক লোক মনে করেন আর্থিক সংস্কার আমরা করব, কিন্তু বিদেশিদের হাতে এইগুলো তুলে দিয়ে নয়, আমাদের দেশের ইনসুরেন্স কোম্পানিগুলোকে দুর্বল করে নয়। তাকে দুর্বল করে দিয়ে নয়। রাষ্ট্রায়ত্ত সংস্থাকে সংস্থাকে শক্তিশালী রেখে আর্থিক সংস্কার করতে হবে। সুতরাং এ বিষয়ে আমাদের দল এখনও কোনও সিদ্ধান্ত নেয়নি। তপনবাবু ঠিকই বলেছেন, আমাদের চিফ হুইপ লোকসভায় বলেছেন যে এই সোস্যাল সিকিউরিটি পলিসি এই যে গ্রুপ ইনসুরেন্স বা পোল্ট্রি ইনসুরেন্স ওরা দিচ্ছে তা কি ফরেন ইনসুরেন্স গ্যারান্টি দেবে? আবার, সেই গ্যারান্টি আদায় করতে গেলেও এই বিলে চলবে না, এই বিল ফেলে দিতে হবে। তাই আমরা বলছি, অবিমিশ্র ভাবে এতে সমর্থন দেব না। আমরা মনে করি জয়েন্ট সিলেক্ট কমিটিতে এই বিলকে পাঠানো উচিত এবং সাধারণ ভাবে বিমার সঙ্গে যুক্ত সমস্ত মানুষের সমর্থন নেওয়া উচিত।

ব্যাঙ্ক প্রাইভেটাইজেশনের ব্যাপারটা এখনও সামনে আসেনি। কিন্তু ব্যাঙ্ক প্রাইভেটাইজেশনের কথা যখন নতুন করে হচ্ছে তখন সর্বশক্তি দিয়ে এর বিরোধিতা করা উচিত। দেশের স্বার্থেই এটা করা উচিত। গ্লোবালাইজেশনের থেকে হয়তো আমরা দূরে থাকতে পারব না কিন্তু দেশের শক্তিকে বিসর্জন দিয়ে নয়। পৃথিবীর অর্থনীতির সঙ্গে নিজেদের যুক্ত করতে হবে এবং সেই জন্য আমরা আগেই বলেছি যে ডব্লু টি ও-তে যে আলোচনা চলছে এবং আমি যতদূর শুনেছি বামপন্থীদলগুলোর পক্ষ থেকে মাননীয় সাংসদ সোমনাথবাবু সেখানে যাওয়ার কথা। আমি মনে করি সোমনাথবাবু সিয়াটেলে গিয়ে ডেভেলপিং কান্ট্রির বিরুদ্ধে কোনও সিদ্ধান্ত হলে তার বিরোধিতা করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বি জে পি নেতৃত্বাধীন কেন্দ্রীয় সরকার যখন আমাদের এল আই সি-তে একটা বড় পরিবর্তন আনার উদ্যোগ নিয়েছে, যেটাকে বলা যায় দরজা খুলে দেওয়া বিদেশের কাছে এবং ব্যক্তিগত মালিকানাধীন সংস্থাগুলোর কাছে তখন আমাদের বিধানসভাতে এই রকম একটা বেসরকারি প্রস্তাব, যেটা মাননীয় সদস্য শ্রী রবীন দেব এবং অন্যান্যরা এনেছেন সেটা অভিনন্দনযোগ্য।

তার কারণ আমাদের এখানে আমরা যদি ঐক্যমতে পৌঁছাতে পারি, বিধানসভা হচ্ছে বাংলার জনগণের প্রতিনিধি, জনগণের প্রতিনিধিরা যদি ঐক্যমতে পৌঁছাতে পারেন তাহলে বাংলার যে আন্দোলন, আজকে ইনসুরেন্স কোম্পানির কর্মিরা ধর্মঘট করছেন। দেড় কোটির মতো মানুষ স্বাক্ষর দিয়েছেন এই বিলের বিরুদ্ধে। সাড়ে আট কোটি পলিসি হোল্ডার আজকে আতঙ্কিত এবং ভারতবর্ষের মানুষও আশঙ্কিত যে আমাদের অর্থনীতিতে চরম আঘাত আসছে এই উদারীকরণের নীতিতে এবং এই যে ব্যক্তিগত মালিকানা বা যেটাকে বলা হয় খোলা বাজারের নীতি গ্রহণ করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগতবাবু বললেন যে, কংগ্রেস এই এইগুলো করেছেন। সেই গুলোকে অস্বীকার করা যায় না। আমরা স্বীকার করি ২০০ প্রাইভেট কোম্পানিকে এমালগেমেট করে এল আই সি কেন্দ্রীয় সরকার করেছিলেন এবং সেই সময় আমাদের যে দৃষ্টিভঙ্গি ছিল শুধু এটাই নয় তার পর ব্যাঙ্ক রাষ্ট্রায়ত্ব করণ, সেটা হচ্ছে ভারতবর্ষের মিশ্র অর্থনীতিতে, রাষ্ট্রায়ত্ব শিল্পে, সবচেয়ে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে এবং দেশের বিনিয়োগে পরিকল্পিতভাবে দেশের সামগ্রিক উন্নয়নে, জনগণের উন্নয়নের দিকে লক্ষ্য রেখে করা হবে। শুধু মাত্র মুনাফা ভিত্তিক অর্থনীতি যেটা ব্যক্তি মালিকানাধীন অর্থনীতি হয়ে গেছে তাকে সেটা করা হবে না—এই নীতি সেদিন তারা গ্রহণ করেছিলেন এবং সেদিন কিন্তু সাম্রাজ্যবাদী গোষ্ঠী এব্যাপারে বিরোধিতা করেছিল। আমাদের পাবলিক সেক্টর, আমাদের ভারী শিল্প গড়ে তোলা, আমাদের ব্যাঙ্ক, বিমা রাষ্ট্রের অধীন আনা, পরিকল্পিত অর্থনীতি তাতে সামগ্রিক জনগণের উন্নতি, বেকারি দূর, দারিদ্র্য দূর, অশিক্ষা দূর, তার জন্য যে পরিকল্পনা আনা হয়েছিল, তার ভিতরে দুর্বলতা থাকলেও সাম্রাজ্যবাদী গোষ্ঠী শিবিরগুলো সেদিন এটাকে বানচাল করে দেওয়ার চেষ্টা করেছিল। আমাদের দেশের মধ্যেও তাদের সমর্থকদের অভাব ছিল না। কিন্তু সেদিন আমরা দাঁড়াতে পেরেছিলাম। তার কারণ সমাজতান্ত্রিক সমাজের নেতা পূর্বতন সোভিয়েত ইউনিয়ন তারা আমাদের সমর্থন দিয়েছিলে, সাহায্য করেছিলেন। মার্কিন সাম্রাজ্যবাদের নেতৃত্বে সাম্রাজ্যবাদী গোষ্ঠী এটাকে বানচাল করার চেষ্টা করেছিল। আজকে সমাজতান্ত্রিক গোষ্ঠীর দুনিয়ায় যে ভাঙন তার সুযোগ নিয়ে মার্কিন সাম্রাজ্যবাদীদের নেতৃত্বে তারা একটা নতুন দুনিয়া গড়ার চেষ্টা করছেন। যেটা রোনাল্ড রেগন তার বক্তৃতায় পরিষ্কারভাবে বলেছেন যে, আমরা সমাজতন্ত্রের পতন ঘটিয়ে বিশ্বকে প্রথম মহা যুদ্ধের আগের অবস্থায় নিয়ে যাব। অর্থাৎ প্রথম মহা যুদ্ধের আগে গোটা দুনিয়াকে লুঠ করত কয়েকটি সাম্রাজ্যবাদী দেশ, আজকে তারা চায় যে গোটা দুনিয়ার বাজারকে সেইভাবে লুঠ করতে এবং তারই নাম দেওয়া হয়েছে লিবারালাইজেশন ও প্রাইভেটাইজেশন এবং তারই উদ্যোগ তারা নিয়েছেন। ইন্টারন্যাশনাল মানিটারি ফান্ড এবং ওয়ার্ল্ড ব্যাঙ্ক আমাদের মতো দেশগুলোকে নিরস্ত্র করে চাপ দিয়ে সরকারের দুর্বলতা এবং অনেক ক্ষেত্রে শুধু দুর্বলতা নয় সেখানে

সহায়তার সুযোগ নিয়ে প্রথমে আমাদের দেশের বাজার দখল করতে চাইছে। তারা যে গ্লোবাল মার্কেটের কথা বলছে তার মানেটা কি? ওরা জানেন যে, উন্নয়নশীল এবং অনুন্নত দেশগুলো আর্থিক দিকে থেকে প্রযুক্তির দিক থেকে, প্রাতিষ্ঠানিক দিক থেকে তাদের সঙ্গে প্রতিযোগিতা করার যোগ্যতা সব ক্ষেত্রে অর্জন করেনি। সুতরাং গ্লোবালাইজেশন মানে হচ্ছে বাজার খুলে দেওয়া, অসম প্রতিযোগিতায় আহ্বান করা। যার ফল হল আমাদের দেশের যে শিল্পগুলোকে, যে প্রতিষ্ঠানগুলোকে জনগণের টাকায় আমরা দাঁড় করিয়েছি, এই অসম প্রতিযোগিতায় সেগুলো ধ্বংস হয়ে যাবে। আজকে আমাদের দেশে ইংরেজ বড়লাটের দরকার নেই। আজকে ব্রিটিশদের পার্লামেন্ট আইন পাস করার দরকার নেই। আমাদেরই পার্লামেন্ট আমাদেরই প্রধানমন্ত্রী, আমাদেরই রাষ্ট্রমন্ত্রী, আমাদেরই ভোটে নির্বাচিত সরকার তারা সাম্রাজ্যবাদীদের পথ খুলে দিচ্ছেন এবং সেভাবেই এই মহাজনরা সেই বন্দোবস্ত করছে ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং ইন্টারন্যাশনাল মানিটারি ফান্ডের সাহায্য নিয়ে এবং আমরা দেখছি প্রথমে তারা আমাদের বাজার দখল করছে এবং আমাদের আমদানির ক্ষেত্রেও দেখবেন কিভাবে দরজা খুলে দেওয়া হয়েছে। আমাদের দেশে এমনকি টমাটো আমদানি করা যাবে, সিঁদুরে টিপ আমদানি করা যাবে, আচার আমদানি করা যাবে—এইভাবে দরজা খুলে দেওয়া হচ্ছে সাম্রাজ্যবাদীদের কাছে। সাম্রাজ্যবাদীরা প্রথমে চাইছে বাজার দখল করতে। দ্বিতীয়ত তারা চাইছে আমাদের শিল্পকে ধ্বংস করে শিল্প দখল করতে এবং সেটা তারা শুরু করে দিয়েছে। অনেক ভারতীয় শিল্প, আপনারা জানেন, তাদের কিনে নিচ্ছে বিদেশি কোম্পানিগুলো এবং বিদেশি কোম্পানিগুলো তাদের শেয়ার কিনে নিচ্ছে এবং সামনে পরিচালন ব্যবস্থায় তারা থাকছে। কিন্তু বাস্তবে তারা তাদের কতৃত্ব হারিয়ে ফেলছেন। পরিষেবার ক্ষেত্রে অর্থাৎ আমাদের ইনসুরেন্স, আমাদের ব্যাঙ্ক এবং অন্যান্য প্রতিষ্ঠান সেগুলোর উপর দখল নেওয়ার এই যে কাজগুলো এরা করে চলেছেন এবং অত্যন্ত দুর্ভাগ্যের ব্যাপার হল যে, কংগ্রেস একসময় আত্মনির্ভরশীল অর্থনীতির কথা বলেছিল, সেলফ রিলায়েন্স, সেলফ জেনারেটিং গ্রোথের কথা বলেছিল সেই কংগ্রেসই কিন্তু নীতি গ্রহণ করল দি বারালাইজেশন, প্রাইভেটাইজেশন ও গ্লোবালাইজেশন। এবং যে বি জে পি নির্বাচনের মানুষকে বলেছেন স্বদেশি অর্থনীতির কথা, মানুষকে বলেছেন, আমরা স্বদেশি অর্থনীতি গড়ে তুলব, ক্ষমতায় যাওয়ার পর তারা কংগ্রেসের চেয়েও বেশি দ্রুত গতিতে বিদেশিদের কাছে আত্মসমর্পণ করছেন।

[11-50 — 12-00 Noon]

রাখ-ঢাক না রেখে নির্লজ্জভাবে বি জে পি সাম্রাজ্যবাদের কাছে আত্মসমর্পণ করছে। যার জন্য আমেরিকার প্রতিনিধি ভারতবর্ষে এসে বলে যান, ওরা পাঁচ বছর থাকুন,

আমরা এটা চাই। মার্কিন সাম্রাজ্যবাদরা চান বি জে পি জোট সরকার পাঁচ বছর ভারতবর্ষে থাকুক। মার্কিন সাম্রাজ্যবাদের কতটা বড় সেবাদাস হলে তবেই মার্কিন সাম্রাজ্যবাদ বলে—ওরা পাঁচ বছর থাকুন! থাকলে সাম্রাজ্যবাদের স্বার্থে রক্ষিত হবে। আজকে এর বিরুদ্ধে আমাদের প্রতিবাদ করা উচিত। শুধু প্রতিবাদই নয়, প্রতিরোধ করা উচিত। আমি মাননীয় সদস্যদের বলব এই যে আজকে প্রাইভেট সেক্টর সম্পর্কে বলা হচ্ছে এবং পাবলিক সেক্টরের দুর্নাম করা হচ্ছে এবং অর্থনৈতিক সংস্কারের কথা বলা হচ্ছে—আমরা অর্থনৈতিক সংস্কার করছি কার জন্য? দেশের অর্থনীতিকে পুনরুজ্জীবিত করার জন্য এবং জনগণের স্বার্থে? আমি আপনাদের সামনে কিছু তথ্য দিচ্ছি। গত এক বছরের পরিবর্তনটা দেখুন—আমাদের শিল্পের অগ্রগতির হার ১৯৯৭-৯৮ সালে ছিল ৬.৯% । ১৯৯৮-৯৯ সালে এক বছরের মধ্যে তা কমে হল ৩.৮% । দি টেস্ট অব পুডিং লাইস ইন ইটিং। যে নীতি গ্রহণ করা হল তাতে আমাদের শিল্পের অগ্রগতি কতটা হল? ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ৬.৯% ছিল ১৯৯৭-৯৮ সালে; ১৯৯৮-৯৯ সালে তা কমে এল ৩.৮% । আমাদের মাইনিং বা খনিজ তেলের উৎপাদন বৃদ্ধির হার ছিল ১৯৯৭-৯৮ সালে ৫.৫%; ১৯৯৮-৯৯ সালে সেই বৃদ্ধির হার নেমে এল ১.৭%। রেট অব গোরথ বৃদ্ধির হার অ্যাকসেলারেট করছে, বাড়ছে না ডিসেলেরেট করছে, নেমে যাচ্ছে? আমাদের উৎপাদন বৃদ্ধির হার কমছে। যে অর্থনৈতিক নীতি গ্রহণ করা হয়েছে তাতে আমাদের ভোগ্যপণ্যের উৎপাদন বৃদ্ধির হার ১৯৯৭-৯৮ সালে ৪.৬% ছিল, ১৯৯৮-৯৯ সালে সেই ভোগ্যপণ্যের বৃদ্ধির হার কমে ২.৯% হল! এবং সামগ্রিকভাবে দেখা যাচ্ছে যে, ২ ভাগ উৎপাদন কমে যাচ্ছে। এই কি দেশের অগ্রগতি হচ্ছে? আমি মাননীয় সদস্যদের বলব যে, কোনও নীতি আমরা তখনই গ্রহণ করতে পারি যখন সেটা জনগণের স্বার্থে দেশের অর্থনৈতিক উন্নয়নের সত্যিই সহায়ক হবে। অথচ আমরা আজকে ধ্বংসের দিকে যাচ্ছ। শিল্প ধ্বংস হয়ে যাচ্ছে, বেকারি বাড়ছে। সাম্রাজ্যবাদীদের ক্ষেত্রে সবচেয়ে নিরাপদ জায়গা ব্যাঙ্ক এবং ইনসুরেন্স যেখানে জনগণ টাকা রাখে। সেটা লুঠ করার জন্য তারা এগিয়ে আসছে। সেদিন কংগ্রেস ইনসুরেন্স কোম্পানিগুলোকে জাতীয়করণ করেছিল, কারণ সেদিন ঐগুলোয় লুঠপাঠ চলছিল এবং ওদের বিনিময়ে অনিয়ন্ত্রিত ছিল। তার জন্যই তারা বাধ্য হয়েছিলেন জাতীয়করণ করতে। আজকে কি এমন ঘটল, কি অপরাধ করল রাষ্ট্রায়ত্ত্ব সংস্থাগুলি? আমার কাছে তথ্য আছে, আপনারা দেখলে দেখবেন যে, আমরা যেগুলিকে পাবলিক সেক্টর বলি, রাষ্ট্রায়ত্ত্ব সংস্থা বলি তাদের লাভ-লোকসানের পরিমাণটা কি রকম। বলা হচ্ছে রাষ্ট্রায়ত্ত্ব সংস্থাগুলি লাভজনক নয়। অথচ তথ্য বলছে ১৯৯৫-৯৬ সালে রাষ্ট্রায়ত্ত্ব সংস্থাগুলির লাভ ছিল ৯,৫৮৪ কোটি টাকা। ১৯৯৬-৯৭ সালে লাভ ছিল ৯,৯৯২ কোটি টাকা। ১৯৯৭-৯৮ সালে লাভ ছিল ১৩,৭২৫ কোটি টাকা। এই লাভ থেকে তারা সরকারকে দিয়েছে ১৯৯৫-৯৬ সালে ২,২০৫ কোটি টাকা; ১৯৯৬-৯৭ সালে ৩,০৮৪

কোটি টাকা; ১৯৯৭-৯৮ সালে ৪,০৫১ কোটি টাকা। ওরা সরকারকে দিচ্ছে এবং সরকারকে ট্যাক্সও দিচ্ছে। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, ২৬ হাজার ৪০০ কোটি টাকা ১৯৯৪-৯৫ সালে রাষ্ট্রায়ত্ত্ব সংস্থাগুলি সরকারকে ট্যাক্স দিচ্ছে এবং লভ্যাংশ বাদে ২৬ হাজার কোটি টাকার উপর। আর ২ হাজার কর্পোরেট সেক্টর ট্যাক্স দিচ্ছে ২৭৯ কোটি টাকা। অথচ প্রচার করা হচ্ছে প্রাইভেট সেক্টর সম্পর্কে, তারা নাকি দারুণ এফিসিয়েন্ট, এই তাদের পারফর্মেন্স। আজকে বেসরকারি গোষ্ঠী তারা প্রবেশ করছে আমাদের শিল্পে, বাণিজ্যে ও পরিষেবায়। আমি এই প্রস্তাবকে সমর্থন করছি এবং আমার ভাল লাগছে এদিক ওদিক বক্তব্য পেশ করলেও সর্বসম্মতভাবে আমি আশা করি এই প্রস্তাব গ্রহণ করতে পারব। ধন্যবাদ।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে বিমা বিলের বিরুদ্ধে যে বে সকারি প্রস্তাব আনা হয়েছে, আমি আমার দলের তরফ থেকে এবং আমি ব্যক্তিগতভাবে এর বিরোধিতা করছি। সর্ব-প্রথম আজকে আমাদের জানা দরকার, বিমা বেসরকারিকরণ হচ্ছে না। তাই শুধু শুধু ভয় পাওয়ানোর প্রয়োজন নেই। তার কারণ আজকে সিমলায় যে কন্ট্রোলার অফ ইনসুরেন্স অফিস আছে সেই জায়গায় অফিস বসবে ইনসুরেন্স রেগুলেটারি ডেভেলপমেন্ট অথরিটি এবং পরিষ্কারভাবে বলা হয়েছে, গত ৪৩ বছর ধরে ইনসুরেন্স কোম্পানি এবং ডি আই সি সুন্দরভাবে কাজ করছে, এর মধ্যে কোনও ভুল নেই। সেই জায়গায় দাঁড়িয়ে আজকে বিমার বেসরকারিকরণ নয়, ২৬ পারসেন্ট ফরেন ইনভেস্টমেন্ট আনা হচ্ছে। একটু আগে মাননীয় সদস্য শ্রী সৌগতবাবু বললেন, আমেরিকায় কত কোম্পানির লস হয়েছে। কিন্তু আমি বলছি, রেগুলেটারি ডেভেলপমেন্ট অথরিটি সেইসব দেখে নেবে, তাদের আর্থিক সংস্থান কি রকম আছে, তারা পরিশোধ করতে পারেব কিনা। আমি মাননীয় স্পিকার মহাশয়ের মাধ্যমে মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই, গ্যাট চুক্তি যখন এসেছিল তখন তার বিরুদ্ধে দাঁড়িয়ে এক কাট্টা ছিল সবাই। সেদিন কিন্তু ৩৭ জন বামপন্থী এম পি গ্যাট চুক্তি মানছি না, মানব না বলে ভোট দানে বিরত হয়ে বেরিয়ে গেলেন। সেই গ্যাট চুক্তি সই হয়ে যাবার পর ডব্লু টি ও-র জায়গা আছে বলে জানি না। আমি মাননীয় কংগ্রেসি বন্ধুদের বলছি, নরসিমা রাওয়ের সময়ে সুষমা স্বরাজকে কমিটির চেয়ারপারসন করে আনা হয়েছিল। সেখানে পরিস্কার বলা হয়েছিল ৪০ পারসেন্ট ফরেন ইনভেস্টার নেওয়া হবে। তাই আমি বামপন্থী এবং কংগ্রেসি সদস্যদের বলব, সঠিক পথে হাঁটুন, ইমিডিয়েট রাজনীতি হয়, আগামীদিনে দেশকে গড়তে গেলে পরিবর্তিত অর্থনৈতিক পরিস্থিতি মেনে নিতেই হবে যা আপনারা বিগত দিনে মেনে নিয়েছেন। আজকে ফরেন কোম্পানি যখন আসবে, তাদের ফিনান্সিয়াল কন্ডিশন কি আছে, কি নেই তা রেগুলেটারি অথরিটি আগে দেখে নেবে এবং সমস্ত কন্ট্রোলই রেগুলেটারি অথরিটির উপর থাকছে। সুতরাং সেখানে

দাঁড়িয়ে পলিসি হোল্ডার এবং বিমা কর্মচারিদের স্বার্থ কোনওভাবেই ক্ষুণ্ণ করা হবে না। আমি তাই আপনাদের বলব, আসুন, একযোগে আমরা দেশকে গড়ে তোলার চেষ্টা করি এবং একযোগে এই বেসরকারি প্রস্তাবের বিরোধিতা করি আগামীদিনে দেশকে অর্থনৈতিক দিক থেকে গড়ে তোলার যে পথ সেই পথে এগিয়ে নিয়ে যাই। আমি মাননীয় স্পিকার মহাশয়ের মাধ্যমে বলছি, আজকে আপনারা ভাবুন,—

(গোলমাল)

আজকে যদি এই প্রস্তাবের এতই গুরুত্ব থাকতো তাহলে এই সভায় আজকে মাননীয় মুখ্যমন্ত্রী, উপ-মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী থাকতেন। কিন্তু তারা কেউ-ই এই সভার উপস্থিত নেই। মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় আছেন, তিনি বললেন। কাজেই এই প্রস্তাবের এখানে কোনও গুরত্ব আছে বলে আমি মনেকরি না। পরিশেষে আমি আপনাদের এই কথাই বলব যে, কড়া রং এবং চড়া সুর দিয়ে জনগণ, শ্রমিক কর্মচারিদের বিভ্রান্ত করার পরিকল্পনা আপনারা ত্যাগ করুন। ত্যাগ করে আসুন একযোগে দেশ গঠনের কাজে আমরা এগিয়ে যাই। ধন্যবাদ।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এবং আমার সহযোগী বামপন্থী বিধায়করা যে প্রস্তাব এখানে উত্থাপন করেছি তার উপর অনেক আলোচনা হয়েছে। এই প্রস্তাবের সপক্ষে মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী সত্যসাধন চক্রবর্তী, মাননীয় সদস্য অমরবাবু, পূর্ণেন্দুবাবু, কমলবাবু বলেছেন, তাদের আমি ধন্যবাদ দিচ্ছি। পাশাপাশি কংগ্রেসের দুই বিধায়ক—সুব্রতবাবু এবং সৌগতবাবু তাদের মধ্যে দোলাচাল থাকতেও তারা যেভাবে সমর্থন করেছে তারজন্য তাদেরও আমি ধন্যবাদ দিচ্ছি। এখানে বি জে পি-র বাদলবাবু আছেন। তিনি সবেধন নীলমনি। তিনি বললেন যে এখানে মুখ্যমন্ত্রী, উপ-মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী উপস্থিত নেই অতএব এই প্রস্তাবের কোনও গুরুত্ব নেই। তার জ্ঞাতার্থে জানিয়ে রাখি যে আজ একটি আন্তর্জাতিক সেমিনার হচ্ছে এবং সেখানে আমাদের মাননীয় অর্থমন্ত্রী প্রিসাইড করছেন, সেই কারণে তিনি সকালের অধিবেশনে আসতে পারেননি। সৌগতবাবু একাট প্রশ্ন তুলেছেন। ঠিকই আলাদাভাবে আমরা ইনসুরেন্সের প্রশ্নে এখানে প্রস্তাব আনতে পারলে ভাল হত কিন্তু যেহেতু আক্রমণটা হচ্ছে সর্বগ্রাসী অনেকগুলি ক্ষেত্রে আক্রমণ হচ্ছে সেইজন্য এই প্রস্তাব আমরা এনেছি। এই এল পি জি অর্থনীতির হাত ধরে ৯১ সালে, সৌগতবাবু খেয়াল আছে, জুন মাসে এই নতুন আর্থিক সংস্কার নীতি চালু হয়েছে। তারপর বিমা বেসরকারিকণের জন্য মালহোত্রা কমিটি নামে একটি কমিটি করা হয়েছিল। ৯৪ সালের ১৭ই জানুয়ারি তিনি রিপোর্ট দেন। ব্যাঙ্কের

বেসরকারিকরণের জন্যও একটি কমিটি করা হয়েছে নরসিংহম কমিটি। তারাও তাদের রায় দিয়েছেন। একটু আগে সৌগতবাবু বলছিলেন যে এখানে আঘাত নেই। তার উদ্দেশ্যে বলি, ব্যাঙ্কের ক্ষেত্রে নতুন যে ভার্মা কমিশন রিপোর্ট দিয়েছে সেটা নিশ্চয় সৌগতবাবু নজরে আসে নি। একই ভাবে আক্রমণ হচ্ছে বিমার ক্ষেত্রে, ব্যাঙ্কের ক্ষেত্রে এবং রাষ্ট্রায়ত্ত্ব ক্ষেত্রে। এরপর যে মোশনটি আছে ডিস-ইনভেস্টমেন্ট সম্পর্কে সেই সময় এসব নিয়ে আলোচনা হবে। সৌগতবাবু বললেন ৫৭ সাল তা নয়। ৫৬ সালের ১লা সেপ্টেম্বর বিমা জাতীয়করণ করেছিলেন তৎকালীন অর্থমন্ত্রী সি ডি দেশমুখ। তখন বিমার কি অবস্থা ছিল? ৭৩ সালের কথা উল্লেখ করেছেন। ৬৯ সালের কথা মনে করুন। সেই সময় ব্যাঙ্ক জাতীয়করণের যে প্রস্তাব তা নিয়ে কংগ্রেসের মধ্যে বিরোধ হয়েছিল! ইনডিকেট এবং সিন্ডিকেটের মধ্যে এই ব্যাঙ্ক জাতীয়করণ নিয়ে বিরোধ হয়েছিল। কংগ্রেসের একটা অংশ আমেরিকান সাম্রাজ্যবাদের পদলেহন করার জন্য এই ব্যাঙ্ক জাতীয়করণের তারা বিরোধিতা করেছিলেন। আমরা বামপন্থীরা কিন্তু জাতীয় স্বার্থে সাধারণ মানুষের স্বার্থে এই ব্যাঙ্ক জাতীয়করণের পক্ষেই দাঁড়িয়েছিলাম। এইভাবে বিমা, সাধারণ বিমা জাতীয়করণের পক্ষে দাঁড়িয়েছি। ৭৩ সালে আধা ফাসিস্ট সন্ত্রাসের দ্বারা আমরা আক্রান্ত অবস্থায় ছিলাম কিন্তু সেই সময়ও এই সাধারণ বিমা জাতীয়করণের পক্ষে আমরা দাঁড়িয়েছি। এখানে বিমার ক্ষেত্রে বলতে গিয়ে উল্লেখ করা হল যে সার্ভিস নেই, ওয়ার্ক কালচার নেই ইত্যাদি। বিমার কর্মচারিরা যদি কাজনা করতেন তাহলে এই যে রিপোর্ট রয়েছে ইনসুরেন্স কোম্পানির অ্যানুয়াল রিপোর্ট সম্পর্কে তাতে এই ফল হল কি করে? এখানে রিপোর্টে রয়েছে—লাইফ ফান্ড ১ লক্ষ ২৭ হাজার, ৩৮৯ কোটি টাকা। টোটাল অ্যাসেট হচ্ছে ১ লক্ষ ৩১ হাজার ৭৬৪.৩৯ কোটি। প্রিমিয়াম হচ্ছে ৮৫০ কোটি টাকা। টোটাল ইনভেস্টমেন্ট হচ্ছে ১৩ হাজার ১৮০ কোটি টাকা। আর টোটাল ইনকাম হচ্ছে, ৩৬ হাজার ৩৫২ কোটি টাকা। ১৯৯৮-৯৯ সালে এই যে অবস্থা তৈরি হয়েছে, এটা হয়েছে বিমা কর্মিদের পরিশ্রমের ফল এবং সামগ্রিকভাবে যারা ইনভেস্ট করেছে। সৌগতবাবু বলেছেন যে, এটাতে নাকি প্রতিযোগিতা দরকার। কার সঙ্গে কার প্রতিযোগিতা সেটা উল্লেখ করলেন না। বাদলবাবুরা মুখে স্বদেশিয়ানার স্লোগান দেন। সেদিন ব্যাঙ্গালোর স্বদেশিয়ানার স্লোগান তুলেছিলেন। সেদিন একটা কার্টুন বেরিয়েছিল দিন টিন স্বদেশি, টিন টিন বিদেশি। আপনারাও তাই করেছিলেন। আপনারা মুখে স্বদেশিয়ানার স্লোগান দিচ্ছেন, আর বিদেশিদের আমাদের দেশে ডেকে আনছেন। এটা কাদের স্বার্থে করছেন? বাদলবাবু, আপনি এই মুহূর্তে যেটা বললেন, সেটা অযৌক্তিক। আমি আর একটি কথা এখানে বলতে চাই। সৌগতবাবু আমেরিকায় এই বিমা শিল্পের ৩ শতটি বিমা কোম্পানি বন্ধ হয়ে গেছে। তাদের যা চলেছে, বে আইনি কারকার হচ্ছে, ফাটকাবাজি কারবার হচ্ছে। (এই সময়ে লালবাতি জ্বলে ওঠে এবং স্পিকার মহাশয় রবীনদেবকে বারবার

বসতে বলেন) আজকে ব্রিটেনের বিখ্যাত লয়েড কোম্পানি, তারাও এর থেকে মুক্ত নয়। আমেরিকান কোম্পানি বন্ধ হচ্ছে, রাশিয়ান কোম্পানি বন্ধ হচ্ছে এবং তার ফলে তারা আজকে ভারতবর্ষের অর্থনীতিকে গ্রাস করার চেষ্টা করছে। কাজেই সৌগতবাবু, আপনি যে কথা বলেছেন, আমি তার বিরোধিতা করছি। আমি আশা করব যে সকলে এই প্রস্তাবকে সমর্থন করবেন।

**মিঃ স্পিকার ঃ** রবীনদেব, আপনাকে বার বার বলা হচ্ছে যে আপনি বসুন, আপনার সময় শেষ হয়ে গেছে, এর পরে ভোট নেওয়া যাবে না, তবুও আপনি বলে যাচ্ছেন। এটা বাঞ্ছনীয় নয়।

The motion of Shri Rabin Deb that this House notes with grave concern that—

undue haste with which the Union Government is proceeding with legislative steps to privatise the insurance industry through the Insurance Regularoty and Development Authority Bill, 1999 by which privatisation of insurance would jeopardise social obligations in the matter of utilisation of precious saving generated in the Indian Economy including that of West Bengal and the said privatisation policy through the Bill would give exclusive profit orientation to the industry and foreign participation would spell disaster by paving way for siphoning of country's scare resources outside the country; and

A Committee headed by former Chairman of State Bank of India constituted by the Union Government submitted its report and recommendations before the Government which amounts to crude attacks on Indian Banking Industry since its Nationalisation would provoked severe reaction among working class and democratic people.

This House also notes that the Committee suggested various measures like sale of foreign branches of weak public sector Banks, setting up of an Assets Reconstruction Fund by an independent private sector Asset Management Company to buy the non-performing assets which will lead to the ultimate de-nationalisation of Indian Banking Industry and the Union Government is stepping towards this paths.

This House further feels that the central question in the matter of the issues before the World Trade Organisation needs to be decided whether the current historical circumstances permit developing country like India to work within the global framework as the TRIPS Agreement is an unequal Treaty and it confers monopoly power to patentees in practice mostly large MNCs and any such international agreement will have serious socio-economic and political consequences.

This House also notes that the present Union Government is taking steps to strengthen monopoly and restrictive practices legislations to creation of monopolies through Patents which has been proposed that there should be stipulations under WTO as regards sovereignty of the country as a whole.

This House, therefore, strongly urges upon the Union Government through this State Government—

(i) to give up all measures of privatisation of insurance industry through IRDA Bill, 1999;

(ii) not to take action on the recommendation of Verma Committee and to stop privatisation of Indian Banking Industry; and

(iii) to make TRIPs Agreement consistent with U.N. Convention on Bio-diversity in the areas biological resources and traditional knowledge system.—was then put and agreed to.

## POINT OF INFORMATION

শ্রী সৌগত রায় ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে এখানে উল্লেখ করছি। স্যার, আপনি জানেন যে, ৬টি রাষ্ট্রায়ত্ত্ব ন্যাশনাল জুট ম্যানুফ্যাকচার কর্পোরেশনে গত ১ মাস ধরে কেন্দ্রীয় সরকার এ মিলগুলিতে কোনও টাকা দিচ্ছে না। তারফলে তারা র জুট কিনতে পারছেন না এবং মিলগুলির কাজ পুরোপুরিভাবে বন্ধ হয়ে আছে। সেখানে ২৪ হাজার লোক কাজ করে এবং এর পাশাপাশি ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনেও সরকার টাকা দিচ্ছেন না এবং এর ফলে পশ্চিমবাংলার ১৫ হাজার লোক এতে অ্যাফেকটেড। আমাদের সদস্যরা এটা নিয়ে ধর্নার

বসেছেন। রাজ্য সরকারেরও এই ব্যাপারে কিছু করার আছে। আপনি বলুন রাজ্য সরকার এই ব্যাপারে একটা স্টেটমেন্ট করুন যে এন জে এম সি মিলের ব্যাপারটা কি অবস্থায় দাঁড়িয়ে আছে। স্যার, এই ব্যাপারে সুব্রত একটু বলতে চাইছে আপনি ওকে একটু বলতে দিন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌগত রায় যেটা বলেছেন, আমি মনে কির যে এটা খুবই গুরুত্বপূর্ণ। ২৪ হাজার লোক শুধু নয়, এর সঙ্গে জে সি আই এবং তার সঙ্গে র জুট যারা প্রডিউস করে তারাও জড়িত আছে। এই যে ডিস্ট্রেস সেল করতে হচ্ছে, এটা একটা সাংঘাতিক ব্যাপার। এরা যদি র জুট না কেনে তাহলে সমস্ত ফাটকাবাজদের হাতে চলে যাবে এবং তার ফলে লোকাল অর্থনীতি যেমন নষ্ট হবে তেমনি সেই সঙ্গে বেঙ্গলের অর্থনীতিও ক্ষতিগ্রস্ত হবে। স্যার, আপনার কাছে অনুরোধ করছি যে, মন্ত্রী সভার যারা এখানে আছেন, তারা এই ব্যাপারে একটু বলুন। আজকে ২৪ হাজার লোক যারা এন জি এম সি-র সঙ্গে যুক্ত আছেন তারা রুজি-রোজগারহীন হয়ে যাচ্ছে এবং জে সি আই-এর সঙ্গে যারা যুক্ত পাটচাষী, তারাও আজকে অসহায় অবস্থার মধ্যে আছে। কাজেই এই ব্যাপারে মন্ত্রিসভার পক্ষ থেকে একটা স্টেটমেন্ট করুন।

**মিঃ স্পিকার ঃ** আজকে মোশন আন্ডার রুল ১৮৫ আলোচনার দিন ধ্বার্য হয়েছে। এটা পরেও আলোচনা করা যাবে। কাজেই আমি একটা এ্যালাউ করছি না। Now Mr. Atish Sinha to move your motion under rule 185.

**Shri Atish Chandra Sinha :** Sir, I beg to move that—

Whereas, the question of involving important Political Personalities in false cirminal cases and investigations by the C.B.I. and other investigating agencies have been exercising the minds of the people of this state and across the country for a long time;

Whereas, the matter has been raised in the Parliament and the West Bengal Assembly several times in the past;

Whereas, the Central Bureau of Investigation has at last submitted a charge sheet in some cases this year;

Whereas, the name of the former Prime Minister, Rajiv Gandhi has been mentioned as an accused in one of such cases;

*Whereas, Rajiv Gandhi was assassinated eight years ago;*

Whereas, he has not even interrogated in his lifetime;

Whereas, the inclusion of the name of Late Prime Minister, Rajiv Gandhi even after his death has been done with political motives;

Whereas important personalities being involves have been left out also with political motives; and

Whereas, it is necessary to pursue the case to its conclusion to punish the guilty without the case getting bogged down in political controversies,

This House, therefore, urges the Union Government through the State Government to refrain from such nefarious political motives and to bring the real culprits to book and trial, and trace out the slush money involved.

[12-10 — 12-20 p.m.]

মিঃ স্পিকার স্যার, আমি আমার নামে যে মোশনটি এসেছে সেটা মুভ করছি এবং প্রাথমিক বক্তব্য রাখছি।

স্যার, আমি জানি এবং আপনারাও সবাই জানেন যে যখন ভারতবর্ষের প্রতিরক্ষা দপ্তর দূরপাল্লার কামান কেনার সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন তখন অন্যান্য কোম্পানি বাদ দিয়ে শেষ পর্যন্ত দুটি কোম্পানি মোটামুটি ঐ কামান কেনার ব্যাপারে এগিয়ে আসে; একটি হচ্ছে ফ্রান্সের সোফমা কোম্পানি এবং অপরটি সুইডেনের বোফর্স কোম্পানি। এই দুই এর মধ্যে চূড়ান্ত প্রতিযোগিতা হয় এবং ওদের গুণগত পার্থক্য উনিশ-বিশ ছিল। সেই সময় তৎকালীন প্রধানমন্ত্রী প্রয়াত রাজীব গান্ধীজী তিনি শেষ পর্যন্ত বোফর্স কামান কেনার সিদ্ধান্ত গ্রহণ করেছিলেন। তখন বোফর্স কামান কেনার বিরুদ্ধে কংগ্রেস বিরোধী দলগুলোতে যারা ছিলেন ভারতবর্ষে, এখানে আপনাদের বামফ্রন্টের প্রতিনিধি সমেত, তারা প্রচন্ডভাবে ঐ কামান কেনার বিরুদ্ধে চিৎকার চেঁচামেচি শুরু করেন যে, একটা নিকৃষ্ট মানের কামান বেশি টাকা দিয়ে ভারতবর্ষের সরকার ঘুষ খেয়ে কিনছে। আপনার নিশ্চয়ই মনে আছে, ১৯৮৯ সালের নির্বাচনে এবং ১৯৯১ সালের নির্বাচনে আপনারা রাজীব গান্ধীর নাম করে দেয়ালে দেয়ালে লিখেছিলেন অলিগলিতে

লিখেছিলেন—অলিগলিতে শোর হ্যায় রাজীব গান্ধী চোর হ্যায়। কোথাও লিখলেন রাজীব গান্ধী ১৪ কোটি টাকা চুরি করেছেন, কোথাও লিখলেন ১০০ কোটি টাকা চুরি করেছেন। কলকাতা এবং গ্রামগঞ্জে এটা লিখে ভর্তি করে দিয়েছিলেন। কিন্তু কারগিল যুদ্ধে প্রমাণ হয়ে গেল ঐ বোফর্স কামান কতখানি কার্যকর ভূমিকা গ্রহণ করেছে এবং ঐ বোফর্স কামান না থাকলে কারগিল যুদ্ধে যে শেষ পর্যন্ত জয়লাভ হয়েছে সেই জয়লাভ আদৌ সম্ভব হত কিনা যথেষ্ট সন্দেহের বিষয়। রাজীব গান্ধী চলে যাওয়ার পর, সেই মন্ত্রিসভা চলে যাওয়ার পর যিনি ভারতবর্ষের প্রধানমন্ত্রী হয়ে আসেন তিনি হচ্ছে শ্রী ভি পি সিং। তিনি বলেছিলেন, আমি ১১ দিনের মধ্যে সমস্ত কিছু প্রমান করে দেব কে কত টাকা চুরি করেছেন। ১১ মাস সেই সরকার ছিল যে সরকারের সঙ্গে আপনারা এবং বি জে পি সে সময়ে সহযোগিতা করেছিলেন বামফ্রন্টের আপনারা! তখন ১১ মাসের মধ্যে কিছু বেরোয়নি। আমরা চাই, কংগ্রেসের তরফ থেকে ঐ কামান কেনার ব্যাপারে যদি কোনও গন্ডগোল হয়ে থাকে এবং কেউ যদি ঘুষ নিয়ে থাকে সেটা প্রমাণিত হোক এবং সেটা সকলেই চান। কিন্তু আমরা এটাও চাই, একজন প্রয়াত প্রধানমন্ত্রীর নাম কলঙ্কিত করবার জন্য এবং তার দলকে কলঙ্কিত করবার জন্য সি বি আই-কে ব্যবহার করে ভারতবর্ষে যারা সরকারে আছেন তারা যে নোংরা রাজনীতি এনেছেন তার তীব্র ধিক্কার জানানো হোক। আমি এর তীব্র ধিক্কার সভায় জানাচ্ছি। আপনারা জানেন যে, ভি পি সিং মহাশয় যে কথা বলেছিলেন সে কথা তিনি রাখতে পারেননি। কিন্তু তার ফলশ্রুতি হিসাবে কংগ্রেস ক্ষমতা থেকে চলে যায়। তার পরবর্তী ঘটনা থেকে আপনারা বুঝতে পারছেন যে, কংগ্রেস আস্তে আস্তে ভারতবর্ষে ক্ষমতা থেকে চলে গিয়ে বি জে পি-র উত্থান হয়। যে বি জে পি সরকারের বিরুদ্ধে রেগুলেটরি অথরিটির বিরুদ্ধে আপনারা বিযোদগার করেন সেই সেই বি জে পি-কে ক্ষমতায় আসতে আপনারা সহযোগিতা করেছেন রাজীব গান্ধীর নামে দুর্নাম করে। যে রাজীব গান্ধীকে সমস্ত ভারতবর্ষের মানুষ শ্রদ্ধা করে সেই রাজীব গান্ধীকে আপনারা অলিগলিতে শোর হ্যায়, রাজীব গান্ধী চোর হ্যায় বলে যে অপমান করেছিলেন আজকে তার খেসারত আপনাদের দিতে হচ্ছে। আজকে তার খেসারত দিতে হচ্ছে, কেন্দ্রে বি জে পি সরকার এসেছে। আজকে তারা প্রাইভেটাইজেশন করে ভারতবর্ষের সমস্ত শিল্পকে নষ্ট করে দিতে চলেছে। এর জন্য যে দায়িত্ব সেই দায়িত্ব আপনারা অস্বীকার করতে পারবেন না। শুধু তাই নয় স্যার, রাজীব গান্ধীর সরকার চলে যাওয়ার পর পরবর্তীকালে যে সরকার আসে সেই সরকার বোফর্স কোম্পানিকে ব্ল্যাক লিস্ট করে দেয়। তার ফলে এই বোফর্স কোম্পানির সঙ্গে গোলাগুলি বা স্পেয়ার পার্টস কেনবার যে এগ্রিমেন্ট হয়েছিল সেই এগ্রিমেন্ট বাতিল হয়ে যায়। এই কারগিল যুদ্ধের সময় বোর্ফস কোম্পানি থেকে বোফর্স কামানের জন্য যে গোলাগুলি বা স্পেয়ার পার্টস যে দামে পাওয়ার কথা ছিল তার থেকে অনেক গুড়ি বেশি দাম দিয়ে

ভারতবর্ষের কোষাগার থেকে টাকা খেসারত দিতে সেই স্পেয়ার পার্টস কিনে আনতে হয়েছে। তারপর বোধোদয় হয়েছে, তারপর ভারত সরকার আবার বোফর্স কোম্পানির উপর থেকে ব্ল্যাক লিস্ট তুলে নিয়ে সেই কোম্পানি থেকে স্পেয়ার পার্টস কেনার ব্যবস্থা করা হয়েছে। এটা একটা রাজনৈতিক সিদ্ধান্ত। রজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য উদ্দেশ্য প্রণোদিত ভাবে রাজীব গান্ধীর বিরুদ্ধে সি বি আই-এর তরফ থেকে চার্জ শিট এনে তার নামকে কলঙ্কিত করবার চেষ্টা করা হচ্ছে, আমাদের দলকে কলঙ্কিত করবার চেষ্টা করা হচ্ছে। আমি এই প্রচেষ্টাকে সর্বতোভাবে নিন্দা করছি। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি রাখছি যে এই প্রচেষ্টা থেকে তারা যেন অবিলেম্ব নিজেদের সরিয়ে নেন এবং আগামী দিনে যাতে এই ধরনের প্রচেষ্টা অব্যাহত না থাকে তার জন্য আমি এই সভার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি রাখছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা এবং অন্যান্য সদস্যগণ আজকে যে মোশনটা এনেছেন, প্রথমত আমি কোনও যৌক্তিকতা খুঁজে পাচ্ছি না। এই মোশন আনার। কারণ এটা আমরা সকলেই জানি যে এটা এখানে আলোচনা করে কোনও সুরাহা হবে না। দিল্লির পার্লামেন্টে আলোচনা করলেকিছু করতে পারতেন, তবে সেখানে আলোচনার সময় আপনাদের ওয়াক আউট করতে হয়েছে। যাই হোক এই ব্যাপারে বলতে গিয়ে আপনি বামপন্থীদের প্রতি তির্যক মন্তব্য করলেন। আমরা প্রথম থেকে বোফর্স সংক্রান্ত ব্যাপারে সোচ্চার হয়ে বলেছি যে এই ক্ষেত্রে কোটি কোটি টাকা লেনদেন হয়েছে, ঘুষ নেওয়া হয়েছে, কাট মানি নেওয়া হয়েছে এবং বেনিয়ম হয়েছে। এই বেনিয়মের বিরুদ্ধে, ঘুষের বিরুদ্ধে তদন্ত দাবি করেছি। আমরা বলেছিলাম যারা এর জন্য দায়ী তাদের সকলকে বার করতে হবে এবং দেশের মানুষের সামনে তাদের স্বরূপ তুলে ধরতে হবে। আমরা তখন যেটা বলেছিলাম তার থেকে আমরা শিফ্ট করব কেন? আমাদের অবস্থান এখনও এই অবস্থায় আছে। বিষয়টা আপনারা দেখেছেন, এর একটা লিগ্যাল ভ্যালু আছে। এখন ভারতবর্ষে যিনি অ্যাটর্নি জেনারেল তার ওপিনিয়ন স্টেটসম্যানে বেরিয়েছে। আমি এই সবের মধ্যে যাচ্ছি না, এই সব বিষয়ে আলোচনা করার সময় নেই। সুতরাং আমি এই আলোচনার মধ্যে যেতে চাই না। কিন্তু একটা প্রশ্ন আমার মনে উঠেছে এই ব্যাপারে ইন দি কোর্স ইনভেস্টিগেশন অ্যান্ড প্রসিকিউশন কোনও রকম পদ্ধতি আছে কিনা হোয়েদার ইট উড বি পারমিসিবল অর নট এই ধরনের ডিসকাশন করার। আমার নিজের মনে এই প্রশ্ন আছে। যাইহোক আমি তর্কের মধ্যে যাচ্ছি না। আমি যেটা বলতে চাই তা হল, আজও আমরা এই কথা বলছি যে বোফর্সের বিষয়ে ভারতবর্ষে মানুষের সামনে পরিষ্কার হওয়া দরকার এবং যারা অপরাধী তাদের আনতে হবে সামনের সারিতে। এই বিষয়ে কোনও রাজনৈতিক উদ্দেশ্য কার্যকর করা উচিত নয়। পলিটিক্যাল মোটিভেশন থাকা উচিত না। কিন্তু আমরা দেখছি, এমন অনেক নাম আছে

যা ভারতব... ...য জানে যারা কোটি কোটি টাকা এর থেকে নিয়েছে, কোটি কোটি টাকা কাট মানি নিয়েছে। সেই নামগুলো প্রথমে যে লিস্ট ছিল তাতে ছিল। সেই লিস্ট থেকে সেই নামগুলো বাদ দিয়েছে। সকলেই জানেন 'হিন্দুজাব' নাম। তার নাম বাদ দেওয়া হয়েছে। আমরা চাই যারা এর সাথে যুক্ত আছে, প্রথমে লিস্টে যে নামগুলো ছিল তাদের নাম থাকুক। কিন্তু তা হলনা। দিল্লির সরকারের প্রতি আমাদের কোনও আস্থা নেই। তারা একটা পলিটিক্যাল মোটিভেশন, একটা বিশেষ উদ্দেশ্য নিয়ে চলছে। চার্জশিটে যাদের নাম আছে, যাদেরনাম থাকবে, তারা আইনের চোখে পরিষ্কার কিনা সেটা অমরা জানতে চাই। কিন্তু ওরা একটা পলিটিক্যাল মোটিভেশন নিয়ে চলছে। আইন তার পথ ধরে চলবে। যাদের নাম আছে কোনটা ইনক্লুশন হবে বা কোনটা এক্সক্লুশন হবে, উইল টেক ইটস ওন কোর্স, এই ব্যাপারে আমার কিছু বলার নেই। আমি যেটা বলতে চাই, আরও যে নামগুলো আসা উচিত সেগুলো আর দেরি না করে মানুষের সামনে হাজির করা হোক। কারণ এর সাথে ভারতবর্ষের মানুষের স্বার্থ যুক্ত আছে। পলিটিক্যাল মোটিভেশনের কথা আমি একটু আগেই বলেছি। যারা দোষী তারা শাস্তি পাক। দেশের মানুষের কাছে তাদের চরিত্রটা তুলে ধরা হোক। কিন্তু আপনাদের এই মোশনকে আমি সমর্থন করতে পারছি না। আমি এটাকে অপোজ করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী সৌগত রায়ঃ** স্যার আপনাদের দলনেতা অতীশদা যে প্রস্তাব এনেছেন বোফর্স চার্জশিট থেকে রাজীব গান্ধীর নাম আমরা চাই বাদ দেওয়া হোক সেই প্রস্তাবকে সমর্থন করে আমি দু চারটে কথা এখানে রাখছি। আমি প্রথমেই বলছি, আজকে সি পি এম-এর সুযোগ ছিল একজন ইনোসেন্ট মানুষের চরিত্র হনন করে তারা যে পাপ করেছেন আজকে আমাদের এই প্রস্তাবকে সমর্থন করে তাদের সেই পাপ স্খলন করার সুযোগ ছিল। সেই সুযোগ তারা গ্রহণ করতে পারেননি। আমার পরে তৃণমূল কংগ্রেসের বন্ধু বলবেন। আমি আশা করব যে, তার এখনও রাজীব গান্ধীর ছবি নিয়ে চলে, যদিও তাদের দল কেন্দ্রে বি জেপি-র সঙ্গে আছে, আজকে রাজীব গান্ধীর নামে যে জঘন্য প্রচেষ্টা হচ্ছে তার বিরুদ্ধে তাদের বিশ্বস্ততা প্রমাণ করবার চেষ্টা করবেন। রাজীব গান্ধী ৮ বছর হল মারা গিয়েছেন, অথচ সি বি আই যে চার্জশিট দিয়েছে তার দু নম্বর কলামে তার নাম উল্লেখ করেছেন। বি জে পি-র মন্ত্রীদের স্পর্দ্ধা এমনই যে, তথ্য দপ্তরের যিনি কেন্দ্রীয় মন্ত্রী, যিনি কোনও সভার সদস্য নন, তিনি লোকসভায় বলতে গিয়ে বললেন কলাম টুতে এদের দেওয়া হয়েছে। কাদের নাম? একজন বিয়ন্ত সিং, যে ইন্দিরাজির খুনি এবং আর একজন হচ্ছে ধানো, যে রাজীব গান্ধীর খুনি। কেন্দ্রে বি জে

পি সরকার রাজীব গান্ধীর নাম নিয়ে রাজীব গান্ধীকে খুনিদের সাথে এক জায়গায় রেখেছে। রাজীব গান্ধী যিনি দেশের জন্য প্রাণ দিয়েছেন, তার সঙ্গে দুজন খুনির নাম একসঙ্গে রেখেছেন। রবীনবাবু একটা আইনের প্রশ্ন তুলে বললেন যে, সি বি আই চার্জশিটে কলাম টুতে যে নাম আছে, সেখান থেকে কারও নাম তুলতে পারে কিনা। সেদিন আমাদের একটা ডেলিগেশন রাষ্ট্রপতির কাছে গিয়েছিল। আমরা সেখানে বলেছি, বরোদা ডিনামাইট কেসে জর্জ ফার্নান্ডেজের নাম চার্জশিটে ছিল। জনতা গভর্নমেন্ট ক্ষমতায় আসার পরে সেখান থেকে তার নাম ড্রপ করা হয়েছিল। বরোদা ডিনামাইট কেসে আরও একজনের নাম ছিল। আমি তার নাম এখানে উল্লেখ করতে চাই না, তিনি এখন উচ্চপদে আছেন। এই জিনিস তো আগেই ঘটেছে, তাহলে আজকে কেন এই ঘটনা নিয়ে রাজীব গান্ধী সম্পর্কে এই জিনিস করা হচ্ছে? এই বোফর্স নিয়ে চক্রান্ত তো একদিনের ঘটনা নয়, ১৯৮৬ সালে সুইডস রেডিওতে একটা চোট্ট খবরের ভিত্তিতে এই জিনিস ঘটেছে। তাতে এক সাথে সি পি এম বি জে পি তথা বামপন্থী এবং দক্ষিণপন্থী মিলে রাজীব গান্ধীর চরিত্র হননে নেমেছিল। তারপরে ১৩ বছর কেটে গেছে। বিষয়টি পার্লামেন্ট উঠেছিল ওরজন্য জয়েন্ট পার্লামেন্টারি কমিটি তৈরি হয়েছে। ওই জয়েন্ট পার্লামেন্টারি কমিটি বলেছিল যে রাজীব গান্ধী কোনওভাবেই বোফর্স এর ঘুষ নেবার ব্যাপারে জড়িত নয়। রাজীব গান্ধী কোনও টাকা আনেনি। তারপরে ১৯৮৯ সালে ভি পি সিং সরকার ক্ষমতায় এসেই বললেন যে পনেরো দিনের মধ্যে তারা রাজীব গান্ধীর ইনভলভমেন্ট প্রমাণ করবে। এগারো মাসেই এই সরকার বি জে পি এবং সি পি এমের সমর্থিত সরকার চেষ্টা করলেও কোনও প্রমণ রাখতে পারেননি। রাজীব গান্ধী যখন বেঁচে ছিল তখন তো সি বি আই থেকে কোনও চার্জশিট তার বিরুদ্ধে ইনটারোগেট করেনি। আজকে তিনি মারা গেছেন তার বিরুদ্ধে চার্জ শিট কলম২ তে আনা হল কেন? এতে অত্যন্ত পরিষ্কার যে, কেন্দ্রীয় প্রতিক্রিয়াশীল বি জে পি সরকার, যারা তৃণমূলের দ্বারা সমর্থিত, তারা ওনাদের সাহায্য করছে। তিনি মৃত ব্যক্তি, তিনি দেশের ঐক্য রক্ষা করতে গিয়ে প্রাণ দিয়েছেন, তার নামে কলঙ্ক রটিয়ে কংগ্রেসিদের আরও দুর্বল করার চেষ্টা করছে। রাজীব গান্ধীর বিধবা স্ত্রী সোনিয়া গান্ধী যেহেতু বিরোধী দলের নেতা হয়েছেন এবং বৃহত্তর রাজনৈতিক দলের সভাপতি হয়েছেন, সেইকারণে তাকে বেকায়দায় এবং কংগ্রেস দলকে দুর্বল করে দেবার জন্য এই অপচেষ্টা। এটা বি জে পি সরকার রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে কাজটা করছে যাতে কংগ্রেস দুর্বল হয়ে পড়ে। এটা বিচারের জন্য নয়, রাজনৈতিক লক্ষ্যে এই চার্জশিট আনা। যদি বিচারের জন্য করা হয় তাহলে হিন্দুজা ভাইদের নাম রাখা হল না কেন? এই হিন্দুজা ভাইরা সুইজারল্যান্ডের কোর্টে আবেদন করেছেন যাতে করে তাদের অ্যাকাউন্ট না বার হয়। সেখানে হিন্দুজা ভাইদের সঙ্গে প্রধানমন্ত্রীর ভাল সম্পর্ক আছে বলে ওটা চাপা

দেবার চেষ্টা। সব জেনেও সত্য উদ্‌ঘাটন করা হবে না? আমাদের আর কারুর ব্যাপারে মাথা ব্যাথা নেই, সেখানে বা অন্য কারুর যদি জেল হয় সেখানে আমাদের মাথা ব্যাথা নেই। কিন্তু এইভাবে রাজীব গান্ধীর নাম দিয়ে তার চরিত্র হনন করার কোনও যুক্তি নেই এবং এটা একটা স্মিয়ার কপিং ওয়ানস ফর অল। এটা বন্ধ করা দরকার। একটা মানুষ মরে গেছে তাকে তুলে আলোচনা করা এটা খুবই দুঃখজনক বিষয় এ হতে পারে না। এই উচি হান্টিং বন্ধ হওয়া দরকার। এখনও পর্যন্ত বোফর্সের ফাইনাল ডুকমেন্ট আসেনি। আদবানি আগে বলেছিলেন যে, সিক্সথ অ্যাকাউন্ট এর ড়কুমেন্ট পেলে পরে চার্জশিট ফাইল করা হবে। কিন্তু কেন তড়িঘড়ি এটা করা হল কেন—যেদিন সোনিয়া গান্ধীকে লিডার অফ দি অপজিশন করা হল এবং বৃহত্তর কংগ্রেস পার্টির সভাপতি হল সেদিন থেকে কংগ্রেস দলকে দুর্বল করে দেবারজন্য এই অপচেষ্টা চালানো হল। এতে লক্ষ লক্ষ কংগ্রেসি কর্মী তাদের সর্বশক্তি দিয়ে এর বিরোধিতা করবে। দিল্লিতে এটা নিয়ে মিছিলও হয়েছে। ওখানে কংগ্রেসিরা রাজীব গান্ধীর নাম বাদ দেবার জন্য দাবি করেছে এবং মিছিলও করেছে। আমার আগেই অতীশদা এই বোফর্সের প্রয়োজনীয়তা সম্পর্কে বললেন। এই বোফর্স কামান কার্গিল যুদ্ধে প্রমাণিত হয়ে গেছে যে এর যদি ১৫৫ হাওৎজার না থাকত তাহলে১৫-২০ কি.মি. দূরে টার্গেটে গোলা ছোঁড়া যেত না। এবং দ্রাস ও কার্গিলের এই যুদ্ধে কাজে লাগানো যেত না। আজকে বলা হচ্ছে যে, বোফর্স কামান কিনে ভুল করেছে। কিন্তু ভারতীয় প্রতিরক্ষাতে এই বোফর্স কামান ছিল বলেই অনেকটা রক্ষা পাওয়া গেছে। সেক্ষেত্রে রাজীব গান্ধীর নামে যে ঘুষ দেবার নামে অপপ্রচার চালানো হচ্ছে এটা সম্পর্কে মিথ্যা এবং ওরা এটাকে ব্ল্যাক লিস্টেড করার চেষ্টা করছে। রাজীব গান্ধী, যিনি মৃত ব্যক্তি, তার নামে এই কলঙ্ক রটানোর চেষ্টা আমরা সর্বশক্তি দিয়ে রুখব এবং এই প্রস্তাব হাউসে এনেছি কারণ আগে যখন রাজীব গান্ধী বেঁচে ছিলেন তখন সি. পি এম দলের পক্ষ থেকে এই বোফর্সের ব্যাপারে প্রস্তাব আনা হয়েছিল। কিন্তু সেটা কার্যকর হয়নি। আজকে আবার সি পি এম, বি জে পি-র সঙ্গে প্রকারন্তরে হাত মিলিয়ে কাজ করার চেষ্টা করছে এবং বি জে পি ক্ষমতার দখল কেন্দ্রে নেওয়ার পরেই এই প্রস্তাব সরাসরি নিয়ে এলেন। কোনওরকম বিচার না করেই চার্জশিট নিয়ে আসা হল। কিন্তু যতক্ষণ কংগ্রেস আছে, একজন কংগ্রেস কর্মীও যদি থাকে, আমার মতে নিহত নেতার চরিত্র হনন এর চেষ্টার বিরুদ্ধে, বি জে পি সরকারের অপচেষ্টার বিরুদ্ধে আমরা লড়াই করে যাব এবং ইতিহাস প্রমাণ করবে রাজীব গান্ধী একজন ইনোসেন্ট মানুষ ছিলেন, নিরীহ মানুষ ছিলেন, জোর করে তার চরিত্র হনন করা হয়েছে। তাই আমি এই প্রস্তাব সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে কংগ্রেস দলের

পক্ষ থেকে যে প্রস্তাব নিয়ে আশা হয়েছে, এই প্রস্তাবের উপরে আমার বক্তব্য রাখতে গিয়ে মনে হচ্ছে, একটা নকল যুদ্ধ চালানো হচ্ছে। এখানে সেই যুদ্ধের কোনও প্রয়োজন আছে বলে আমি মনেকরি না বা এইভাবে কংগ্রেসের দলের পক্ষ থেকে তারা যে রকম অনুনয় বিনয় করে বলছেন নাম বাদ দেওয়া নিয়ে তার কোনও প্রয়োজন আছে বলে আমি মনে করি না। কারণ যেভাবে সৌগত রায় এখানে বললেন, চার্জশিট থেকে নাম বাদ দিতে হবে, প্রকৃতপক্ষে যে চার্জশিট-এর দুটি পার্টি আছে, একটা পার্ট-এ আছে, যারা সরাসরি অভিযুক্ত আর একটা পার্ট-এ আছে যাদের নাম বিভিন্ন কারণে বাদ দেওয়া সম্ভব নয়। সঙ্গত কারণে সেই সময়ে রাজীব গান্ধী প্রধানমন্ত্রী ছিলেন। আমি ব্যক্তিগতভাবে মনেকরি না রাজীব গান্ধী কোনও ঘুষের সঙ্গে জড়িত ছিলেন, এই কথা আমি জোরের সঙ্গে বলতে পারি এবং আজও শ্রদ্ধার সঙ্গে তার নাম করতে পারি, তিনি কোনও জায়গায় কোনও ঘুষের সঙ্গে কোনও দুর্নীতির সঙ্গে জড়িত ছিলেন এটা আমি মনে করি না। তেমনি এটা মনেকরি, দেশে যে আইন আছে, সেই আইনমতো সি বি আই যদি চার্জশিট করে থাকে এবং দ্বিতীয় পার্টে যে পার্টে রাজীব গান্ধীর নাম আছে, এই ব্যাপারে অ্যাটর্নি জেনারেল যিনি দেশের সর্বময় কর্তা তার বক্তব্য আজকে স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে, গতকালও বেরিয়েছে। তিনি বলেছেন, কোনও অবস্থাতেই এই নাম বাদ দেওয়া যায় না। তাই আজকে আমার মনে হয় যদি নাম থেকেও থাকে আইনের চোখে তা সম্পূর্ণ পরিষ্কার হয়ে যাওয়া উচিত যাতে কেউ তাকে দোষ দিতে না পারে। যে লোকটি শ্রদ্ধার পাত্র দেশের জন্য প্রাণ দিয়েছেন তাকে নিয়ে যে কথা বলা হচ্ছে তা পরিষ্কার হওয়া উচিত। এখানে রবীন মন্ডল চিৎকার করে রাজীব গান্ধীর নাম নিয়ে বলে গেলেন অনেক কথা, কিন্তু এরাই আবার রাজীব গান্ধীর স্ত্রীর পায়ে হাত দিয়ে প্রধানমন্ত্রী হওয়ায় জন্য ছুটে গিয়েছিলেন। আমাদের তো অবাক লাগে সি পি এম-এর চরিত্র দেখে, সেইজন্যই সঙ্গত কারণে সৌগত রায় বলেছেন, একবার প্রধানমন্ত্রী হওয়ায় জন্য পায়ে ধরবেন আর একবার পশ্চিমবাংলার মাটিতে দাঁড়িয়ে ভোট পাওয়ার জন্য চিৎকার করবেন, এইটা কখনই হতে পারেনা। রাজীব গান্ধী দুর্নীতির সঙ্গে জড়িত আছেন, এটা আমরাও মনে করি না। কিন্তু দেশে যখন আইন আছে, সেই আইনের রাস্তাতেই দেশ যাবে এবং রাজীব গান্ধী সম্পূর্ণ কালিমামুক্ত হন এবং তার প্রতি শ্রদ্ধা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমাদের বিরোধী দল নেতা অতীশচন্দ্র সিংহ মহাশয় যে মোশন এখানে এনেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি। এই মোশনটা অ্যাকচুয়াল আইনের বিরুদ্ধাচারণ করছে। আইনের চোখে যে সবাই সমান এই ধারণাটা ভেঙে দেওয়ার চেষ্টা হচ্ছে। এই মোশনের ভেতর দিয়ে বোফর্স কামান কেনার ব্যাপারে যে ঘুষ দেওয়া হয়েছে, এই ব্যাপারটি কিন্তু কেউই অস্বীকার করছে না। সবাই

জানে বোফর্স কামান কেনার জন্য ঘুষ দেওয়া হয়েছে, এই ঘুষ এর ব্যাপারে আমরা বামপন্থীরা বার বার বলেছি যারা এই ঘুষ নিচ্ছেন তারা দেশদ্রোহী, তাদের চরম শাস্তি দিতে হবে। রাজীব গান্ধীর নাম বোফর্স কামান কেনার ব্যাপারে যে উঠেছে, এটা কখনই সন্দেহের উর্ধ্বে নয়। আজকে এই বোফর্স কেলেঙ্কারি ব্যাপারে সারা ভারতবর্ষে একটা সেনসেটিভ ইস্যু তৈরি হয়েছে। আজকে সি বি আই যে চার্জশিট দিয়েছে, সেই ব্যাপারে কংগ্রেস বলছে চার্জশিট থেকে রাজীব গান্ধীর নাম বাদ দিতে হবে। শুধু তাই নয়, ভারতের স্বরাষ্ট্রমন্ত্রী বলছেন বোফর্স কেলেঙ্কারি চার্জশিট থেকে রাজীব গান্ধীর নাম বাদ দেওয়ার হোক উদ্যোগ তিনি নিয়েছিলেন। কিন্তু আইনের পরিকাঠামোর ক্ষেত্রে নাম বাদ দেবার কোনও সন্দেহ নেই। এটা একটা পলিটিক্যাল মোটিভেশন। হিন্দুজাদের নাম চার্জশিট নেই বলে আমরা তীব্র বিরোধিতা করছি, হিন্দুজাদের নাম থাকা উচিত ছিল। বিষয়টা বোফর্স কামানের গুণগত বিষয় নিয়ে নয়, বোফর্স কামান কেনার সময় যে ঘুষ দেওয়া হয়েছিল তার সঙ্গে রাজীব গান্ধী নাম যুক্ত আছে সেটা আমরা জানি এবং এই ব্যাপারটা পরিষ্কার পরিচ্ছন্ন হওয়ার দরকার। তাছাড়া আরও যারা যুক্ত আছেন তাদের বিরুদ্ধেও ব্যবস্থা নেওয়ার জন্য আমরা বলছি। কাজেই এই মোশনের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে এই আইনসভায় দাঁড়িয়ে বিরোধী দল নেতা যে রেজলিউশন এনেছেন সেটা আইম সম্মত, আমি বিরুদ্ধে নয় এবং সেই ব্যাপারটায় আমি দৃঢ়তার সঙ্গে আপনার সামনে রাখতে চাই। আইনজ্ঞ লোক হিসাবে আপনি ব্যাপারটা বুঝবেন। চার্জশিট দেওয়া হয় দুটি ভিত্তিতে একটা হচ্ছে এফ আই আরে নাম থাকলে, আরেকটি হচ্ছে ১৫৪ কগনাইজ দেওয়া হয়, কোড ১৭৩ চার্জশিট দেওয়া যায় ইন ফাইনাল ফর্ম। যদি কারও নামে এফ আই আর থাকে এবং মারা যায় তাহলে তার নাম কলাম টু-তে থাকবে, রাজীব গান্ধীর নাম এফ আই আরে ছিল না, সুতরাং কলাম টুতে আসবে। ইন্দিরা গান্ধীর হত্যাকারীর নাম এফ আই আর ছিল, তাই সে মারা যাওয়া সত্ত্বেও তার নাম কলাম টুতে ছিল। ১৭৩, ক্রিমিন্যাল প্রসিডিওরে পরিষ্কার করে বলা হয়েছে, ক্লজ ফাইভে যে আসামী হবে তাকে ফ্রি অফ কস্টে কপি দিতে হবে, তার অ্যাকুইজিশন কি তাকে জানাতে হবে। সুতরাং রাজীব গান্ধীর নাম এফ আই আরে নেই, রাজীব গান্ধী মারা গেছে, ১৫৪ বা ১৭৩ ক্রিমিনাল প্রসিডিওরের কোডে তারা আসে না। কেন্দ্রে অসভ্য, বর্বর, বি জে পি সরকার এই কাজ করেছে এবং আপনারা এটাকে সাপোর্ট করছেন। দুর্ভাগ্যের বিষয় আপনারা যে পাপ করেছেন সেই পাপের প্রায়শ্চিত্য করা উচিত ছিল, কিন্তু আপনারা তা করলেন না। কলাম টুর চার্জশিটের ফর্ম আমার কাছে আছে, সেখানে একটা কলামে বলছে নেমস অ্যান্ড অ্যাড্রেস অফ দি অ্যাকুইসড পার্সন, সেন্ড অফ ট্রায়াল বেয়ার অ্যারেস্টেড অর নট

অ্যারেস্টেড ইনক্লুডিং অ্যাবসকোন্ডাস। এফ আই আরে নাম না থাকলে চার্জশিটের কোনও কলামে কোনও জায়গাতেই নাম আসা উচিত নয়। আমাদের আইনমন্ত্রী এখানে আছেন, তিনিও এই ব্যাপারটা জানেন। আজকে আমি অত্যন্ত পরিতাপের সঙ্গে বলব, সি পি এম পার্টি বি জে পি-র সহেগ হাত মিলিয়ে এই সরকারে বসে আছে। রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করার জন্য বি জে পি সরকার যেটা করছে, আমরা তার প্রতিবাদ করছি, নিন্দা করছি, পাপের প্রায়শ্চিত্ত করে আপনাদেরও এটা বলা উচিত ছিল, এই রেজলিশন পাস করা উচিত ছিল। কিন্তু আপনারা সেটা করছেন না। আমাদের অতীশ সিন্‌হা মহাশয় যেটা এনেছেন, সেটা আইন সম্মত আইনসিদ্ধ এই আইনসভায় দাঁড়িয়ে আইন সভার সদস্য হিসাবে আপনাদের এটা সমর্থন করা উচিত ছিল। ইট কাঁধে করে একবার পার করে দিয়েছেন, সেই মুখ্যমন্ত্রী এখনও বেঁচে আছেন পশ্চিমবাংলায়। রাজীব গান্ধীর নাম কলুষিত করে মুখ্যমন্ত্রী হয়েছেন। ১৫৪, ১৭৩ যে কোনও জায়গায় নেই যে এফ আই আর-এ নাম না থাকলে চার্জশিটে নাম থাকতে পারে। ইনভেস্টিগেশনের জন্য একটা কলম আছে, কলম-৬। সেখানে যদি কোনও নাম থাকে, ফরোয়ার্ডিং-এর সময় বলা যেতে পারে। কিন্তু তিনি তো নেই, বা মারা গেছেন, ১ বা ২ কলমে কোথাও নেই; যে নেই বা মারা গেছে তার নাম আসতে পরে। সেই নাম দিয়েছে। কলম-২ তে রাজীব গান্ধীর নাম দিয়েছে, যাতে রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করতে পারে। সেটা বাদ দেওয়া উচিত আইনসভায় দাঁড়িয়ে সকলেরই সেটা সমর্থন করা উচিত আজকে। কিন্তু দুঃখের বিষয় এই রেজলিউশনের বিরোধিতা করছে বামফ্রন্ট বা সি পি এম সরকার যারা আজকে বি জে পি-র সমর্থন নিয়ে এখানে দাঁড়িয়ে আছে। এই রেজলিউশনকে সবাই পূর্ণ সমর্থন করবেন, এই আশা করে আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার স্যার, আমাদের দলের পক্ষ থেকে মাননীয় অতীশ সিন্‌হা মহাশয় যে প্রস্তাব এনেছেন, আমি প্রথমে ভেবেছিলাম এই বিষয়ে বলব না, কিন্তু শাসকদল এবং কেন্দ্রের শাসক দল বি জে পি, তৃণমূলের বক্তব্য দেখে আমার মনে হল আমারও বক্তব্য রাখা উচিত। আমরা জানি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির রাজীব গান্ধীর প্রতি কোনও আনুগত্য নেই, তার আদর্শের প্রতিও তারা অনুগত নয়, তারা নিজেদের স্বার্থ সিদ্ধি করবার জন্য বি জে পি সরকারের পদলেহন করে। তাই দেখি কেন্দ্রে বি জে পি সরকার আসার পর নানাভাবে তাদের তোষণ করার চেষ্টা করছে—যাতে তারা এখানকার বামফ্রন্ট সরকারের প্রতি কঠোর মনোভাব না দেখায়। রাজ্যপাল নিয়োগ থেকে শুরু করে মুখ্যমন্ত্রীর দুর্নীতি, সব ক্ষেত্রেই এটা দেখা যাচ্ছে। এই কারণে বামফ্রন্ট সরকার তাদের সমর্থনে বক্তব্য রাখতে পারে বা রাখছে। কিন্তু যারা

রাজীব গান্ধীর ছবি তাদের পার্টি অফিসে রাখে, তার জন্মদিন পালন করে, তাকে নিয়ে রাজনীতি করে, কিভাবে বি জে পি-র কার্যকলাপকে সমর্থন করে এই তৃণমূল কংগ্রেস? সেই তৃণমূল কংগ্রেসের বিধায়ক এখানে বললেন রাজীব গান্ধী নির্দোষ আবার বললেন আইন আইনের পথে চলবে। অমরা এই প্রস্তাবে রাজীব গান্ধীর নাম প্রত্যাহার করার কথা কোথাও বলিনি। উনি সেটা না পড়েই বামফ্রন্টের সঙ্গে সুর মিলিয়ে কথা বলছেন। আমরা বার বার বলছি, রাজীব গান্ধীকে ম্যালাইন করার চেষ্টা হলে আমরা তা রুখব। এই তৃণমূল কংগ্রেস একদিকে রাজীব গান্ধীর ছবি তাদের অফিসে টাঙাবে, তাকে নিয়ে রাজনীতি করবে আবার একই সঙ্গে তাকে ম্যালাইন করার চেষ্টা করবে, বি জেপি-কে সমর্থন করবে, এটা দ্বিচারিতা হল না? ৮৯ সালে আমরা দেখেছি অটলবিহারী বাজপেয়ী, এখানকার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, ভি পি সি, একসঙ্গে সভা করেছে। সেদিন রাজীব গান্ধীকে অপদস্ত করার জন্য পার্লামেন্টের বুকে দাঁড়িয়ে একসঙ্গে বোফর্স প্রসঙ্গ নিয়ে এসেছেন। এই হাউসেও বোফর্স নিয়ে প্রস্তাব এসেছে। অতীতের মতোই আজকে তারা বি জে পি যে পথ নিয়েছে তাকে সমর্থন করছে। আমি আপনাদের কাছে অনুরোধ করব যে, দেখুন মানবতা বোধ বলে একটা জিনিস আছে, এবং রাজীব গান্ধী বেঁচে থাকাকালীন তাকে একবারও সি বি আই জিজ্ঞাসা করার প্রয়োজন মনে করল না। যে রাজীব গান্ধী দেশের জন্য প্রাণ দিয়েছেন, যে রাজীব গান্ধী নিহত হয়েছেন বিচ্ছিন্নতাবাদী শক্তিকে প্রতিহত করতে গিয়ে, যে রাজীব গান্ধীর আদর্শের প্রতি আজও কোটি কোটি যুবক অনুগত, আজকে তাকে ম্যালাইন করার যে প্রচেষ্টা নিশ্চয় আমরা তার বিরোধিতা করব। সাথে সাথে আমরা প্রশ্ন তুলেছি যে, কেন হিন্দুজাকে বাদ দেওয়া হয়েছে? অনেকেই বলেন যে, এই হিন্দুজা প্রত্যক্ষ ভাবে জড়িত রয়েছে। এই হিন্দুজার বিরুদ্ধে কোনও চার্জশিট নেই। এর কারণ কি? আজকে হিন্দুজা গোষ্ঠী ভারতের যে শাসকদল বি জে পি, তৃণমূল জোটের সঙ্গে একটা আনহোলি অ্যালায়েন্স করে চলেছে। সেইজন্য এই প্রচেষ্টার বিরোধিতা করে এই প্রস্তাব আনতে গিয়ে আমরা আশা করেছিলাম যে, বামপন্থী নেতা জ্যোতিবাবু রাস্তায় যেকথা বলেছেন, প্রকাশ্য জনসভায় যে কথা বলেছেন, ওদের সোমনাথ চ্যাটার্জি যে কথা বলেছেন যে রাজীব গান্ধী সম্পর্কে যে অভিযোগ আনা হয়েছে, সেটা ভুল করা হয়েছে। কিন্তু সেই কথার প্রতিশ্রুতি আমরা শুনতে পেলাম না। কিন্তু আজকে মনে হচ্ছে যে, রাজ্য সরকার চায় না যে, কেন্দ্রে বি জে পি তৃণমূল সরকার তাদের ডিস্টার্ব করুক, তারা যাতে রাজ্য সরকারকে ডিস্টার্ব না করেন, তাই এরা বি জে পি জোট সরকারের সঙ্গে অ্যালায়েন্স করে সহযোগিতা করছেন। বিভিন্ন ক্ষেত্রেই এই অ্যালায়েন্স দেখতে পাচ্ছি। কেন্দ্রে বি জে পি সরকার প্রস্তাব নিয়ে এলেন, সাথে সাথে তৃণমূল জোটের বন্ধুরা রাজীব গান্ধীকে ম্যালাইন করার যে প্রচেষ্টা তাকে বিরোধিতা না করে তাকে সাপোর্ট করে যেভাবে বক্তব্য রাখলেন, সেটা অত্যন্ত দুঃখজনক।

অমি তাই বলছি যে, আমি তাদের অনুরোধ করব যে, এই কথা বলবেন না যে, আপনারা তার প্রতি অনুগত। তার ছবি টাঙিয়ে তাকে অসম্মান করার চেষ্টা করবেন না। আদর্শকে আঘাত করার চেষ্টা করবেন না। এই কয়েকটি কথা তৃণমূল বন্ধুদের কাছে বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী দলের হুইপ মান্নান সাহেব আমাদের পার্টি সম্পর্কে যে কথা উল্লেখ করলেন এটা ঠিক নয়, এবং আমি শুধু জানতে চাই যে, ৯১ সালের ২৯শে মে যখন রাজীব গান্ধীকে হত্যা করা হয়েছিল তখন ওদের কোনও কথা ছিল না। এরপরে ভার্মা কমিশনের রিপোর্ট যখন বেহাত হয়ে গিয়েছিল পার্লামেন্ট থেকে, তখন ওরা কি কোনও প্রতিবাদ করেছিল? ওদেরই দলের লোক নরসিমা রাও প্রধানমন্ত্রী ছিলেন।

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও পয়েন্ট অফ অর্ডারই নয়। আমি এখন শ্রী নিশীথ অধিকারীকে দিচ্ছি।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে প্রস্তাব এনেছেন বিরোধী দলনেতা আমি তাকে সমর্থন করতে পারছি না। আমি মনে করি যে দেশের যে আইন আছে তাতে কোনওভাবে কে অপরাধী কে অপরাধী নয় এটা অমরা বিধানসভায় ঠিক করতে পারিনা। এটার জন্য আদালত আছে। দেশের যে প্রচলিত আইন তার সঙ্গে এটা সামঞ্জস্যপূর্ণ নয়। আমি একই ভাবে মনে করি তদেন্তর বিষয় সংবাদপত্র করতে পারে না। তার জন্য আইন থেকে ঠিক করা আছে। পুলিশ এবং এই ক্ষেত্রে সি বি আই এবং সি বি আই-এর আলাদা একটা স্ট্যাটাস আছে। আমি এও মনে করি না যে কে অপরাধী তা স্থিরীকৃত করার জন্য আবেগের কোনও স্থান আছে। আমি এটাও মনে করি সেটা স্থির হয় যুক্তি এবং আইনের দ্বারা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজে একজন আইনজ্ঞ, এখানে সত্য বাপুলি মহাশয়ও আছেন তিনিও আইন ব্যবসায়ের সঙ্গে যুক্ত এবং এই যে চার্জশিট দেওয়া হয়েছে তারও কিন্তু স্ট্যাটাস আছে। আজকে সত্য বাপুলি যে কথা বলেছেন হয়তো সেকথা ঠিক কিন্তু সেটা ঠিক করতে গেলে বিধানসভার প্রস্তাবে হয়, আদালতে বলতে হয় এবং আমি মনেকরি...

(এ ভয়েস ঃ তাহলে রেজলিউশন আনলেন কেন?)

এর জন্য ফোরাম হচ্ছে। উনি যে এখানে বললেন, এটা তো আদালতে বলার সুযোগ ছিল। আমরা জানি ৪৫ সালে, আপনাদের নাজি হোসেন কেস স্মরণ করিয়ে

দিচ্ছি সেখানে বলা ছিল পুলিশ হচ্ছে একটা স্ট্যাটুটরি অথরিটি সো ফার অ্যাজ ইনভেস্টিগেশন ইজ কনসার্নড। যতক্ষণ না পর্যন্ত এটাকে কোনও আদালত না পাল্টাচ্ছে। কোনও সরকার, কোনও একজিকিউটিভ সেখানে হাত দিতে পারে না। আপনারা নিশ্চয়ই জানেন।

(এই সময়ে সত্য বাপুলি কিছু বলার চেষ্টা করেন।)

দেখুন একটা অন্যায় দিয়ে আরেকটা অন্যায়কে জাস্টিফাই করা যায় না। একটা বেআইনি কাজকে আরেকটা বেআইনি কাজ দিয়ে সমর্থন করা যায় না। আমি এই সম্পর্কে আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই, সি বি আই সম্পর্কে ৯৮ সালে সুপ্রিম কোর্টের ডিভিসন সেখানে বলছি সি বি আই এর কোনও তদন্তের ক্ষেত্রে সরকার কোনও হাত দিতে পারে না। ফলে আমি মনে করি আপনি বোধহয় মূল জায়গায় ভুল করেছেন। আমরা আইনসভার মধ্যে দাঁড়িয়ে এইরকম কোনও প্রস্তাব নিতে পারি না, নেওয়াটা ঠিক না। আজকে আমি এইভাবে স্মরণ করিয়ে দিতে চাই বিধানসভার বাইরে এই সম্পর্কে, আদালতে প্রচলিত মামলা সম্পর্কে কে দোষী, কে নির্দোষী এটা বলা যায় না। এটা কিন্তু আদালত অবমাননার মধ্যে পড়ে। এ ব্যাপারে ৩০ সালে প্রকাশিত স্যার, আশুতোষ মুখার্জি জাজমেন্ট, দেখে নেবেন। কিন্তু আপনারা বলে যাচ্ছেন যে ওকে মিথ্যা মামলা দেওয়া হয়েছে।

(এ ভয়েস ঃ উনি তো মারা গিয়েছেন, উনি তো আর একজন ডিফেন্ড করতে আসবেন না।)

কো-কনসপিরেটারের নামে যদি চার্জশিট থাকে তাকে বাদ দিয়ে মামলা নষ্ট হয়ে যেতে পারে। আমি আপনার সঙ্গে একমত হতে পারছিনা। এখন আমরা কি বাদ দিতে পারি, তার তো আদালত রয়েছে, সেখানে যেতে হবে। আমরা প্রথম থেকে একই কথা বলে আসছি আমরা মনে করি যে অন্যায় যদি কেউ করে থাকে কোনও অপরাধ যদি কেউ করে থাকে, যদি রাজনৈতিক ব্যক্তিত্ব অন্যায় করে থাকে রাজনৈতিক ব্যক্তিত্বের স্বার্থে—কারণ আমাদের একটা ইমেজ আছে, অন্তত আমাদের যারা অ্যাসেম্বলিতে আছেন তারা একটা ভাবমূর্তি নিয়ে কাজ করব বলে মনে করেন। সেই ভাবমূতি যদি কেউ আঘাত করতে চায় তাহলে সেখানে আদালতের মাধ্যমে পরিষ্কার করে দেওয়া উচিত তা নাহলে সত্য অসত্য যাই হোক চাপা দিলে তা কিন্তু গুঞ্জন বেশি হয়। আমি মনে করি এটা আদালতে যাওয়া উচিত সেখানেই ঠিক করা উচিত। এখানে যারা বলছেন সেগুলি আদালতে বলুন। আমি একই সঙ্গে বলব পলিটিক্যাল মোটিভেশন নিশ্চয়ই বি জে পি-র আছে। বি জে পি কিন্তু পলিটিক্যাল মোটিভেটেড। মোটিভেশন তাদের থাকতেই

পারে, তার কারণ ৬ বছর আগে যাদের ঘটনা ঘটেছে ৬ বছরের মধ্যে চার্জশিট হয় না। আদবানিজির কিন্তু ৬ বছরের মধ্যে চার্জশিট হয়নি। আমরা বলছি আদালতে আলাদা করে যারা করেছেন তারা কংগ্রেসিই হোন বা বি জে পি হোন, তাদের কিন্তু আমরা ধিক্কার জানাই। আমরা মনে করি যে কলুষমুক্ত যে চেহারা রাজনীতিবিদদের তা আসতে পারে তাদের বিরুদ্ধে যে মামলা আছে ফৌজদারি মামলা আছে তা আদালতের মাধ্যমে পরিষ্কার হতে পারে। আমি আশা করব আরও আসুক, সত্য প্রকাশিত হোক, সর্বত্র সত্য প্রকাশিত হোক তিনি যিনিই হোন যে দলেরই হোন এবং সেখানে আটকানোর চেষ্টা যারা করছে কংগ্রেসই করুন বা বি জে পি করুন তাদের ধিক্কার জানাই। এই বলে এই প্রস্তাবকে অমি বিরোধিতা করছি।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে রেজলিউশন আমরা এনেছি রাজীব গান্ধী সম্বন্ধে, আমি দেখে খুব আশ্চর্য হয়ে গেলাম যে এখানে বামপন্থী সদস্য যারা বক্তব্য রাখলেন তাদের সঙ্গে তৃণমূল কংগ্রেসের বক্তব্য মিলে গেল। এটা খুব দুঃখজনক এবং অত্যন্ত আশ্চর্যের ব্যাপার। আমরা আশা করেছিলাম যে ভুল বামফ্রন্ট করেছিল যা আমার প্রাথমিক বক্তব্য রেখেছি রাজীব গান্ধীর নামে দুর্নাম রটানো, কংগ্রেসকে ম্যালাইন করা তার একটা অপারচুনিটি এসেছিল। আজকে যদি সেই অপারচুনিটিকে ব্যবহার করে আপনারা যে ভুল দোষ করেছিলেন আমরা আশা করেছিলাম সেই দোষকে স্খালন করবেন। কিন্তু সেই সুযোগ আপনার গ্রহণ গ্রহণ না করে আপনারা এখনও আমরা যে রেজলিউশন এনেছি রাজীব গান্ধীর নাম চার্জশিট থেকে বাদ দেওয়ার ব্যাপারে তাতে আপনারা নানা রকম আইনের ব্যাখ্যা দিয়ে বললেন যে এটা আনা যায় না। আপনারা বলতে চেয়েছেন যে, বি জে পি যেটা করেছে সেটা ঠিক করেছে এবং তার সাথে একই সুরে গলা মিলিয়ে তৃণমুল আপনাদের বক্তব্যকে সমর্থন করেছে, এটা অত্যন্ত দুঃখের এবং তৃণমূল এবং আপনারা এ ব্যাপারে অন্তত এ-টিম, বি-টিম হয়ে গেছে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। আপনাদের স্মরণ করিয়ে দিতে চাইছি ১৯৬৯ সালে যখন যুক্তফ্রন্ট সরকারে এসেছিল তখন ১০০০ কেস আপনারা উইথড্র করেছিলেন, মনে আছে কি? তার মধ্যে অধিকাংশই মার্ডার কেস ছিল। ১০০০ কেস উইথড্র করেছিলেন। আজকে আমাদের দলের তরফ থেকে সেই প্রয়াত প্রধানমন্ত্রীর নামে এবং কংগ্রেসের নামে যে সমস্ত অযথা এদেরকে ম্যালাইন করবার জন্য কংগ্রেসের দুর্নাম করবার জন্য বি জে পি এবং তার সাথে তৃণমূলরা গলা মিলিয়ে বলছেন আইন তার নিজের পথে চলবে। অ্যাটর্নি জেলারেল সরকারের একজন কর্মচারী তার মতের উপর সমস্ত জিনিস চলে না। আজকে সরকার মনে করলে সহজেই সি বি আইকে বলতে পারেন রাজীব গান্ধীর নাম দু-নম্বর ক্লাম থেকে উইথড্র করতে। এই বর্তমান কেন্দ্রীয় সরকার, তৃণমূলের সমর্থনে যারা আছেন তারা সি বি আইকে নির্দেশ দিতে পারেন কোর্টে অ্যাপিল করে

রাজীব গান্ধীর নাম দু -নম্বর থেকে বাদ দিতে। কিন্তু তা না করে বলা হচ্ছে আইন তার নিজের পথে চলবে। কিন্তু আপনারা তো ১ হাজার মার্ডার কেস উইথড্র করে নিয়েছিলেন ১৯৬৯ সালে। আবার নজির আছে বরোদা ডাইনামাইট কেসের। তাতে জর্জ ফার্নান্ডেজের নাম ছিল যেমন এক্ষেত্রে রাজীব গান্ধীর নাম আছে। কিন্তু সেটা উইথড্র করে নেওয়া হয়েছিল। সুতরাং নজির যখন আছে তখন এটা করা যায়। এবং আমরা আশা করেছিলাম রাজীব গান্ধীর নামে যে দুর্নাম রটানো হয়েছিল বোফর্স কামানের ব্যাপারে তাতে এই সুযোগে আপনারা আপনাদের দোষ স্খালনের একটা সুযোগ পেয়েছিলেন। কিন্তু তা না করে আপনারা অন্যায় কাজ করেছেন বলে আমি মনে করি। আমরা আশা করেছিলাম, আপনারা আমাদের এই মোশনকে সর্বান্তকরণে সমর্থন করবেন তৃণমূল করুক আর নাই করুক। কিন্তু করলেন না। এটা বেদনাদায়ক। আমি আবার আবেদন করছি। আমরা ডিভিসন চাইব এবং আশা করব আমাদের তরফে ১৮৫ মোশনের একটা নির্দোষ ব্যক্তি যে ব্যক্তি দেশের ঐক্য রাখার জন্য প্রাণ বিসর্জ্জন দিয়েছেন, তার নামে যাতে দুর্নাম না রটানো হয়, সেই দলকে কলঙ্কিত করা না হয় সেই জন্য আমাদের এই মোশনকে সমর্থন জানাবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[1-00 — 1-50 p.m. (including adjournment)]

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আজকে স্টেটসম্যানে অ্যাটর্নি জেনারেলের যে ওপিনিয়ন বেরিয়েছে সেখানে দেখবেন বলা আছে মামলা আরম্ভ হওয়ার পরে উইথড্রয়ালের প্রশ্ন আসে। এখন তো চার্জশিট হয়েছে। এর পরে মামলা হতেও পারে, নাও হতে পারে। ফলে এখনই উইথড্রয়ালের প্রশ্ন আসে না।

**Mr. Speaker :** The motion of Shri Atish Chandra Sinha that —

Whereas, the question of involving important Political Personalities in false cirminal cases and investigations by the C.B.I. and other investigating agencies have been exercising the minds of the people of this state and across the country for a long time;

Whereas, the matter has been raised in the Parliament and the West Bengal Assembly several times in the past;

Whereas, the Central Bureau of Investigation has at last submitted a charge sheet in some cases this year;

Whereas, the name of the former Prime Minister, Rajiv Gandhi

has been mentioned as an accused in one of such cases;

Whereas, Rajiv Gandhi was assassinated eight years ago;

Whereas, he has not even interrogated in his lifetime;

Whereas, the inclusion of the name of Late Prime Minister, Rajiv Gandhi even after his death has been done with political motives;

Whereas important personalities being involvcs have been left out also with political motives; and

Whereas, it is necessary to pursue the case to its conclusion to punish the guilty without the case getting bogged down in political controversies,

This House, therefore, urges the Union Government through the State Government to refrain from such nefarious political motives and to bring the real culprits to book and trial, and trace out the slush money involved.

was then put and a Division was taken with the following results :-

NOES

Adhikary, Shri Nisith

Bagdi, Shri Kiriti

Bagdi, Shri Lakhan

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bouri, Smt. Umarani

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Satyasadhan

Chakraborty, Shri Sujan

Chakraborty, Shri Subhas

Chattopadhyay, Shri Tapash

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Pushpa Chandra

Das Gupta, Dr. Asim Kumar

Deb, Shri Rabin

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Shiba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Dr. Gouripada

Dutta, Shri Himangsu

Ganguly, Shrimati Kanika

Gayen Shri Nripen

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Hafiz Alam Sairani, Shri

Hazra, Shri Samar

Hembram, Shrimati Deblina

Hembaram, Shri Jadu

Hira, Shri Shrimati Mili

Hore, Shri Tapan

Kabi, Shri Pclab

Khanra, Shri Saktipada

Kisku, Shri Upendra

Kundu, Shri Ranjit

Mahata, Shri Khagendra Nath

Mahata, Shri Sayta Ranjan

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Tamal

Mandal, Dr. Ramchandra

Md. Ansaruddin, Shri

Mehta, Shri Nishikanta

Minj, Shri Prakash

Mitra, Shri Biswanth

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Manik Chandra

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Pratyush

Murmu, Shri Debnath

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Nath, Shri Madanmohan

Nazmul Haque, Shri

Oraon Shri Jagannath

Paik, Shrimati Sakuntala

Pan, Shri Bhaktaram

Pakhira, Shri Ratan Chandra

Pal, Shri Shayma Prosad

Pandey, Shri Ajit

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Shakti

Routh, Shri Dibakanta

Roy, Shri Manmatha

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Saresh, Shri Ankura

Sengupta, Shri Purnendu

Sen Gupta (Bose), Shrimati Kamal

Sk. Khabiruddin Ahmed, Shri

Sinha, Dr. Nimal

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Sk. Jahangir Karim, Shri

Soren, Shri Khara

Unus Sarkar, Shri

Zamadar, Shri Badal

AYES

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hena, Shri

Abul Basar Laskar, Shri

Abu Sufian Sarkar, Shri

Bandyopadhyay, Shri Tarak

Banerjee, Shri Pankaj

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Chatterjee, Shri Raindra Nath

Das, Shri Sailaja Kumar

Deb, Shri Ashoke Kumar

De, Shri Ajoy

Fazley Haque, Dr.

Ghosh, Shri Nirmal

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Khanra, Shri Ajit

Mahbubul Haque, Shri

Mainul Haque, Shri

Mal, Shri Asit Kumar

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhury, Shri

Md. Sohrab, Shri

Mitra, Shri Asit

Mitra, Shri Somendra Nath

Mondal, Shri Ramprabesh

Motahar Hossain, Dr.

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Samar

Mukherjee, Shri Sibdas

Paul, Shrimati Mayarani

Paul, Shri Paresh

Quazi Abdul Gaffar, Shri

Ray Chowdhury, Shri Biplab

Roy, Shri Pahni Bhusan

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

Sardar, Shri Sital Kumar

Sen, Dr. Anupam

Singha, Shri Sankar

Sinha, Shri Atish Chandra

The Ayes being 45 and Noes 95.

The motion was lost.

**Mr. Speaker :** Mr. Adhikary just a academic question. Can an investigation officer without interrogating and accused submit charge sheet against him? আইনে এরকম আছে? আপনি তো আইন পড়েছেন। আইনে কি বলে? আপনার ওপিনিয়ন কি?

**Shri Nisith Adhikary :** Sir, the court will decide.

(At this state the House was adjourned till 1-45 p.m.)

(after recess)

[1-45 — 1-50 p.m.]

## DISCUSSION ON MOTION UNDER RULE 185

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মোশন আন্ডার রুল ১৮৫ আমি একটা প্রস্তাব এই সভায় রাখছি।

এই সভা রাজ্যের ১৫টি জেলায় সাম্প্রতিকালে বন্যায় নিহত ৯৫ জন মানুষের প্রাণহানির ঘটনায় গভীর শোক প্রকাশ করেছে এবং একই সাথে শোক ও সমবেদনা প্রকাশ করছে উড়িষ্যার ভ[illegible]ন্যায় নিহত ও ক্ষতিগ্রস্ত মানুষদের জন্য ও গত বিশ বছরের মধ্যে সবচাইতে ব্যাপক এই বন্যায় বিপর্যস্ত অথবা ক্ষতিগ্রস্ত রাজ্যের ১.২৪ কোটি মানুষের জন্য।

এই সভা সন্তোষ প্রকাশ করছে যে, এই রাজ্যের মানুষ ঐতিহ্য অনুসরণ করে বিপদাপন্নদের পাশে দাঁড়িয়ে সহযোগিতার মনোভাব দেখিয়েছেন, এবং রাজ্য সরকার, তার কর্মচারিরা দ্রুততার সাথে বন্যাপীড়িত মানুষের ত্রাণের কাজে উদ্যোগ নিয়েছেন এবং অত্যন্ত দ্রুততার সাথে রাজ্য সরকার এবং জেলায় জেলায় প্রশাসন কন্ট্রোলরুম খুলে বন্যা মোকাবিলায় সচেষ্ট থেকেছে এবং নির্বাচনী কাজ চলাকালীন সময়ে অন্য সমস্ত কাজের চাইতে অনেক বাড়তি অগ্রাধিকার দিয়ে ত্রাণের কাজে ঝাঁপিয়ে পড়েছে।

এই সভা লক্ষ্য করছে যে, রাজ্য ত্রাণ তহবিলের সমুদয় অর্থ ৫৯ কোটি টাকা খরচ করার পরেও বন্যার প্রয়োজনে আরও অধিক অর্থ খরচ করে রাজ্য সরকার ত্রাণের যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছে।

এই সভা মনে করছে যে, রাজ্যের রাস্তাঘাট, মানুষের ঘরবাড়ি, ফসল, বাঁধ ইত্যাদির

যা ক্ষয়ক্ষতি হয়েছে তা মেরামতির জন্য আরও অনেক অর্থের প্রয়োজন এবং সমস্ত রীতিনীতি মেনেই রাজ্য সরকার এই সমুদয় কাজে কেন্দ্রীয় সরকারের কাছে ৭২১ কোটি টাকা বরাদ্দের সঙ্গত দাবি করে স্মারকপত্র দিয়েছে।

এই সভা অবগত আছে যে, কেন্দ্রীয় সমীক্ষকদল ইতিমধ্যেই বন্যা দুর্গত এলাকা ঘুরে যাওয়া সত্ত্বেও কেন্দ্রীয় তহবিল থেকে এখনও পর্যন্ত একটি পয়সা অর্থ সাহায্য আসেনি।

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্যে বন্যাপরবর্তী ত্রাণ ও পুনর্গঠনের কাজের প্রয়োজনে কেন্দ্রীয় ত্রাণ তহবিল থেকে প্রয়োজনীয় ৭২১ কোটি টাকা বরাদ্দ করার জন্য দাবি জানাচ্ছে।

স্যার, সম্প্রতি উড়িষ্যার সুপার সাইক্লোনে যেসব মানুষ মারা গিয়েছেন তাদের প্রতি গভীর শোক আমি আমার প্রস্তাব উত্থাপনের প্রাক্কালে প্রকাশ করছি। স্যার, আমাদের রাজ্যে সাম্প্রতিক বন্যায় যে ৯৫ জন মানুষ মারা গিয়েছেন তাদের প্রতি গভীর শ্রদ্ধা জানাচ্ছি। আমাদের রাজ্য বার বার প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং সেই পরিপ্রেক্ষিতে আমরা বার বার কেন্দ্রীয় সরকারের কাছে বিভিন্ন দাবি জানিয়ে আসছি। রিলিফ অ্যান্ড রেস্টোরেশন প্রোগ্রামের পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারের পক্ষ থেকে বিভিন্ন সময় কেন্দ্রীয় সরকারের কাছে বিভিন্ন প্রস্তাব রাখা হয়েছে। এমন কি এই বিধানসভা থেকেও সর্বদলীয় টিম কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্যের এই সংক্রান্ত দাবি জানাতে গিয়েছে। সম্প্রতি আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর প্রধানমন্ত্রীর কাছে দাবি সনদ পেশ করেছেন। কিন্তু আমরা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি আমাদের রাজ্যের ক্ষয়-ক্ষতির পরিমাণ অনুযায়ী কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কখনই রাজ্যকে সাহায্য করা হচ্ছে না। আমাদের রাজ্যকে বঞ্চনা করার যে ঐতিহ্য আমাদের কেন্দ্রীয় সরকারের আছে তা এখনও বজায় রয়েছে। গতবার আমাদের রাজ্যের বন্যায় যে ক্ষয়-ক্ষতি হয়েছিল সেই পরিপ্রেক্ষিতে রিলিফ অ্যান্ড রেস্টোরেশন প্রোগ্রাম ৭০৬ কোটি টাকার একটা প্রস্তাব এবং দাবি আমরা কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছিলাম। কিন্তু দুঃখের বিষয় ন্যাশনাল ক্যালামিটি ফান্ড থকে তার মাত্র একের দশ শতাংশ পাওয়া গিয়েছে। কেন্দ্রীয় সরকার মাত্র ৬৬ কোটি টাকা দিয়েছিল। এবারের বন্যায় আমাদের রাজ্যের ক্ষয়-ক্ষতির পরিমাণ হচ্ছে প্রায় ১ কোটি ২৪ লক্ষ মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে; ৫ লক্ষ ঘর বাড়ি ধ্বংস হয়ে গিয়েছে এবং অর্ধধ্বংস হয়ে আছে আরও ৬ লক্ষ । ৬ লক্ষ হেক্টর চাষের জমি নষ্ট হয়েছে। ন্যাশনাল হাইওয়ে, স্টেট হাইওয়ে ডিস্ট্রিক্ট রোডস, ফ্ল্যাড এমব্যাঙ্কমেন্ট, এডুকেশনাল ইন্সটিটিউশন হেলথ সেন্টার, অ্যানিমেল রিসোর্সেস, ফিশারিস, ডিফেন্স স্পেয়ার্স কজেট অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রি প্রভৃতির ক্ষতির পরিমাণ আনুমানিক দাঁড়িয়েছে প্রায়

২৫৮৭ কোটি টাকা। রাজ্য সরকারের পক্ষ থেকে বলা হয়েছে সব মিলিয়ে এবারের ক্ষয় ক্ষতির জন্য দিতে হবে ৭২১ কোটি টাকা। গতবার আমরা ৭০৬ কোটি টাকা দাবি করে পেয়েছিলাম মাত্র ৬৬ কোটি টাকা নির্লজ্জ বঞ্চনা। দশ শতাংশের কম। এখানে থেকে দিল্লির সরকারের বলছে আমরা দলমত নির্বিশেষে সকলে মিলে দাবি করছি এবারের বন্যায় আমাদের রাজ্যের যে ক্ষতি হয়েছে, গবাদি পশুর ক্ষতি হয়েছে, চাযের জমির ক্ষতি হয়েছে, ঘর বাড়ির ক্ষতি হয়েছে, রাস্তাঘাটের ক্ষতি হয়েছে, ইন্ডাস্ট্রির ক্ষতি হয়েছে, এই ক্ষতির পরিপ্রেক্ষিতে প্রতিবারের মতো এবারেও যেন বঞ্চনা করা না হয় এবং উপযুক্ত পরিমাণ টাকা যেন আমাদের দেওয়া হয় তার জন্যই আমি এই প্রস্তাব এই সভায় উত্থাপন করছি। আশা করছি সমস্ত সদস্যরা এটাকে সমর্থন করবেন।

[1-50 — 2-00 p.m.]

**শ্রী মহঃ সোহ্‌রাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকারের পক্ষ থেকে চিফ হুইপ, শ্রী রবীন মন্ডল এবং অন্যান্য যারা এই প্রস্তাব এনেছেন তাতে অংশ গ্রহণ করে দু-একটি কথা বলতে চাই। পশ্চিমবাংলার বাঁকুড়া, পুরুলিয়া এবং ঝাড়গ্রাম মহকুমা বাদে প্রতি বছর পশ্চিমবাংলার সর্বত্র কোথাও না কোথাও বন্যা আবার কোথাও বা ভাঙন অব্যাহত আছে। রিলিফের ব্যাপারটা এই প্রস্তাবে আছে। কিন্তু রাজ্য সরকারকে স্মরণে রাখতে হবে কেন এই রিলিফের প্রশ্নটা আসছে? আমরা যদি গোড়াতে না যাই তাহলে কেবলমাত্র রিলিফ দিয়ে কিছু হবে না। এই যে বন্যা এবং ভাঙন হচ্ছে, এই বন্যায় এবং ভাঙন রদ করা তখনই যেতে পারবে যদি কেন্দ্র এবং রাজ্য সরকারের সদিচ্ছা থাকে। এই অস্বাভাবিক বন্যা এবং ভাঙন থেকে তবেই আমরা রক্ষা পেতে পারি। এবার রিলিফের কথায় আসছি। এর আগে সাবজেক্ট কমিটি অন ইরিগেশনের রিপোর্টে এইকথা বলেছেন যে দি কমিটি "The Committee as such discourages any Patch work on this score and recommends erection of durable structures to ensure protection of the vulnerable areas against scourages on unforeseen natural phenomenae like flood erosion etc." অর্থাৎ মাঝে মাঝে এই বন্যা এবং ভাঙন রদ করার জন্য বৎসরে কিছু কিছু টাকা এখানে ওখানে যে দেওয়া হচ্ছে তাতে পারপাস সার্ভড হচ্ছে না, আসল উদ্দেশ্য সিদ্ধ হচ্ছে না। এটা কিন্তু সরকারকে ভালভাবে বুঝতে হবে। স্যার, কি ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। ১৯৭৮ সাল থেকে ১৯৯৬ সাল এই ১৮ বৎসরের মধ্যে কেবল মালদা জেলাতেই ৬০ স্কোয়ার কিলোমিটার ভেঙে চলে গেছে পদ্মায় আর মুর্শিদাবাদ জেলায় ঐ সময়ের মধ্যে ২৫ স্কোয়ার কিলোমিটার চলে গেছে। এইভাবে প্রতি বৎসর চলে যাচ্ছে। এই অবস্থা যদি চলতে থাকে, এইভাবে যদি ভাঙতে থাকে এবং বন্যাকে যদি নিয়ন্ত্রণ করা না যায়

তাহলে বৎসর-বৎসর রিলিফ দিয়েও কিছু হবে না। গত বৎসরের বাজেট বক্তৃতায় ইরিগেশন মিনিস্টার বলেছিলেন, ন্যাবার্ড থেকে আমরা মাত্র ৭৬ কোটি টাকা পেয়েছি। সুতরাং এইভাবে যদি বন্যা-নিয়ন্ত্রণ এবং ভাঙন প্রতিরোধ করার চেষ্টা করি তাহলে কোনও কিছুই হবে না। আবার যেটুকু হচ্ছে তাও অসময়ে হচ্ছে। পদ্মা এবং গঙ্গার ভাঙনে যে পাথর ফেলা হচ্ছে সেগুলি আবার গঙ্গায় চলে যাচ্ছে। আপনারা রিলিফের কথা বলেছেন। এখানে মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় ত্রাণ মন্ত্রী আছেন। আমি তাকে একটু স্মরণ করিয়ে দিই, ১৯৯৮ সালে মুর্শিদাবাদ জেলার বহরমপুর সার্কিট হাউসে মাননীয় অর্থমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী গিয়েছিলেন। সেখানে ওনাদের সঙ্গে আমাদের কথা হয়েছিল। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কথা দিয়েছিলেন, যাদের বাড়ি সম্পূর্ণভাবে ভেঙে গেছে বা চলে গেছে গঙ্গায় তাদের প্রত্যেককে কেন্দ্রীয় সরকার টাকা দিক বা না দিক আমরা তাদের ২ হাহাজর টাকা করে দেব এবং তারজন্য যাদের সম্পূর্ণ বাড়ি ভেঙ্গে গেছে তার একটা লিস্ট তৈরি করব এবং লিস্ট তৈরি করে প্রত্যেককে ২ হাজার টাকা করে দেব। the assurance give by the Hon'ble Finance Minister in presence of the Hon'ble Chief Minister এবং যাদের পারসিয়ালি ভেঙে গেছে তাদের ১ হাজার টাকা করে দেবেন। যদিও আমাদের ডিমান্ড ছিল যাদের সম্পূর্ণ ভেঙে গেছে তাদের প্রত্যেককে ৫ হাজার টাকা করে আর যাদের পারসিয়ালি ভেঙে গেছে তাদের প্রত্যেককে ২ হাজার টাকা করে দেওয়া হোক। কিন্তু উনি শেষ পর্যন্ত বললেন ২ হাজার এবং ১ হাজার টাকা করে দেবেন। ১৯৯৮ সালে মালদা এবং মুর্শিদাবাদ জেলায় যত বাড়ি ভেঙে গিয়েছিল ডিপার্টমেন্টাল রিপোর্টে বলছে তার ২০ পারসেন্ট তাদের এখনও দেওয়া হয়নি আর যাদের পারসিয়ালি ভেঙে গেছে তাদের এক পয়সাও দেননি। এই হচ্ছে অবস্থা। এবারে প্রস্তাবের মধ্যে বলা হয়েছে, নির্বাচনী কাজ চলাকালীন সময়ে অন্য সমস্ত কাজের চাইতে অনেক বাড়তি অগ্রাধিকার দিয়ে এখন আপনারা কাজ করেছেন। এতো ভবের ঘরে চুরি করা। আপনি কি জানেন, ১৯৯৯ সালে যে বন্যা হল তাতে আপনাদের ডিপার্টমেন্ট থেকে কি রকমভাবে কাজ হয়েছে? যারা প্রাইভেট পারসন্স তারা বন্যা ক্লিষ্ট মানুষদের কাছে পৌঁছাতে পারলেন অথচ আপনার দপ্তরের কোনও লোকজন পৌঁছাতে পারেনি। কোনও ত্রাণ দেওয়া হয়নি, ত্রিপলের ব্যবস্থা হয়নি। গত বছরও বহু জায়গায় আপনারা ত্রিপল দিতে পারেননি। এবারেও সেই একই অবস্থা এবারেও ত্রিপল বহু জায়গায় দিতে পারেননি। সবচেয়ে দুঃখ এবং লজ্জার কথা যেটুকু ত্রাণ দেওয়া হচ্ছে তা নিয়েও আপনারা দলবাজি করছেন। এবারে আমি মাননীয় ত্রাণ মন্ত্রীর কাছে একটি অভিযোগ জানাচ্ছি। নিয়ম হচ্ছে এবং গভর্নমেন্টের অর্ডার হচ্ছে, রিলিফ দেওয়ার ব্যাপারে গভর্নমেন্ট অফিসার এবং গ্রাম পঞ্চায়েত তারা লিস্ট দেবেন কিন্তু আমার জেলায় রঘুনাথগঞ্জ দু নম্বর পঞ্চায়েত সমিতি তারা রেজলিউশন করে

সিদ্ধান্ত নিয়েছেন যে সরকারি লোক বা গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে কারা পাবে সেই এনকোয়ারিটা হবে না, এটা সম্পূর্ণভাবে করবেন পঞ্চায়েত সমিতির ত্রাণ উপসমিতির কর্মাধ্যক্ষ। গভর্নমেন্টের অর্ডারকে এইভাবে যে তারা ভ্যায়োলেট করছে এর বিরুদ্ধে কি ব্যবস্থা তিনি নিয়েছেন বললেন। ডি এম এস ডি ও কিছু করতে পারছেন না, তারা বলছেন গভর্নমেন্টকে লেখা হয়েছে, কিন্তু তা সত্ত্বেও সেটা বন্ধ হচ্ছে না, আশা করি মন্ত্রী মহাশয় এ .বিষয়ে কিছু বলবেন। এইভাবে সামান্য ত্রাণ নিয়েও যদি আপনারা দলবাজি করেন তাহলে প্রকৃত যারা ক্ষতিগ্রস্ত হয়েছেন তারা তো কিছুই পাবেন না, কম ক্ষতিগ্রস্তরা সব নিয়ে নেবে। মালদহ, মুর্শিদাবাদ বন্যা, ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত মানুষ যাদের ঘরবাড়ি ভেঙ্গেছে গত বছর তো তাদের কিছু দেন নি, এ বছর কি করবেন সেটা বলবেন। পরিশেষে আমার সুতি এক নং ব্লকের কথাটা একটু বলতে চাই। জঙ্গীপুর সাব-ডিভিসনে তিনটি পাহাড়ী নদী আছে—গুমানী, বাঁশলই, পাগলা। বাঁশলই নদীর বন্যায় শ্রীধরী, গোপালনগর, নাদাই প্রভৃতি গ্রামের মানুষদের ঘরবাড়িই শুধু নষ্ট হয়নি, সেখানে মাঠের সমস্ত ফসল নষ্ট হয়ে গিয়েছে এবং মাঠে তিনফুট করে লাল বালি জমে গিয়ে চাষের অনুপোযুক্ত হয়ে গিয়েছে। এ ব্যাপারে সমস্যার গভীরে গিয়ে সমাধান যদি না করা যায় তাহলে সেখানকার মানুষদের কোনও উপকার হবে না। আমার দাবি, কি করে বন্যা ও ভাঙ্গনের হাত থেকে মানুষকে রক্ষা করা যায় তা দেখে তারজন্য উপযুক্ত ব্যবস্থা নিতে হবে এবং তা করলে পারলে তবেই পারপাস সার্ভ হবে।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈরানি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষের চিফ হুইপ বন্যা ত্রাণে ৭২৩ কোটি টাকার দাবি জানিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানানোর যে প্রস্তাব এনেছেন তা সম্পূর্ণরূপে সমর্থন করে কয়েকটি কথা বলছি। ভাঙ্গন এবং বন্যা প্রতিরোধের জন্য সুস্পষ্ট কিছু ব্যবস্থা যদি করতে পারা যায় তাহলে আমরা বন্যা এবং ভাঙ্গনের প্রকোপ কিছুটা কমাতে পারি। এ সম্পর্কে আমি কয়েকটি প্রস্তাব রাখছি। এক নং হচ্ছে রাস্তার দু পাশে যে সমস্ত নর্দমাগুলি আছে সেগুলি পরিষ্কার রাখা দরকার যাতে জলনিকাশির ব্যবস্থা করা যায়। দু নং হচ্ছে, পশ্চিমবঙ্গের বুকের উপর দিয়ে যে সমস্ত নদী প্রবাহিত হয়েছে তার কোনওটার উৎসই পশ্চিমবঙ্গে নয়—কোনটা এসেছে ভুটান থেকে, কোনওটা এসেছে নেপাল বা বাংলাদেশ থেকে, কোনওটা বা এসেছে মধ্যপ্রদেশ বা উত্তরপ্রদেশ থেকে। এইসব নদীগুলি যা ভরাট হয়ে যাচ্ছে এবং তার ফলে যে বন্যা ও ভাঙ্গনের সৃষ্টি হচ্ছে তার দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। তারপর পশ্চিমবঙ্গে পঞ্চায়েতিরাজের মাধ্যমে যে সমস্ত কাঁচা, পাকা রাস্তা গ্রাম হচ্ছে সেগুলি পরিকল্পনাবিহীনভাবে হচ্ছে। সেগুলিকে রাস্তা না বলে বাঁধ বলাই ভাল।

এই রাস্তাগুলি তৈরি করার ক্ষেত্রে উপযুক্তভাবে পরিকল্পনা করে করা দরকার যাতে জলনিকাশি ব্যবস্থাটা ঠিক থাকে। তারপর পশ্চিমবঙ্গে যে ১০ লক্ষ খাল, বিল, নালা, ডোবা, পুকুর ইত্যাদি আছে সেগুলি যদি কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার উপযুক্তভাবে সংস্কার করতে পারেন তাহলে বৃষ্টির সময় অতিরিক্ত জলটা তাতে ধরে রাখা যাবে এবং তার ফলে একদিকে যেমন বন্যা নিয়ন্ত্রণ করা যাবে তেমনি অপর দিকে সেই জল দিয়ে সেচেরও ব্যবস্থা করা যাবে। আমার কবি এবং লেখকের ভাষায় নদীর পাড়ের যে বর্ণনা পাই, আজকে নদীর পাড়ের সেই দৃশ্য দেখতে পাই না। আগে দেখা যেত নদীর পাড়ে কাশবনে ঝাড়, কুলবনের জঙ্গল, আজকে সেই নদীর পাড় চাষের আওতায় এসেছে। তার ফলে বৃষ্টির জল যেটা মাটি বহন করে সেটা করতে পারছে না, ফলে ভাঙ্গন হচ্ছে, বন্যা হচ্ছে এবং সেই বন্যাকে রোধ করা যাচ্ছে না। আজকে এর জন্য কেন্দ্র এবং রাজ্য উভয় সরকারের পক্ষ থেকে যদি পরিকল্পনা মাফিক কাজ করা হয় তাহলে বিশেষ টাকার প্রয়োজন হবে না। আজকে চিনে যদি ওয়াং নদীতে বাঁধ দিয়ে বন্যা নিয়ন্ত্রণ করা যায় তাহলে আমাদের দেশের হবে না কেন? আমাদের দেশে বড়বড় নদীগুলির জন্য নতুন নতুন পরিকল্পনা তৈরি হচ্ছে, সেখানে বিরাট বিরাট বাঁধ দিয়ে কোটি কোটি টাকা নষ্ট করা হচ্ছে, সময় অপচয় করা হচ্ছে। অথচ এই সব পরিকল্পনার মাধ্যমে না হচ্ছে বন্যা নিয়ন্ত্রণ, না হচ্ছে সেচের ব্যবস্থা। সেজন্য আজকে এই বিষয়ে নিয়ে চিন্তা-ভাবনা করা দরকার আছে। এই বিষয়ে কেন্দ্র এবং রাজ্য সরকার কে সুনির্দিষ্ট দায়িত্ব নিতে হবে যাতে বন্যা না হয়, ভাঙ্গন রোধ করা যায় এবং সঙ্গে সঙ্গে বন্যায় দুর্গত মানুষের যে ক্ষতি হচ্ছে, তাদের ত্রাণ কার্য চালাবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে যে ৭২১ কোটি টাকা দাবি করা হয়েছে, সেটা তাদের পূরণ করতে হবে। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি দলের চিফ হুইপ রবীন মন্ডল সহ আরও কয়েকজন মাননীয় সদস্য আজকে বন্যা সংক্রান্ত ত্রাণের বিষয়ে যে প্রস্তাব এনেছেন, সেই সম্পর্কে আমি কয়েকটি কথা বলতে চাই। বিষয়টি হচ্ছে, আমাদের পশ্চিমবাংলায় ১৮টি জেলার মধ্যে ১৫টি জেলাতে প্রতি বছর মানুষ বন্যার কবলে পড়ছে। প্রস্তাবে বলা হয়েছে যে, এবারের বন্যায় ভয়াবহ ভাবে মানুষের ক্ষতি হয়েছে। আজকে সেই জায়গায় দাঁড়িয়ে প্রস্তাবে শুধু মাত্র ত্রাণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে ৭২১ কোটি টাকা বরাদ্দের দাবি করেছেন। নিশ্চিতভাবে অবস্থার মোকাবিলা করতে গেলে অর্থের প্রয়োজন। কিন্তু এটাও বিশেষভাবে ভাবার দরকার আছে বলে আমি মনেকরি। সোহরাব সাহেব বলেছেন এবং সৈরানি সাহেবও তার বক্তব্যে বলেছেন যে স্বাভাবিকভাবে বন্যা হয় এবং স্বাভাবিকভাবেই তার রিলিফ দেবার ব্যবস্থা করতে হয় এবং করতে হবে। আমরা দেখছি যে বন্যার ব্যাপারটা একটা নিয়মিত ব্যাপার হয়ে

দাঁড়িয়েছে। আমরা দেখছি যে প্রতি বছর বন্যায় এলাকার সংখ্যা বাড়ছে। যেখানে বন্যা হবার কথা নয় সেখানেও বন্যা হচ্ছে। কাজেই আমাদের ভাবা দরকার যে এর কারণ কি? বর্তমান সরকার এক বছর নয়, দুই বছর নয়, ২৩ বছর তারা সময় পেয়েছেন। এটা নিশ্চয়ই কম সময় নয়। এই বিরাট সময়ের মধ্যে তারা বন্যা প্রতিরোধের জন্য কি পরিকল্পনা নিয়েছেন? এটা স্বাভাবিক ভাবে আমাদের ভাবতে হবে। হ্যাঁ, গঙ্গা বলুন পদ্মা বলুন, তার নাব্যতা কমে যাচ্ছে, এই বিষয়ে আমরা একমত। কিন্তু তার পাশাপাশি বাঁধ বলুন, স্লুইস গেটই বলুন, বিভিন্ন খাল যেগুলি মজে যাচ্ছে সেগুলি সংস্কারের জন্য নতুন নতন পরিকল্পনা অর্থাৎ এক কথায় যাকে বলা হয় মাস্টার প্ল্যান, সেইভাবে কি পরিকল্পনা নেওয়া হয়েছে? আজকে পরিকল্পনার অভাবে প্রতি বছর বিশেষ করে মালদা, মুর্শিদাবাদ, নদীয়ার ব্যাপক অংশের মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমি যে এলাকার মানুষ সেখানে শতকরা ৬০-৭০ ভাগ মানুষ চাষের উপরে নির্ভর করে আছে। আমার এলাকার কথা আমি বলতে পারি, শান্তিপুর এলাকার বিস্তীর্ণ জায়গা এখনও জলের তলায় আছে। চাষীরা মাথায় হাত দিয়ে রয়েছে। জানি না কবে তারা ঐ জমিতে চাষ করতে পারবে। এবারের বন্যায় আমার এলাকায় এবং অন্যান্য এলাকায় তন্তুজীবীদের প্রচুর ক্ষয়ক্ষতি হয়েছে। আজকে সেখানকার চাষী যারা কৃষি ঋণ নিয়ে বসে আসে তাদের সেই ঋণ মকুব করতে হবে। সেজন্য রেজলিউশন যে কথা বলা হয়েছে, তার সাথে সাথে সুষ্ঠু পরিকল্পনা গ্রহণ করে বন্যা নিয়ন্ত্রণের স্থায়ী পরিকল্পনা নেওয়া দরকার। আমি এই প্রস্তাবের পরিপ্রেক্ষিতে মন্ত্রী এবং রাজ্য সরকারকে বলছি, এই যে একটা ব্যাপক এলাকা বন্যার কবলে পড়ছে তার সমাধানে একটা দিক নির্দেশ করবেন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** অনুপস্থিত।

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সেচ ও ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করে রবীনবাবু প্রস্তাব সম্পর্কে দু-একটি কথা বলছি। এখানে বলা হয়েছে যে, গত বছরে ভয়াবহ বন্যার সময় রাজ্য সরকারি কর্মচারিরা নাকি সমস্ত বন্যাপীড়িত মানুষদের সাহায্য করেছেন। একথার আমি বিরোধিতা করছি, কারণ কালিয়াচক এবং মানিকগঞ্জ ব্লকে বন্যার কি ভয়ঙ্কর পরিস্থিতি ছিল সেটা সবাই জানেন। গত বছরের ভয়াবহ বন্যায় কালিয়াচক দুই এবং মানিকগঞ্জ ব্লকের গোপালপুর অঞ্চলে ৮ হাজার পরিবার বাস্তুহারা হয়েছেন, ভূমিহীন হয়েছেন। এ ব্যাপারে বার বার ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করা সত্ত্বেও তাদের পুনর্বাসনের ব্যবস্থা হলনা। জমি অধিগ্রহণ করে তাদের পুনর্বাসনের ব্যবস্থার ব্যাপারে ত্রাণ দপ্তরের যে দায়িত্ব রয়েছে সেই দায়িত্ব তারা পালন করেননি। এই প্রস্তাবে বলা হয়েছে, কেন্দ্রের কাছ থেকে বেশ কয়েক কোটি টাকা দাবি করা হয়েছে। টাকার প্রয়োজন আছে ঠিকই কিন্তু টাকা থাকলেই সেখানকার ভয়াবহ

ভাঙ্গন প্রতিরোধ করা যাবে না। এই ভাঙ্গন প্রতিরোধের কাজ যদি ডিসেম্বর মাসের মধ্যে শুরু করা না যায় তাহলে আগামী দিনে বন্যা নিয়ন্ত্রণ এবং ভাঙ্গন রোধ করা যাবে না। তারজন্য ঐ কাজ আগামী ডিসেম্বরের মধ্যে শুরু করবেন এই দাবি জানাচ্ছি। বামফ্রন্ট সরকার নিজেদের মেহনতি মানুষের সরকার বলে দাবি করেন, কিন্তু গত বছর বন্যার সময় সেখানকার মানুষ টাকা বা ত্রাণ সাহায্য পাননি। এই ধরনের অবস্থা চলতে দেওয়া উচিত নয়। গত ২৭শে নভেম্বর সেচ দপ্তর একটি পুস্তিকা বিলি করেছে। তাতে বলা হয়েছে যে, দুটি নদীখাতের উপযুক্ত ড্রেজিং করতে হবে, ফরাক্কার ২৮-২৯ কিলোমিটার উজানে দুটি স্পার নির্মাণ করতে হবে। এটা করা হলে বন্যা নিয়ন্ত্রণ করা সম্ভব হবে। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সরকার পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। যে বিষয়টা নিয়ে এই সভায় আলোচনা হচ্ছে, নিশ্চয়ই পশ্চিমবঙ্গের অর্থনীতি উন্নয়নের ক্ষেত্রে খুব একটা গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আলোচনা হচ্ছে। কারণ আমাদের রাজ্যে বন্যা নিয়ন্ত্রণ এটা দীর্ঘদিনের সমস্যা সেই সমস্যা মোকাবিলা করার জন্য বিভিন্ন সময় বিভিন্ন মাননীয় সদস্য নানাভাবে আলোচনা করেছেন এবং এই বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেছেন। এর আগে আমরা অনেক বার কেন্দ্রীয় মন্ত্রিসভার কাছে এবং এই বিধানসভার তরফ থেকে সর্বদলীয় কমিটি তাদের কথা বলেছেন। কিন্তু এ পর্যন্ত তেমন কোনও ইতিবাচক সাড়া আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাইনি। তবে এই রাজ্যের তরফ থেকে এই সমস্যা মোকাবিলা করার জন্য রাজ্য সরকার নিরলস চেষ্টা চালিয়ে যাচ্ছে। আমরা জানি গত বছর পর পর দুবার এই রাজ্যে সাংঘাতিকভাবে বন্যা হয়েছে এটা অস্বীকার করার উপায় নেই। কেন এই বন্যা হচ্ছে? এই বছর আমরা দেখেছি সেপ্টেম্বর মাসের শেষ দিকে হঠাৎ অস্বাভাবিকভাবে কিছু কিছু জায়গায় বৃষ্টি হয়েছে, বলা যেতে পারে গত বছরের তুলনায় এবারে তিন ভাগ বেশি বৃষ্টি হয়েছে। মালদা, মুর্শিদাবাদ, বীরভূম এবং নদীয়ার বিভিন্ন জায়গায় বৃষ্টির পরিমাণ খুব বেশি। তার সঙ্গে স্বাভাবিকভাবে আমাদের বিভিন্ন জলাধার থেকে জল ছাড়া হয়েছে ব্যাপকভাবে। জলাধারের যে নিরাপত্তা বা স্থিতিশীলতা সেটা যাতে বিঘ্নিত না হয় সেইজন্য জল ছাড়তে হয়। এই রকম নানা কারণে এই রাজ্যে বন্যা হয়। শুধু তাই নয় আমাদের রাজ্যের যে অবস্থান, শুধু একা আমাদের রাজ্য সরকারের পক্ষে এই বন্যা মোকাবিলা করা সম্ভব হচ্ছে না। আমাদের নদীগুলো এক দিকে আমাদের প্রতিবেশী রাজ্যের সঙ্গে জড়িত অন্য দিকে প্রতিবেশী রাষ্ট্রের সঙ্গে জড়িত। স্বাভাবিকভাবেই আমাদের রাজ্য সরকারের ইচ্ছা থাকলেই কিছু করা যাবে না।

উত্তরবঙ্গের নদীগুলি ভুটান এবং নেপাল থেকে এসেছে। এখানে বন্যা নিয়ন্ত্রণের পদক্ষেপ গ্রহণ করতে হলে এই সমস্ত রাজ্যের সহযোগিতা এবং সাহায্যের প্রয়োজন হয়। কিন্তু এই পর্যন্ত এই সমস্ত রাজ্যগুলির সঙ্গে নদী নিয়ন্ত্রণের ব্যাপারে কার্যকর কোনও পদক্ষেপ গ্রহণ করা যায়নি। এই জন্য আমরা বারে বারে প্রস্তাব করেছি যে উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রণ করতে হলে ইন্দো-ভুটান যৌথ নদী কমিশন গঠন করার দরকার আছে। আমাদের রাজ্যের স্বার্থে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে যৌথ নদী অবশ্যই গঠন করতে হবে। না হলে ভবিষ্যতে উত্তরবঙ্গে বন্যা নিয়ন্ত্রণের সমস্যা দেখা দেবে। ঠিক তেমনিভাবে আমাদের রাজ্যে ভাঙন আছে। গঙ্গা পদ্মার ভাঙন আছে যেমন তেমনিভাবে ভাগীরথীর ভাঙন হচ্ছে ব্যাপকভাবে। এই বিশাল ভাঙন রোধ করতে আমাদের রাজ্য সরকারের যে সমস্ত পরিকল্পনা, আমাদের যে আর্থিক সঙ্গতি সেটা দিয়ে এই সমস্যা মোকাবিলা করা খুবই কঠিন বলে আমার মনে হয়েছে। সেই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই বিষয়ে সাহায্যের প্রয়োজন আছে বলে আমরা মনে করছি এবং সেই অনুযায়ীই আমরা দাবি করছি। আমরা বন্যা নিয়ন্ত্রণ এবং পুনর্বাসনের ক্ষেত্রে বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করেছি। মাননীয় সদস্যরা এখানে যে বিভিন্ন প্রশ্ন রাখলেন, সেই ব্যাপারে নিশ্চয়ই আমাদের সঙ্গে তাদের আলোচনা হবে বিস্তারিতভাবে। আমরা বলতে পারব কি পদক্ষেপ নিচ্ছি। কিভাবে এটা রূপায়িত করা হবে সেটাও জানা যাবে। কাজ করার ক্ষেত্রে নানা বাধা বিপত্তি আছে, তা থাকা সত্ত্বেও যাতে তাড়াতাড়ি কাজ করা যায় বর্ষা মরসুমের আগে সেই সম্পর্কে আমরা সজাগ আছি। সমস্ত মাননীয় সদস্য, কি সরকার পক্ষ কি বিরোধী পক্ষ কি বিরোধী পক্ষ, সকল সদস্যের আমি সহযোগিতা এবং সাহায্য কামনা করি। এই কথা বলে প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরিটি বাগদি ঃ** স্যার, বন্যার ওপরে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। আমাদের দেশ হচ্ছে নদীমাতৃক দেশ। এই দেশে বন্যা এবং খরা লেগেই আছে, বেশ কিছু জেলা বন্যার কবলে যেমন পড়ে, তেমনি আবার কয়েকটি জেলা বাঁকুড়া, পুরুলিয়া খরার কবলে পড়ে। এর কারণ কি তা আমাদের খতিয়ে দেখতে হবে। বন্যার কারণ হচ্ছে বিশেষ করে; যে নদী বাঁধগুলো দেওয়া হয়েছে, সেগুলোতে পলি পড়ে জলধারণ ক্ষমতা কমে গেছে। আবার নদীমুখে ভেড়ি নির্মাণ ও মাছ চাষ করার ফলে নদীর গতিপথ পরিবর্তন হয়েছে। কালকে এখানে হাওড়া জেলায় বন্যার কারণ সম্বন্ধে একজন বলে গেলেন যে, ওখানে মাছ চাষ এবং ভেড়ি করার জন্য বন্যা হয়েছে। সেজন্য আজকে বিশেষ করে প্রয়োজন এগুলোর সংস্কার করে যাতে নদীগুলোর জলধারণ ক্ষমতা বৃদ্ধি পায় তা করা। কেন্দ্রীয় সরকারের কাছে ত্রাণের জন্য যে টাকা দাবি করা হয় ক্ষয়ক্ষতির জন্য তার নামমাত্র তাদের কাছ থেকে পাওয়া যায়। যেটুকুও পাওয়া যায় তার আবার ঋণ বাবদ, ওদেরকে তা শোধ করতে হয়। সেজন্য

বন্যায় যে ক্ষয়ক্ষতি হয় তা ত্রাণ বাবদ দিতেই চলে যায়। বাকি যে টাকা থাকে তা দিয়ে অন্যান্য কাজ যেমন রাস্তা সারানো, ভাঙন মেরামতের কাজ কিছুই করা যায় না। সেজন্য যে ৭২০ কোটি টাকার দাবি করা হয়েছে তা অবিলম্বে কেন্দ্রীয় সরকারের কাছে আন্দোলন করে আদায় করতে হবে। এই ভাঙন এবং মজে যাওয়া নদীগুলোর সংস্কারের জন্য এই আন্দোলনকে জোরদার করতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন দেব, রবীন্দ্রনাথ মন্ডল, তপন হোড়, কৃপাসিন্ধু সাহা, পুর্ণেন্দু সেনগুপ্ত, ব্রহ্মময় নন্দ,. সমর হাজরা এবং রামপদ সামন্ত এরা এখানে যে প্রস্তাব এনেছেন, সেই পরিপ্রেক্ষিতে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, সম্প্রতি ১৫টি জেলায় যে বন্যা হয়ে গেল এবং ৯৫ জন মারা গেছেন, এটা দুঃখজনক ঘটনা। সেইসঙ্গে সঙ্গে আমাদের প্রতিবেশী রাজ্য উড়িষ্যাতে যে ভয়ঙ্কর বন্যা এবং সুপার সাইক্লোন হয়েছে তাতে বহু মানুষ মারা গেছেন, এতে আমরা অত্যন্ত দুঃখিত। পশ্চিমবঙ্গে যে বন্যা এবং বর্ষা হয়েছে তাতে ১.২৪ কোটি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। স্যার, পশ্চিমবঙ্গ সরকারের এই নদীবাঁধ এবং নদী ভাঙনের যদি সুষ্ঠু পরিকল্পনা থাকত তাহলে আমার মনে হয়, এই যে ভাঙন যাতে হাজার হাজার কোটি টাকার ফসল এবং ১.২৪ কোটি মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছেন, এটা হত না। আমরা দেখছি যে মালদহ, মুর্শিদাবাদ এবং নদীয়া জেলায় গঙ্গা, পদ্মা এবং ভাগীরথীতে যে সমস্ত বাঁধ আছে সেগুলোর সময় মতো বাঁধ সংস্কার বা ভাঙন প্রতিরোধের জন্য যথাযথ পরিকল্পনা নেওয়া হচ্ছে না। শোনা যাচ্ছে যে ৫৯ কোটি টাকা খরচ হয়েছে। কিন্তু ক্ষতিগ্রস্ত মানুষকে ত্রাণ সামগ্রী তাদের কাছে ঠিকমতো দেওয়া হয়নি। আমি গতকাল বলেছিলাম ভাগীরথীতে যে বাঁধ আছে তা অত্যন্ত খারাপ অবস্থায় আছে। আমি গতবারও বলেছিলাম, এই যে সমস্ত বাঁধ আছে, এগুলোকে রক্ষা করতে গেলে সময়মতো বাঁধ দেওয়ার দরকার আছে। বিশেষ করে জগৎখালি বাঁধ এব বিখ্যাত বাঁধ সময়মতো মেরামতি না করার জন্য গত বন্যায় প্রবল বর্ষণে সেখানকার হাজার হাজার মানুষের ক্ষতি হয়েছে। তাই আমি মনে করি যে, যে টাকা কেন্দ্রীয় সরকারের সাহায্য প্রকল্প বাবদ আসে সেই টাকা পশ্চিমবঙ্গ সরকার যাতে যথা সময়ে কাজে লাগান তার চেষ্টা করতে হবে। যাতে করে ভাঙন রোধ করা যায়। এই ব্যাপারে যদি সরকারের সুষ্ঠ পরিকল্পনা থাকে এবং তার প্রতিফলন হিসাবে বাঁধ নির্মাণ এবং নদী ভাঙনরোধ করা যায় এবং মেরামতি করা যায় তাহলে ওখানকার মানুষের উপকার হবে।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে বন্যা বিষয়ে যে প্রস্তাব এসেছে সেই সম্পর্কে আমি কয়েকটি কথা বলছি। বিধ্বংসী বন্যা

পশ্চিমবঙ্গের ১৫টি জেলাকে বিধ্বস্ত করেছে। এই বন্যার সময়ে আমরা দেখেছি এবং সেই পরিপ্রেক্ষিতে একটি সংস্কৃত শ্লোক মনে পড়ছে, "উৎসবে, বসনে চৈব, দুর্ভিক্ষে রাষ্ট্র বিপ্লবে, রাজদরবারে শ্মশানে চ য তিষ্ঠতে স বান্ধব"—সেই রকম সরকারি কর্মচারিরা এবং বেসরকারি বহু প্রতিষ্ঠান সেই একইভাবে দুর্গত মানুষের কাছে এগিয়ে এসেছে। তাদের নাওয়া খাওয়া ফেলে রেখে সেবামূলক কাজের জন্য ইলেকশন ডিউটি থাকা সত্ত্বেও বন্যার কাজে তারা সময় দিয়েছেন। বিশেষ করে লক্ষ্য করেছি যে, এই বিধ্বংসী বন্যা উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গের নদী প্লাবিত করেছে এবং ২৪পরগনার বাঁধ ভেঙ্গে গেছে। সারা পশ্চিমবঙ্গের মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে। ক্ষুদ্র এবং কুটির শিল্প যেগুলো ছিল সেগুলোও ধ্বংসপ্রাপ্ত হয়েছে। মুর্শিদাবাদের রেশম শিল্প, মালদার আম গাছ এবং মেদিনীপুরের মাদুর চাষ ও পানের বোরোজ জলের তলায় চলে গেছে। তারপরে ২৯শে অক্টোবর টর্নেডো ঘটল তাতে খেজুরি, চন্ডিপুর, ময়নাতে প্রচুর ক্ষতি হয়েছে। এই ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রের কাছে ৭২১ কোটি টাকা দাবি করেছে। ওখানকার পর্যবেক্ষক দল এসে ছিল কিন্তু এখনও পর্যন্ত কোনও কাজ হয়নি। টাকা এখনও আসেনি। ওই টাকা যদি আসে তাহলে যাতে গবির মানুষদের কাজে ব্যয় করা যায় তার ব্যবস্থা করবেন এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রবীন মন্ডল এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছে সেই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলছি। বন্যা নিয়ে আলোচনা হচ্ছে, নিঃসন্দেহ আলোচনা হওয়ার দরকার। আজকে ফ্ল্যাড় নিয়ে আলোচনা করতে গিয়ে মালদা, মুর্শিদাবাদের কথা বললেই হবে না, তাহলে ছোট করে বলা হবে। সারা পশ্চিমবঙ্গ এই বন্যায় কবলিত হয়েছে। মে মাস থেকে আজ পর্যন্ত অনেক জায়গায় ফ্ল্যাডের জল যায়নি। পশ্চিমবঙ্গ সরকার এই ফ্ল্যাডের মোকাবিলা যেভাবে করার দরকার ছিল সেইভাবে করতে পারেনি। এটা খুবই নিন্দনীয় বলে আমি মনে করি। এটা সঠিক কাজ হচ্ছে না এবং যে পরিমাণ ক্ষতি হয়েছে তাতে রাজ্য সরকার সহৃদয়তার পরিচয় দেননি। গঙ্গার ভাঙন রোধ করতে সরকার ব্যর্থ হয়েছেন। মালদা, মুর্শিদাবাদের যেভাবে বন্যা হয়েছিল তাতে গঙ্গা-পদ্মার জল বাড়লেই ভাঙ্গন শুরু হয়ে যায়। এই ভাঙ্গনের সঙ্গে ওখানকার মানুষেরা ওতপ্রোতভাবে জড়িত এবং বন্যা এলেই নিমেষে ঘরবাড়ি ভেঙ্গে চুরমার কে দেয়। রিলিফ বা ত্রাণের পরিমাণ এত কম যে তাতে কিছু হয় না। তার ওপর তা নিয়ে দলবাজি হয়। আমি রাজ্য সরকারকে অনুরোধ করব এখানে সেচ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী আছেন তিনি এই বিষয়ে নজর দেবেন। মাননীয় অর্থমন্ত্রী আছেন তিনিও বন্যা যে একটা নিয়ম মাফিক বা রুটিন মাফিক ব্যাপার হয়ে গেছে সেই ব্যাপারে কোনও সরকারি নির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা জানাবেন। এই ভাঙ্গনের জন্য আপনারা কি পরিকল্পনা গ্রহণ করেছেন সেটা জানাবেন কারণ ভাঙ্গনের ফলে ভূমি ক্ষয়

হয় এবং মানুষ ফকিরে পরিণত হচ্ছে। সুতরাং সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করা হোক। আপনারা বলছেন কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না। দয়া করে কেন্দ্রীয় সরকারের কাছে হাত না বাড়িয়ে রাজ্যের সীমিত ক্ষমতার মধ্যে কি করতে পারে সেটা এই সভাকে জানাবেন।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন মন্ডল এবং অন্যান্য সদস্যগণ যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে আমি দুচার কথা এখানে বলতে চাই। আমাদের পশ্চিমবঙ্গে গত ২৩শে সেপ্টেম্বর ১২ ঘণ্টার মধ্যে ২৪৭ মিঃ মিঃ বৃষ্টি হওয়ার ফলে ১৫টি জেলার ২৪৮টি ব্লক ক্ষতিগ্রস্ত হয়। প্রায় ৫ লক্ষ বাড়ির আংশিক ও পূর্ণভাবে ক্ষতি হয়। লোকসংখ্যার প্রায় ১ কোটি ২৮ লক্ষ লোক ক্ষতিগ্রস্থ হয়েছে। ৬ লক্ষ একর কৃষি জমি নষ্ট হয়েছে। ত্রাণ শিবির ৭ হাজার ৬৮৫টি খোলা হয়েছিল তাতে আশ্রয় দিয়েছি ১৫ লক্ষ ১৯ হাজার জনকে। আরও স্বাস্থ্যকেন্দ্র, হাসপাতাল, রাস্তাঘাট, ক্ষুদ্রশিল্প ছোট ব্যবসায়ী অনেক ক্ষয়ক্ষতি হয়েছে। তাছাড়া ঐ বৃষ্টির ফলে ৯৫ জন মারা গিয়েছেন। তাতে ক্ষয়ক্ষতির পরিমাণ ২ হাজার ৮৭ কোটি টাকা। এই ভয়াবহ জাতীয় বিপর্যয় এ যে ক্ষয় ক্ষতি হয়েছে সেইজন্য রাজ্য সরকার একটা স্মারকলিপি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছে। সেই বাবদ আমরা মোটামুটি ত্রাণ ও পুনর্গঠনের জন্য ৯৯-২০০০ সালে ৭ শত ৭২ কোটি ২১ লক্ষ টাকা চেয়েছি। এই দুর্যোগের জন্য রাজ্য সরকার ৬৯ কোটি ৩৩ লক্ষ টাকা খরচ করেছেন। জাতীয় বিপর্যয় এর জন্য কেন্দ্রীয় সরকার এর রিলিফ ফান্ড থেকে ৬৬ কোটি ৩৩ লক্ষ টাকা খরচ করা হয়েছে। এখন বন্যা মিটতে না মিটতেই আবার সাইক্লোন হয়েছে। এরজন্য ৪টি জেলা ক্ষতিগ্রস্থ হয়েছে। এই ব্যাপারে কেন্দ্রীয় পর্যবেক্ষক দল আমাদের এখানে এসে দেখেও গিয়েছেন, কিন্তু সেই পর্যবেক্ষক দল চলে যাওয়ার পর তারা কিন্তু কোনও টাকা দেননি। তাছাড়া আমাদের পশ্চিমবঙ্গে গঙ্গা পদ্মা নদীর ভাঙনের ফলে মুর্শিদাবাদ, মালদা, নদীয়া প্রতি বছরে ভাঙন হয় এবং সেটা হয়েও যাচ্ছে। ভাগিরথী ও হুগলিতে পলি জমার ফলে ক্ষতি হচ্ছে। তাই কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়া এই পলি সরানো কঠিন হয়ে যাবে। আমি বিশ্বাস করি রাজ্যের পক্ষে কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়া এটা করা সম্ভব নয়। মোটামুটি এই টাকায় যদি আমাদের ভাঙন রোধ করতে হয় তাহলে ৯২৭ কোটি টাকা প্রয়োজন। রাজ্য সরকার খরচ করেছেন ২৯০ কোটি টাকা। কেন্দ্রীয় সরকারের থেকে পাওয়া গিয়েছে ১০৮ কোটি টাকার মতন, সি আর এফ তহবিল এর পরিমাণ ছিল ৬৬ কোটি ৩৩ লক্ষ টাকা, যে টাকা আমরা খরচ করেছি। ৭২ কোটি ৫৩ লক্ষ টাকার মতন। এছাড়াও ১৯৯৮-৯৯ সালে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা চেয়েছিলাম ৭০৬ কোটি ৩৭ লক্ষ টাকা এবং মেদিনীপুর টর্নেডোর জন্য যে ক্ষয়ক্ষতি হয়েছিল তার জন্য ৮৯ কোটি ৪৬ লক্ষ টাকা চেয়েছিলাম। কিন্তু সেই বছরে আমরা কোনও টাকাই

পাইনি। সর্বশেষে আমি জানাতে চাই বন্যা, ঘূর্ণিবার্তা এবং টর্নেডো এইসব ত্রাণকার্যের ব্যাপারে আমাদের দলমত নির্বিশেষে এগিয়ে আসতে হবে এবং কেন্দ্রীয় সরকারকেও এক্ষেত্রে এগিয়ে আসতে হবে। নইলে সম্ভব নয়। এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্য সচেতক রবীন মন্ডল এবং অন্যানরা রাজ্যে এই বছরে যে অভূতপূর্ণ বন্যা হয়েছে এবং বন্যা পরবর্তীকালে ত্রাণ ও পুনর্গঠনের কাজে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে জাতীয় ত্রাণ তহবিল থেকে ৭২১ কোটি টাকা দাবি করে এখানে যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভা অবগত আছেন দশম অর্থ কমিশনের নয় নম্বর অধ্যায়ে, ১৮ নম্বর অনুচ্ছেদে স্পষ্ট করে বলা হয়েছে কোনও একটা রাজ্যতে যদি এমন প্রাকৃতিক বিপর্যয় হয় যেটা সচরাচর হয় না এবং ক্ষয়ক্ষতি যদি বিশাল হয় এবং রাজ্য সরকার যদি তার বাজেটে ত্রাণ তহবলি যেটা আছে সেটা শেষ করে ফেলতে পারেন তাহলে কেন্দ্রের যে জাতীয় ত্রাণ তহবিল আছে সেখান থেকে অর্থ দাবি করতে পারেন। এবারের বন্যা সেই সচরাচর বন্যা এবং এই বন্যার মূল কারণ যুগ্ম। এক হচ্ছে অস্বাভাবিক বৃষ্টিপাত এবং একই সঙ্গে যাড়াযাড়ি বাণ।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু বৃষ্টিপাত হলে জল বার করে দেওয়া যেত। দুটো যদি একসঙ্গে হয় এবং নদীর বুক যদি উঁচু হয় তাহলে জল বার করতে অসুবিধা হয়। এই যুগ্ম অবস্তান হয়েছিল ১৯৫৯, ১৯৭৮ সলে এবং এই বছরে। অর্থাৎ কুড়ি বছর ছাড়া ছাড়া এই অস্বাভাবিক ঘটনা ঘটছে। ১৯৭২ সালে শুধু বৃষ্টিপাত ছিল এবং ১২ ঘণ্টায় বৃষ্টিপাতের পরিমাণ হচ্ছে ১৮৫ মি.মি.। ২৩শে সেপ্টেম্বর থেকে ২৪শে সেপ্টেম্বর ২৪৭ মি.মি. বৃষ্টিপাত হয়েছে এবং সঙ্গে যাড়াযাড়ি বাণ ছিল, যেটা সচারচর হয় না। এছাড়াও একটা বাড়তি বিষয় এখানে উল্লেখ করি, সঠিকভাবেই এখানে গঙ্গার এবং পদ্মার ভাঙ্গন উল্লেখ করা হয়েছে। গত দশ বছরে মালদহ এবং মুর্শিদাবাদ অঞ্চলে বিশাল ক্ষতি হয়েছে। তাছাড়া দক্ষিণবঙ্গে বিশেষ করে গঙ্গায় যে পরিমাণ পলি জমেছে, ১৯৯১-৯৮, পোর্ট ট্রাস্টের রিপোর্ট অনুযায়ী দক্ষিণবঙ্গের গঙ্গায় পলি জমেছে প্রায় তিন কোটি কিউবিক মিটার। এই বছরের বন্যায় ১৫টি জেলাতে ১ কোটি ২৮ লক্ষ ১৫ হাজারের মতো মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে, ৯৫ জন মানুষ মারা গেছেন, ছয় লক্ষ হেক্টর কৃষিজমির ফসল নষ্ট হয়েছে। ত্রাণের ব্যাপারে কি কি উদ্যোগ নেওয়া হয়েছে সেটা ত্রাণমন্ত্রী বলেছেন, আমি শুধু উল্লেখ করতে চাই বিভিন্ন জেলাতে ত্রিপল দেওয়া হয়েছে ৪,১৮,০০০-এর মতো, যা পঞ্চাশ বছরেও আমরা করতে পারিনি। চাল, গম বণ্টন করা

হয়েছে ২৩ হাজার মেট্রিক টনের মতো, গত ৫০ বছরে যা করতে পারিনি। মাননীয় সোহরাব সাহেব একটা বক্তব্য রেখেছিলেন মেদিনীপুরে গত বছরে যে বাড়িগুলো ভেঙে গিয়েছিল। মেদিনীপুরকে বন্টন করা হয়েছিল ১৫ কোটি টাকা, ১ কোটি টাকা এখনও অব্যয়িত রয়ে গেছে। এবারে ৫২৯টি চিকিৎসক দল বিভিন্ন জেলায় পাঠিয়েছিলাম। প্রায় ১২,৭৫৯ জন আন্ত্রিকে আক্রান্ত হলেও মৃতের সংখ্যা ৯৫-এর মধ্যেই সীমাবদ্ধ রাখা গিয়েছে। প্রত্যেক জেলার জেলা শাসককে লিখিতভাবে এই তথ্য দিতে বলেছি কোন স্তরে কতদিন আটকে ছিল। এবারে অসুবিধা ছিল যেহেতু নির্বাচন চলছিল। নির্বাচনের নিয়ম অনুযায়ী পঞ্চায়েত সমিতি, পুরসভার কোনও সদস্যকে কাজে লাগানো যাবে না। গড়ে দু-তিন দিন দেরি হয়েছিল জেলাথেকে ব্লকে, ব্লক থেকে গ্রাম পঞ্চায়েত এইভাবে করতে। এটা একদিনে কমিয়ে আনা উচিত। এই সমস্ত বন্টনের পর ত্রাণ তহবিলের ৫৯ কোটি টাকার সমস্তটা খরচ করে অতিরিক্ত ৭২ কোটি টাকা ব্যয় করতে পেরেছি। এখন বিশেষভাবে প্রয়োজন রাস্তাঘাট মেরামতির। ১৮০০ কিলোমিটার জাতীয় সড়কের মধ্যে ১১০০ কিলোমিটার ক্ষতিগ্রস্থ হয়েছে। প্রায় আড়াই হাজার কিলোমিটার অন্যান্য রাস্তা ক্ষতিগ্রস্থ হয়েছে। গৃহনির্মাণের টাকা এক্ষুনি আমাদের ছাড়তে হবে। সেচ বাঁধের মেরামত করতে হবে, কৃষিক্ষেত্রে নজর দিতে হবে। একজন মাননীয় সদস্য সঠিক ভাবেই উল্লেখ করেছেন তন্তুবায়রা ব্যাপকভাবে ক্ষতিগ্রস্থ হয়েছেন। তাদের পাশে অমাদের দাঁড়াতে হবে। গঙ্গা-পদ্মা ভাঙনরোধে কেন্দ্রীয় সরকারকে বলা হয়েছিল ৯২৭ কোটি টাকা দরকার। এটা জাতীয় স্তরের সমস্যা। ওরা ৩০ কোটি টাকার বেশি দেয়নি, রাজ্য সরকার দিয়েছে ৬০ কোটি টাকা। বাকি টাকা ওদের কাছে চাইব না? মেগাসিটি প্রকল্পে কেন্দ্রীয় সরকারের সমান টাকা দেওয়া উচিত ছিল। রাজ্য সরকার দিয়েছে ২১০ কোটি টাকা, সেখানে ওরা দিয়েছে ১০৯ কোটি টাকা। এখানে দাঁড়িয়ে ৭২১ কোটি টাকার দাবি রেখেছিলাম। কেন্দ্রীয় সমীক্ষক দল এসে দেখে গিয়েছিল। কোনও টাকা পাইনি। মাননীয় মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর সঙ্গে বৈঠকে প্রস্তাব রেখেছিলেন। অনেক দিন হয়ে গেল। নিয়ম-নীতি মেনে কমিটির মিটিং ডাকতে হবে। যোজনা কমিশনের সভাপতিকে বলতে হবে। ৭০৬ কোটির মধ্যে ৬৬ কোটি টাকা দেরি করে পেয়েছিলাম, তার হিসাবও দিয়েছি। এবারে দেরি হলে কি করব? এবারে যেন সর্বসম্মতভাবে সিদ্ধান্ত নিতে পারি। সুফিয়ান সরকার সাহেব ঠিকই বলেছেন, শুধু ত্রাণ দিয়ে এই সমস্যার মোকাবিলা করা যায় না, বন্যা রোধের জন্য স্থায়ী পরিকল্পনা করতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অবগত করতে চাই কেন্দ্রীয় সরকারের অর্থনা আসায় হাডঁকো থেকে ৪০ শতাংশ সুদের হারে ৩০০ কোটি টাকা ঋণ হিসাবে নিয়েছি। সবাই নীতিগতভাবে সম্মত হয়েছেন। প্রত্যেকটা জেলায় শুধু বন্যা-নিরোধক বাঁধ নয়, জল নিকাশি ব্যবস্থা ঠিক করা এবং গঙ্গা-পদ্মা ভাঙ্গন

রোধের প্রয়োজন খুবই গুরুত্বপূর্ণ। মুর্শিদাবাদের কান্দি প্রকল্প, মেদিনীপুরের প্রকল্প, বাগজোলা খাল, উত্তরবঙ্গের সমস্ত কিছু নিয়ে এই বার ৩০০ কোটি টাকার প্রকল্প সেচ-দপ্তরের সঙ্গে মিলে ঠিক করেছি। খুব উচ্চ ক্ষমতা সম্পন্ন কমিটি গঠন করা হয়েছে পি এন রায়কে নিয়ে। সেচ দপ্তরের সঙ্গে মিলে, সমস্ত জেলায় সর্বদলীয় আলোচনা করে তারা রিপোর্ট দিয়েছে। তারা জানায় কাজটা আমাদের ডিসেম্বরের মধ্যেই শেষ করতে হবে। এই উদ্যোগগুলো এইভাবেই নিয়েছি। মুখ্যমন্ত্রীও সর্বদলীয় বৈঠকে এটা বলেছেন। আশা করি নীতিগতভাবে সকলেই সহমত দেবেন। তাই বলছি এই প্রস্তাবটা যদি আমরা ঐক্যবদ্ধ ভাবে রাখতে পারি এবং সব দল মিলে দিল্লির কাছে যেতে পারি এবং সঠিকভাবে চাপ দিতে পারি, তাহলে টাকাটা বের হবে, নাহলে বের হবে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার অন্য কোনও কথা নেই। এই রকম একটা রাজ্যে গুরুত্বপূর্ণ স্পর্শকাতর বিষয়ে লক্ষ লক্ষ মানুষ বন্যার্ত হয়েছেন, প্রচুর মানুষ মারা গেছেন। এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর ডাকা সর্বদলীয় বৈঠকে আপনারা বিষয়টাকে সমর্থন করবেন বলেছিলেন। তাই ব্যাপারে বিরোধিতা না করে সকলে সমর্থন করুক এটাই আমি চাই। এই দাবি দিল্লির কাছে যাক। এই দাবি অনুযায়ী সমস্ত টাকা যেন আসে এবং আবার সমস্ত মানুষ পুনর্গঠনের কাজে লিপ্ত হন এবং তাদের বাঁচার তাগিদ তৈরি করতে পারে এটাই আমরা চাই। এই কারণে এটাকে সকলে সমর্থন করুক এই আবেদন জানিয়ে আমরা চাই। এই কারণে এটাকে সকলে সমর্থন করুক এই আবেদন জানিয়ে আমার কথা শেষ করছি।

The motion of Shri Rabindra Nath Mondal that—

এই সভা রাজ্যের ১৫টি জেলায় সাম্প্রতিককালে বন্যায় নিহত ৯৫ জন মানুষের প্রাণহানির ঘটনায় গভীর শোক প্রকাশ করেছে এবং একই সাথে শোক ও সমবেদনা প্রকাশ করছে উড়িষ্যার ভয়ঙ্কর বন্যায় নিহত ও ক্ষতিগ্রস্ত মানুষদের জন্য ও গত বিশ বছরের মধ্যে সবচাইতে ব্যাপক এই বন্যায় বিপর্যস্ত অথবা ক্ষতিগ্রস্ত রাজ্যের ১.২৪ কোটি মানুষের জন্য।

এই সভা সন্তোষ প্রকাশ করছে যে, এই রাজ্যের মানুষ ঐতিহ্য অনুসরণ করে বিপদাপন্নদের পাশে দাঁড়িয়ে সহযোগিতার মনোভাব দেখিয়েছেন, এবং রাজ্য সরকার, তার কর্মচারিরা দ্রুততার সাথে বন্যাপীড়িত মানুষের ত্রাণের কাজে উদ্যোগ নিয়েছেন এবং অত্যন্ত দ্রুততার সাথে রাজ্য সরকার এবং জেলায় জেলায় প্রশাসন কন্ট্রোলরুম খুলে বন্যা মোকাবিলায় সচেষ্ট থেকেছে এবং নির্বাচনী কাজ চলাকালীন সময়ে অন্য

সমস্ত কাজের চাইতে অনেক বাড়তি অগ্রাধিকার দিয়ে ত্রাণের কাজে ঝাঁপিয়ে পড়েছে।

এই সভা লক্ষ্য করছে যে, রাজ্য ত্রাণ তহবিলের সমুদয় অর্থ ৫৯ কোটি টাকা খরচ করার পরেও বন্যার প্রয়োজনে আরও অধিক অর্থ খরচ করে রাজ্য সরকার ত্রাণের যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছে।

এই সভা মনে করছে যে, রাজ্যের রাস্তাঘাট, মানুষের ঘরবাড়ি, ফসল, বাঁধ ইত্যাদির যা ক্ষয়ক্ষতি হয়েছে তা মেরামতির জন্য আরও অনেক অর্থের প্রয়োজন এবং সমস্ত রীতিনীতি মেনেই রাজ্য সরকার এই সমুদয় কাজে কেন্দ্রীয় সরকারের কাছে ৭২১ কোটি টাকা বরাদ্দের সঙ্গত দাবি করে স্মারকপত্র দিয়েছে।

এই সভা অবগত আছে যে, কেন্দ্রীয় সমীক্ষকদল ইতিমধ্যেই বন্যা দুর্গত এলাকা ঘুরে যাওয়া সত্ত্বেও কেন্দ্রীয় তহবিল থেকে এখনও পর্যন্ত একটি পয়সা অর্থ সাহায্য আসেনি।

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্যে বন্যাপরবর্তী ত্রাণ ও পুনর্গঠনের কাজের প্রয়োজনে কেন্দ্রীয় ত্রাণ তহবিল থেকে প্রয়োজনীয় ৭২১ কোটি টাকা বরাদ্দ করার জন্য দাবি জানাচ্ছে।

was then put and agreed to.

## MOTION UNDER RULE 185

**Shri Tapas Roy** : Sir I beg to move that—

Whereas, it has come to light that the State Government had purchased Palmolin oil from a Malayasian Company, Power and Energy Corporation through the West Bengal Essential Commodities Supply Corporation in 1991;

Whereas, the Government had received lower tender prices from two other companies but that were overridden by the then Food Minister at the behest of the Chief Minister;

Whereas, this had caused a great loss to the State Exchaquer.

The House, therefore censures the Chief Minister and urges upon the order a full-fledged enquiry into the same.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পাম তেল কেলেঙ্কারি নিয়ে যে প্রস্তাব এনেছি, তাকে মুভ করলাম। এপর আমার বক্তব্য রাখছি। গভর্নমেন্ট অফ ইন্ডিয়া যখন সার্কুলার দিয়েছিলেন যেটা ১০৫ তম বোর্ড মিটিং এ বোর্ডে নোট এ এজেন্ডা আইটেম নাম্বার থ্রি direct import of the edible oil of the State Government সেটা হচ্ছে লেটার 1/10/91-EOP-dt. 6-11-91 রিসিভড হেয়ার আমরা পেয়েছিলাম মানে রাজ্য সরকার পেয়েছিল ২৬-১১-৯২। আমার বক্তব্য অত্যন্ত স্পেসিফিক। কিছুক্ষণ আগে ভাল লাগল যখন একটা মোশনের উপর বক্তব্য রাখতে গিয়ে আমাদের মাননীয় আইনমন্ত্রী নিশীথ অধিকারী বলছিলেন যে, সত্য উদ্‌ঘাটিত হোক, সত্য প্রকাশিত হোক। সর্বত্র সর্বক্ষেত্রে যে রাজনৈতিক দলই হোক না কেন, আমি তারই সুরে সুর ধরে বলছি এখানে যারা উপস্থিত আছেন, একটু আগে এই কথাগুলি যিনি বলছিলেন, সেটা নিশ্চয় আপনাদের সকলেরই স্মরণে আছে। প্রশ্ন হল ইমপোর্ট এডিবল অয়েল বাই দ্য স্টেট গভর্নমেন্ট বিভিন্ন জায়গা থেকে, শুধু মালয়েশিয়া থেকে নয়, অনেক জায়গা থেকে আমরা এনেছি। এটা মালয়েশিয়ার। এটা জানুয়ারি ৯২তে। প্রশ্ন হল যে, ৬ জন প্রোপোজাল দিয়েছিল, ৪ জনকে বেছে নেওয়া হয়েছিল। সেই ৪ জন হচ্ছে পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশন যা সিঙ্গাপুর বেসড কোম্পানি আর একটা হচ্ছে নেপচুন ওভারসিয়াস প্রাইভেট লিমিটেড, আহমেদবার কোম্পানি। আরএকটা হচ্ছে আই টি সি। ক্যালকাটা বেসড কোম্পানি এবং সুমি মোটো কোম্পানি লিমিটেড জাপানি কোম্পানি। যাদের এজেন্ট রয়েছে দিল্লিতে। অরও দুটো ছিল, তাদের বাদ দিয়ে দেওয়া হয়েছে। এই ৪জনকে শর্ট লিস্টে করা হয়েছে। এবার প্রশ্ন হল আমরা তিনভাবে কনজিউমার এবং গভর্নমেন্ট এক্সচেকারের সঙ্গে আলোচনা করেছি। এটার এক দুই তিন করে সেই কারণগুলি আপনাদের সামনে রাখছি। প্রশ্ন হল তখনকার কমার্শিয়াল অফিসার থেকে শুরু করে মিঃ ভট্টাচারিয়া এবং দিদেন সেক্রেটারি, দিদেন আদার অফিসারস মাননীয় মন্ত্রী তারাও টার্নড ডাউন করেছিলেন কিন্তু লোয়েস্ট বিডার বিডারকে তারা আকুতি মিনিত করা সত্ত্বেও সেই লোয়েস্ট বিডারকে বাদ দেওয়া হল কেন এবং এই ধরনের আরও কত ঘটনা ঘটে রয়েছে পশ্চিমবাংলায় সেটা আমাদের জানা দরকার। এই যে মেসার্স নেপচুন ওভারসীজ প্রাইভেট লিমিটেড আমেদাবাদ বেসড কোম্পানি কম টাকা চেয়েছিল, কম টাকায় দিয়েছিল এবং যার জন্য দুশো টাকা পার মেট্রিক টন বেশি দিতে হয়। সেই নোট পর্যন্ত ছিল। ২০ পয়সা করে কনজিউমারদের পার কেজিতে পে করতে হয়। এই নোটে বলা ছিল, স্যার গভর্নমেন্ট সুড not take commercial decisions on behalf of the ECSE কর্মাশিয়াল ডিসিসন এই গভর্নমেন্ট নিয়েছিলেন। একটা সরকার মানুষের কথা না ভেবে, জনসাধারণের কথা না ভেবে এক পয়সার জন্য যারা ট্রাম জ্বালিয়েছিলেন, তারা ২০ পয়সা করে বেশি দিয়ে মানুষকে কিনতে হবে, দিতে হবে। এখন মানুষের জন্য তাদের দরদ উথলে উঠল

না। সেই কারণে নায়নার গভর্নমেন্ট একই দিনে একই সময়ে একই কোম্পানির কাছ থেকে একই এডিবল অয়েল কেনার জন্য যদি তাদের বিরুদ্ধে ১২০ আই পি সি ধার্য হয়ে যাকে, স্টেট ভিজিলেন্স কর্পোরেশন গভর্নমেন্ট যদি দিদেন চিফ মিনিস্টার অ্যান্ড আদার মিনিস্টার দিদেন চিফ সেক্রেটারি অ্যান্ড আদার অফিসারদের বিরুদ্ধে যদি ১২০ বি আই পি আনা যেতে পারে, তাহলে আমাদের বর্তমান মুখ্যমন্ত্রী, তার ঘনিষ্ঠ আত্মীয় এবং দিদেন খাদ্যমন্ত্রীর বিরুদ্ধে আনা হয়নি কেন, আনা যাবে না কেন? আমার মনে হয় যে স্বচ্ছতার কথা, যে অ্যান্টি করাপশনের জন্য আপনারা বিপ্লব করেন, যে স্বচ্ছতার কথা বলেন, বিশেষ করে অসীমবাবু স্বচ্ছতার কথা বলেন সবচেয়ে বেশি, আমি তার কাছেও অনুরোধ করব, আপনি অনেক কিছু অ্যাডভাইস করেন, মাননীয় মুখ্যমন্ত্রীকে অ্যাডভাইস করুন স্বচ্ছতা সম্পর্কে। সরকারের মুখ্যমন্ত্রী, তার আত্মীয় এবং তদানিন্তন খাদ্যমন্ত্রীর স্বচ্ছতা সম্পর্কে, আদার অফিসারদের স্বচ্ছতা সম্পর্কে, যদি আপনাদের বুকের পাটা থাকে তাহলে আপনারা এটাকে সি বি আই এর হাতে তুলে দিন। আপনারা একবার সার্ভিস চার্জ নিয়ে ১৬.৮০ হাজার টাকা, প্রায় ১৭ লক্ষ টাকা আপনারা নষ্ট করেছেন। ১৫ পারসেন্ট সার্ভিস চার্জ যেটা তাদের হাতে তুলে দিয়েছেন, ১৩ পারসেন্টকে আপনারা তুলে দেননি। একেবারে ইন্ডিয়ান রূপীতে দেওয়া আছে। আমরা যদি ইউ এস ডলারে সেটা দিতাম, তাহলে পরে আমাদের দুকোটি টাকা বাঁচত। ফ্রাকচুয়েট, ইন্ডিয়ান মানি ভিজ-আ-ভিজ ইউ এস ডলার। দু কোটি টাকা আমরা সেভ করতে পারতাম। সেক্ষেত্রেও আমরা লুজ করেছি। আর কোনও কারণে লোয়েস্ট বিডারকে বাদ দিয়ে হায়েস্ট বিডারকে দেওয়া হল? এটা নিশ্চয়ই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাউসের সদস্য হিসাবে আমার জানার অধিকার আছে এবং এই হাউসের মাধ্যমে, সংবাদমাধ্যমে বাংলা সাড়ে সাত কোটি মানুষ জানতে চায় এই সরকারের স্বচ্ছতা এবং এই সরকার ৯২ সালে যে এডিবল অয়েল পারচেজ করেছিল লোয়েস্ট বিডার থাকা সত্ত্বেও তাকে বাদ দেওয়া হল কেন? এর সঙ্গে ওদের শরিকদল জড়িত। ই সি এস সিকে অ্যামেন্ড করা হল। চেয়ারম্যান, মন্ত্রী, এক্স অফিসিও তাকে রাখা হল না। যাকে রাখা হল তিনি আর আমাদের মধ্যে নেই। ইহলোকে নেই তিনি চলে গেছেন। যে কোম্পানি, মেসার্স পাওয়ার অ্যান্ড এনার্জি প্রাইভেট লিমিটেড, সিঙ্গাপুর বেসড কোম্পানি সেই কোম্পানির অন্যতম মালিক বা ম্যানেজিং ডাইরেক্টর আর শিবশৈলম, রিটায়ারড আই এ এস, ৬৬ ব্যাচের বেঙ্গল ক্যাডার, চাকরি ছেড়ে দিয়ে যোগ দান করলেন, সঙ্গে করে নিয়ে এলেন কাকে সঙ্গে করে নিয়ে এলেন শুভব্রত বোস, যার ডাকনাম চন্দন বোস। শুভব্রত বোসকে সঙ্গে করে নিয়ে যাওয়া হল। জ্যোতি বাবুর একমাত্র পুত্র। তাকে সঙ্গে করে নিয়ে যাওয়া হল। আজকে তাই প্রশ্ন হল আপনার কাছে এক দুই তিন ধাপে গভর্নমেন্ট এক্সচেকার ইন ওয়ান হ্যান্ড এবং ইন আদার হ্যান্ড যেভাবে মানুষদের কনজিউমারদের ক্ষতি করা

হয়েছে আমি তার প্রতিবাদ করছি এবং সি বি আই তদন্তের দাবি জানাচ্ছি।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী দীপক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই সভার সামনে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। এটা ঠিক যে পশ্চিমবঙ্গে খাদ্য ও সরবরাহ দপ্তর নীতি নির্ধারণ করে এবং সেই নীতি অনুসারেই পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম বিভিন্ন ধরনের ব্যবসা-বাণিজ্য করে। নিগম যখন প্রথম সৃষ্টি হয়েছিল তখন সিমেন্ট, স্টিল এগুলি সব রেশন ছিল এবং সাধারণত নিগম এই ধরনের ব্যবসা করত। পরে যখন সিমেন্ট, স্টিল-এর ব্যবসা উঠে যায় তখন নিগমকে বাঁচিয়ে রাখার জন্য নিগমকে অন্যান্য ধরনের ব্যবসায় মন দিতে হয়। এ ব্যাপারে নিগমের চেয়ারম্যান আইন অনুসারে ছিলেন খাদ্য ও সরবরাহ দপ্তরের মন্ত্রী এবং নিগমের ভাইস-চেয়ারম্যান ছিলেন খাদ্য সরবরাহ দপ্তরের সেক্রেটারি। নিগমের অফিস খাদ্য সরবরাহ দপ্তরের অফিসের মধ্যেই ছিল, কাজেই প্রাত্যহিক যোগাযোগের মাধ্যমে সমস্ত কাজ পরিচালনা করা হত। এর আগে নিগম দু-এক বার ব্যবসা করতে গিয়ে অসুবিধায় পড়েছিল। বেহালার ভেজাল তেলের কথা নিশ্চয়ই ভোলা যায় না। আশির দশকের প্রথম দিকে সেই সময় নিগমের সরবরাহ করা তেল নিয়ে আলোচনা উঠেছিল, বেহালার এক রেশন দোকান থেকে আশির দশকের মাঝামাঝি সময়ে। নিগম যে দুটি জিনিস সবচেয়ে ভাল ভাবে লক্ষ্য রাখত সেটা হল গুণগত মান যে জিনিস সরবরাহ করা হচ্ছে তার এবং তার ন্যায্য মূল্য। পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের প্রধান উদ্দেশ্যই ছিল গরিব মানুষকে যাতে সবচেয়ে সস্তায় অথচ গুণমান সম্পন্ন অত্যাবশ্যক পণ্য সরবরাহ করা যায়। যখন ভারতবর্ষের তৈল বীজ উৎপাদন কম হত তখন ভারত সরকার স্টেট ট্রেডিং কর্পোরেশনের মাধ্যমে রেপসীড এবং পামলীন অয়েল বিভিন্ন রাজ্য সরকারকে সরবরাহ করত এবং রাজ্য সরকার এসেনসিয়াল কমোডিটিজ কর্পোরেশনের মাধ্যমে সেই তেল বিভিন্ন রেশন দোকানে সরবরাহ করতেন। কিন্তু যখন সেই তৈল বীজ উৎপাদন বেড়ে গেল তখন ভারত সরকার ক্রমে ক্রমে এই আমদানি কমিয়ে দিল। ১৯৯১-৯২ সালে ভারত সরকার বললেন যে এস টি সি আর আমদানি করবে না, আমদানি করবে বিভিন্ন রাজ্য সরকার যদি তারা মনে করে। পশ্চিমবঙ্গ সরকার মনে করেছিল যে সেই সময় তেল আমদানির প্রয়োজন আছে এবং এসেনসিয়াল কমোডিটিজ কর্পোরেশনকে দায়িত্ব দিয়েছিল তেল আনার। প্রথম কোটায় ৮ হাজার টন তেল আমদানির জন্য ভারত সরকারের অনুমতি পাওয়া গিয়েছিল। সেই সময় কেরালার সরকার ১৫ হাজার টন এবং তামিলনাড়ু সরকার ২০ হাজার টন তেল আমদানির অনুমতি পেয়েছিল।

আমার কাছে কোনও ডকুমেন্টস নেই।

(গোলমাল)

কাজেই সেই অবস্থায় মন্ত্রী তখন সচিবের সুপারিশ আগ্রহ্য করেন সেই পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশনকে বরাত দিয়েছিলেন এবং এটাও ঠিক, এই পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশন পরে একজন প্রভাবশালী ব্যক্তিকে, যারা তাকে এ ব্যাপারে সাহায্য করেছিলেন তাকে তামিলনাডুতে যে ৩০০ কোটি টাকার কয়লা আমদানির কেলেঙ্কারি হয়েছিল সেখানেও তাকে অংশীদার করেছিলেন। সেই কেলেঙ্কারির মামলা শ্রীমতী জয়ললিতার বিরুদ্ধে চলছে এবং একই সময় তার বিরুদ্ধে পাম তেলের আমদানির মামলাও চলছে। করুণাকরণ তখন ছিলেন কেরলের চিফ মিনিস্টার। মার্কসিস্ট চিফ মিনিস্টার শ্রী নায়নার আসার পরে এ ব্যাপারে তদন্ত শুরু করেন। এই অনুমতি পাওয়ার পরে সরকারি নিয়ম অনুসারে ওপেন টেন্ডার ডাকা হয়েছিল। সেই ওপেন টেন্ডারে যারা প্রতিদ্বন্দ্বীতা করেছিলেন তাদের শর্ট লিস্টিং করেছিলেন এসেন্সিয়াল কমোডিটিস কর্পোরেশনের যে পারচেজ কমিটি আছে, তিনজন অফিসারের একটা কমিটি আছে, তারা সেই মূল্য নির্ধারণ করেন। ৪-টে কোম্পানি ছিল মেসার্স পাওয়ার অ্যান্ড এনার্জি প্রাইভেট লিমিটেড অফ সিঙ্গাপুরের একটা ইন্ডিয়ান এজেন্ট ছিলে মেসার্স মালা এক্সপোর্ট কর্পোরেশন। তার ইন্ডিয়ান ডাইরেক্টর ছিলেন আমাদের একজন অবসরপ্রাপ্ত আই এ এস অফিসার আর শিবশৈলেম, যিনি ২০ বছর চাকরি করার পরে তার বাবা মারা যাওয়ার পরে তাদের ফ্যমিলি বিজনেস, সেই বিজনেস টেক-আপ করেছিলেন। আর ছিল মেসার্স নেপচুন ওভারসিজ প্রাইভেট লিমিটেড। তাদের ক্ষেত্র ছিল আহমেদাবাদ। আই টি সি লিমিটেড কলকাতার এবং সুমি মোটর কর্পোরেশন অফ জাপান তাদের একজন ইন্ডিয়ান এজেন্ট ছিল। এই চারজনকে শর্ট লিস্ট করা হয়েছিল এবং নিয়ম অনুসারে তাদের সঙ্গে নিগোসিয়েশন বা কথাবার্তা চালানো হয়েছিল। তাতে দেখা গেল যে মেসার্স নেপচুন ওভারসিজ, আহমেদাবাদের, তারাই সবচেয়ে কম দাম এবং উপযুক্ত গুণগত মানের তেল সরবরাহ করতে প্রস্তুত ছিল। তখন এই মিঃ আর শিবশৈলেম, যিনি আমাকে চিনতেন, তৎকালীন খাদ্য সচিবের কাছে... (গোলমাল) তিনি এসেছিলেন তৎকালীন খাদ্য সচিবের কাছে এবং তৎকালীন খাদ্য সচিব তাকে বলতে বাধ্য হয়েছিলেন যে, তাকে অর্ডার দেওয়া যাবে না কারণ তার অর্ডারের মূল্য অনেক বেশি। তার পরেই জানা গেল সেই ব্যাপারে কলকাতা এসেন্সিয়াল কমোডিটিস কর্পোরেশনের মধ্যে একটা আইনগত পরিবর্তন এনে মন্ত্রীর জায়গায় আগেরবারের মন্ত্রী যিনি নির্বাচনে পরাজিত হয়েছিলেন সেই নির্মল বসুকে চেয়ারম্যান করা হয়েছিল। এটাও বেআইনি ছিল। পরে আবার সেটা পরিবর্তন করে মন্ত্রীকে চেয়ারম্যান করা হয়েছে। যাইহোক, এই আর শিবশৈলেম নির্মল বসুকে গিয়ে ধরলেন যাতে তার দামটা গৃহীত হয়, ঐ দামে তেল কেনা হয়। সেইভাবে নোট দেওয়া হয়েছিল এবং সেই নোটে বলা হয়েছিল, সরকারি

নোটে যে, মন্ত্রী যেন যে কম দামে দিচ্ছে তার দামটাই গ্রহণ করেন, যিনি বেশি দামে তেল দিচ্ছে তার দামটা গ্রহণ না করেন। মন্ত্রী সেই ফাইল ফেরত দিতে বাধ্য হয়েছিলেন। কেন না তিনি বলেছিলেন যে, তার উপর চাপে আছে তাই এই তেলের বরাত পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশনকেই দেওয়া হয়। পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশনকে দেওয়ার জন্য মন্ত্রী পীড়াপীড়ি করা সত্ত্বেও তৎকালীন সচিব পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশনকে দিতে রাজি ছিলেন না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিঃ ঘোষ আপনি যে সব তথ্যগুলো দিচ্ছেন এই তথ্যগুলোর কোনও রেকর্ড বা ডকুমেন্টস আপনার কাছে আছে?

**শ্রী দীপক ঘোষ ঃ** ২ বছর তদন্ত করার পর ২১শে নভেম্বর ১৯৯৭ সালে এফ আই আর লজ করা হয়েছিল এবং ৭-৮ দিন আগে এই ব্যাপারে চার্জশিট দেওয়া হয়েছে। শুধু করুণাকরণকে দেওয়া হয়নি, তৎকালীন খাদ্য সচিব, মুখ্য সচিব ও খাদ্যসরবরাহ সচিব, আরও ২-১ জন অফিসার, পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশনের কর্তাব্যক্তিদের সবাইকে চার্জশিটে অভিযুক্ত করা হয়েছে। আমরা চাই এই একই রকমের মামলা যেখানে রয়েছে, একই রকমের তথ্য যেখানে রয়েছে, এটা খাদ্য দপ্তরের ফাইলে নিশ্চয়ই রয়েছে, এটা পুরোপুরি একটা তদন্ত হোক। একজনকে খুশি করার জন্য জনসাধারণকে আরও বেশি দামে তেল কিনতে হয়েছে। যেখানে কোনওরকম দ্রব্য মূল্য বৃদ্ধির বিরুদ্ধে—বামফ্রন্ট দ্রব্যমূল্য বৃদ্ধির বিরুদ্ধে আন্দোলন করত—ট্রাম, বাস পোড়াতো, ট্রাম, বাস পুড়িয়ে তাদের ঐতিহ্য শুরু হয়েছিল,—সেখানে এক্ষেত্রে প্রত্যক্ষভাবে দ্রব্যমূল্য বৃদ্ধিতে তারা সাহায্য করেছে। এই দুর্নীতির বিরুদ্ধে আমরা সি বি আই তদন্ত চাই। এখানে যে সরকার আজ কেরালায়ও সেই সরকার আছে। তাদের সরকারও একইভাবে কাজ করেছেন। তারা এব্যাপারে সি বি আই-কে দিয়ে তদন্ত করিয়েছেন। সুতরাং এখানে সি বি আই-কে দিয়ে তদন্ত করার জন্য অনুমতি দেওয়া হোক। এই দাবি রাখছি এব্যাপারে সি বি আই তদন্ত না হলে আমরা বৃহত্তর আন্দোলন গড়ে তুলব। ফলে জনসাধারণ বামফ্রন্ট সরকারের প্রকৃত রূপটা বুঝতে পারবেন। এই বামফ্রন্ট সরকার দ্রব্যমূল্য বৃদ্ধিতে গর্জে উঠেছে—অথচ গোপনে গোপনে তারা দ্রব্যমূল্য বৃদ্ধিতে সাহায্য করেছে, তারা গোপনে গোপনে দ্রব্যমূল্য বৃদ্ধিতে সহায়তা করেছে। আমরা চাই এর বিরুদ্ধে সি বি আই তদন্ত হোক।

(এই সময় ওয়েলে নেমে পড়ে মাননীয় বিধায়ক শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়, মাননীয় বিধায়ক শ্রী সাধন পান্ডে, মাননীয় বিধায়ক শ্রী মিহির গোস্বামী, মাননীয় বিধায়ক শ্রী দিলীপ দাস এবং মাননীয় বিধায়ক শ্রী বাদল ভট্টাচার্য, স্লোগান দিতে থাকেন।)

[3-00 — 3-10 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় তাপসবাবু, মাননীয় সৌগতবাবু একটা উদ্দেশ্য প্রণোদিতভাবে এবং তৃণমূলের একজন এই ষড়যন্ত্রের জালে জড়িয়ে যে মোশন এনেছেন তাকে আমি সম্পূর্ণ বিরোধিতা করছি। বোঝা গেল তাপসবাবু দু নৌকায় পা দিয়ে আছেন। কোথায় যাবেন ঠিক করতে পারছেন না। কারণ নব নির্বাচিত মাননীয় বিধায়কের বক্তব্য আমি মনোযোগ দিয়ে শোনার চেষ্টা করেছি। তিনি একজন আই এ এস অফিসার, তিনি রিটায়ার করার পর একটা দলে যোগ দিয়েছেন। নিজের কাজ যা তিনি করেছেন তার সাফাই গাইছেন, তারা বোঝা অন্যের ঘাড়ে চাপানোর চেষ্টা করছেন। তাপসবাবু প্রস্তাব উত্থাপন করলেন এবং সৌগতবাবু অন্যতম সিগনেটোরি, আমি তাদের দৃষ্টি আকর্ষণ করছি—আপনাররা মোশনে লিখেছেন, ৯১ সালে, অথচ এখানে বক্তৃতায় বলা হচ্ছে ৯২ সাল! সুতরাং আপনারা তথ্যটা একটু কারেক্ট করে নিন। মাননীয় সদস্য দীপকবাবু নতুন সদস্য। আমি এখানে কোনও ব্যক্তিগত কথা বলতে চাই না এবং ওটা আমাদের রুচি সম্মতও নয়। ১৯৯২ সালে কেন্দ্রীয় সরকার একটা ফ্যাক্স মেসেজ দিয়ে জানিয়েছিলেন, আমাদের ফরেন কারেন্সির টানাটানি চলছে, আমরা এডিবল অয়েল বছরে ৪ মাসের বেশি দিতে পারব না। আগে দিতে ১২ মাস, সে সময় তারা বললেন, ৪ মাসের বেশি দিতে পারবেন না। আগস্ট থেকে নভেম্বর পর্যন্ত দেব, বাকিটা আপনাদের সংগ্রহ করতে হবে। তারই ভিত্তিতে এই সময় তেল আনার প্রশ্ন দেখা দেয়। এস টি সি স্টেট ট্রেডিং কর্পোরেশন প্রথমে মালয়েশিয়া থেকে তেল আনার কথা ঠিক করে। তখনকার চিফ সেক্রেটারি, আমি নাম করছি না, ফুড সেক্রেটারি কে ছিলেন তা দীপকবাবু ভালভাবেই জানেন—ঐ বিষয়ে বলেছিলেন। ফুড সেক্রেটারি বা খাদ্য দপ্তরের সচিব ছিলেন ই সি এস সি-র ভাইস চেয়ারম্যান। কিন্তু অত্যাবশ্যক খাদ্য নিগম যেহেতু অতীতে কখনও তেল আমদানি করেনি, সেহেতু এ বিষয়ে তিনি ডিপার্টমেন্টকে একটা নোট দিয়েছিলেন। তাতে বলা হয়েছিল, ই সি এস সি নোডাল এজেন্সি হতে পারে। তারপরেও ঐ তদানিন্তন ফুড সেক্রেটারি সাম ঘোষ, তিনি নোট পাঠিয়েছিলেন, ই সি এস সি-কে নোডাল এজেন্সি হিসাবে কাজ করতে হবে এবং তার গ্যারান্টার হতে হবে স্টেট গভর্নমেন্টকে। এমন কি ফুড মিনিস্টারের কাছে পর্যন্ত এই ফাইল পাঠানো হয়নি। উনি নিজেই টেন্ডার কল করেছিলেন। তাতে নেপচুন-এর ছিল লোয়েস্ট টেন্ডার। মাননীয় বিধায়ক দীপক ঘোষ মহাশয় নিশ্চয়ই জানেন যে, আই টি সি, পাওয়ার এনার্জি এবং নেপচুন, প্রত্যেকেরই টেন্ডার ছিল। লোয়েস্ট টেন্ডার ছিল নেপচুনের। কিন্তু সেখানে একটা ক্লজ ছিল—লোডিং করবে কিনা, আন-লোডিং করবে কিনা, কাস্টম ক্লিয়ারেন্স করবে কিনা, স্টোরেজের দায়িত্ব নিতে পারবে কিনা? 'নেপচুন' বলেছিল, তারা এই সব করতে পারবে না। সেই পরিপ্রেক্ষিতে সে সময় পাওয়ার এনার্জির প্রশ্ন আসে। তখন সেখানে এম ডি যিনি

ছিলেন, যার নামটা উনি করলেন না—উনি ছিলেন ভাইস চেয়ারম্যান, আর একজন এম ডি ছিলেন এইচ বি নায়ার। তিনি ফুড সেক্রেটারির কাছে নোট পাঠিয়েছিলেন। তারপর ফুট সেক্রেটারি যারা টেন্ডার দিয়েছিলেন তাদের সকলকে নিয়ে মিটিং করেছিলেন। সেই মিটিং-এর ভিত্তিতে তিনি নিজে সিদ্ধান্ত নিয়েছিলেন। তৎকালীন ফুড সেক্রেটারি তথা নিগমের ভাইস চেয়ারম্যান বলেছিলেন, 'তামিলনাড়ু, কেরালাসহ সব রাজ্যের সঙ্গে কথা বলে দেখেছি। যে, পাওয়ার এনার্জি এটা করতে পারবে। সুতরাং ওদের এই দায়িত্ব দেওয়া হোক।' তাপসবাবু এবং সৌগতবাবু একটু লক্ষ্য করুন আপনারা কাদের জালে জড়িয়ে পড়ছেন। বিরোধী দলের চিফ হুইপ মান্নান সাহেবকে বলছি, আপনাদের দলের সদস্যরা সবাই আপনার হুইপ মানছে তো? এখানে একটু আগে কারা কারা ঘুর-পাক খেলো তা একটু তাকিয়ে দেখুন।

[3-10 — 3-20 p.m.]

প্রশ্নটা কেন আনলেন? কেন মাননীয় সদস্য প্রশ্নটা করলেন? চিফ মিনিস্টারের প্রশ্নটা কেন উঠল? চিফ মিনিস্টারের কাছে নেভার সেন্ট টু দি ফাইল, চিফ মিনিস্টারের কনফারেন্সের জন্য ফাইল পাঠানো হয়নি। ৪-৩-১৯৯২, ৬-৩-১৯৯২, ৩১-৩-১৯৯২ এবং ২-৪-১৯৯২ তারিখে দুটি ইন্সটলমেন্টে তেল আনা হয়েছিল। উনি ৮ হাজার বললেন, নিজে সই করলেন আর ফিগারটা জানেন না? ফিগারটা জেনে নিন, ৭ হাজার ৮৯৪.২৭ মেট্রিক টন। মিনিস্ট্রি অফ সিভিল সার্ভিসে, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া, তাদের যে রেট রয়েছে সেই রেটে স্টেট ট্রেডিং কর্পোরেশন আনলে ২০ পারসেন্ট ইমপোর্ট ডিউটি ছাড় দেয়। কিন্তু এখানে যেহেতু গভর্নমেন্ট আনছে সেহেতু গভর্নমেন্ট আনলে ৪০ পারসেন্ট ইমপোর্ট ডিউটি দিতে হবে। তখনকার যিনি ফুড সেক্রেটারি ছিলেন তিনি দিল্লির সরকারকে রিলাকশেসনের জন্য সেই ফাইল পাঠালেন। কিন্তু বলা হল, স্টেট গভর্নমেন্ট যেহেতু আমদানি করছে, সুতরাং ৪০ পারসেন্ট ইমপোর্ট' ডিউটি দিতে হবে। তাপসবাবু, সৌগতবাবু—আপনারা প্রস্তাবটা আনলেন, কিন্তু দিল্লিতে তখনকার খাদ্যমন্ত্রী কে ছিলেন—তার নাম কি আপনাদের মনে আছে? পরবর্তীকলে তার কি অবস্থা হয়েছিল? আমি তার নাম উচ্চারণ করছি না। যে তেল আনা হয়েছে সেই তেল পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে দেবার পরও নিগমের ২ কোটি ৬০ লক্ষ টাকা লাভ হয়েছে। (দীপকবাবুকে উদ্দেশ্য করে) আপনিই বলেছেন! এ তো দেখছি ভুতের মুখে রাম নাম! আপনি কার কাছ থেকে তথ্য পেলেন? আপনি একজন আই এ এস অফিসার ছিলেন। আপনি বললেন ১৯৮০ সাল, অথচ ঘটেছিল ১৯৮৮ সালে—সেটা কি আপনি জানেন? কিন্তু সুব্রতবাবু জানেন, বেহালায় তেলে ভেজাল হয়েছিল ১৯৮৮ সালে আর আপনি বললেন ১৯৮০ সাল। সেই ভেজাল তেলের পক্ষে য়িনি সওয়াল করেছিলেন তার নাম কি দীপকবাবুর জানা নেই? আপনি কাদের সাথে হাত মিলিয়েছেন? আপনার জানা নেই,

সেই ভেজাল তেলের পক্ষে যিনি সওয়াল করেছিলেন তিনি ঐ কেন্দ্রে (যাদবপুর) এম পি ছিলেন। অত্যন্ত দুঃখিত,এখন তিনি আপনাদের নেত্রী। ওটা ঘটেছিল ১৯৮০ সালে নয়, ১৯৮৮ সালের পরে। তাই বলছি, হাউসে যখন এসেছেন তখন হাউসের ডেকোরাম মানতে হলে হোম টাস্ক করে আসবেন। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, অত্যন্ত উদ্দেশ্য প্রণোদিতভাবে ঐ কেরালার অপরাধীকে আড়াল করার জন্য এবং নিজের অপরাধ ঢাকবার জন্য এই প্রস্তাব আনা হয়েছে এবং এখানে একজন অপরাধী ঢুকে পড়েছে নিজেকে আড়াল করার জন্য। আমি সেই জন্য এই প্রস্তাবকে সম্পূর্ণ বিরোধিতা করছি। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমার জিজ্ঞাস্য, একজন আই এ এস অফিসার সেই সময়কার ফাইল নিয়ে এইরকম কথা বলতে পারে কিনা, এবং রাজ্য সরকারের কাছে আমি দাবি করছি, এই বিষয়ে তদন্ত হোক সত্যি কে দায়ী? কে ঢুকে পড়ল, সে কে? কেরলের মতন তাকেও কাঠগড়ায় দাঁড় করিয়ে এই বিধানসভা বিচার করবে, রাজ্যের জনগণ বিচার করবে। আমি এই প্রস্তাবের বিরোধিতা করে আমার কথা শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, ১৯৯১-৯২ সালে সরকারের কেনা পাম তেল নিয়ে যে দুর্নীতির অভিযোগ আমরা করেছি—তাপস রায় এবং শ্রী দীপক ঘোষ এখানে বক্তব্য রেখেছেন, আমি আর কয়েকটি কথা তার সঙ্গে যোগ করতে চাই। তবুও আমার ধারণা খুবই যোগ্যভাবে প্রথমে শ্রী তাপস রায় এবং পরে প্রাক্তন খাদ্য সচিব শ্রী দীপক ঘোষ তথ্যগুলি এখানে রেখেছেন। রবীনবাবু অবশ্য বলেছেন যে তিনি প্রাক্তন আই এ এস অফিসার। রবীনবাবু প্রাক্তন ব্যাঙ্ক অফিসার এবং তার সঙ্গে প্রাক্তন আই এ অফিসারের যে লড়াই, তারমধ্যে আমি যেতে চাই না। এখানে তথ্যগুলি স্যার, অত্যন্ত পরিষ্কার। সেইজন্য স্যার, আমি তথ্যের উপর বেশি না বলে ওদের কাছে একটি সহজ আবেদন করতে চাই। আজকে সকালবেলাতে আমরা বলেছিলাম যে রাজীব গান্ধী মারা গিয়েছেন, তার নামটা চার্জশিটে রয়েছে, তা প্রত্যাহার করা হোক। বামফ্রন্ট থেকে আপনারা আপনাদের মন্ত্রী, রবীন মন্ডল ইত্যাদিরা কি বললেন? তারা বললেন যে লেট দিস টেক ইটস ওন কোর্স। আপনারা যদি বুকে হাত দিয়ে মনে করেন যে আপনারা কোনও দুর্নীতি করেননি তাহলে রাজি হয়ে যান না এই হাউসে সর্বসম্মত প্রস্তাব নিয়ে যে এ ব্যাপারে সি বি আই তদন্ত হোক। যদি আপনারা বলেন যে লেট দি ল টেক ইটস ওন কোর্স। তাহলে সি বি আই ইনটারোগেট করুক না সবাইকে—দীপকবাবুকে করুক, নরেনবাবু কে করুক, তখন অফিসার যারা ছিলেন তাদের করুক সবাইকে করুক। যদি আপনারা প্রস্তুত থাকেন আমাদের প্রস্তাবকে সমর্থন করতে...

(গোলমাল)

আমাদের প্রস্তাবে কি আছে? কি বলেছি আমরা আমাদের প্রস্তাবে? স্যার, এটা একটা সেনসার মোশন। সাধারণত সেনসার মোশন আমরা আনি না। এই সেনসার মোশনটা আমরা এনেছি নিন্দা করার জন্য। আর নিন্দাটা কাকে? মুখ্যমন্ত্রীকে। "This House, therefore, censures the Chief Minister and urges upon the Government to order a full-fledged enquiry about the same."

আপনারা যদি সি বি আই তদন্তে রাজি থাকনে তাহলে আমরা এটা সরিয়ে নেব। রাজি হয়ে যান না আপনারা সি বি আই তদন্তে। কিন্তু আমরা জানি আপনারা রাজি হবেন না। আমি স্যার, আর একবার তথ্যগুলি আপনার কাছে রাখছি। এখানে রবীনবাবু মিসলিড করেছেন। উনি বললেন, ৯১ সাল নয়। তাপসবাবু তো ঠিকই বলেছেন। প্রথম গভর্নমেন্ট অব ইন্ডিয়ার যে নোটটি এসেছিল সেটা হচ্ছে ২৬-১১-৯১ সালে। ৯১ সালেই ব্যাপারটা শুরু হয়েছে। তারপর কি হয়েছে? তারপর ৮-১-৯২ টেন্ডারের এগেনস্টে দু রকমের কোটেশন এল। একটা হচ্ছে পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশন অ্যান্ড নেপচুন, এরা টাকায় কোটেশন দিয়েছিলেন। নেপচুন দিয়েছিলেন ১০ হাজার টাকা পার টন আর পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশন দিয়েছিলেন ১০ হাজার ২০২.৫০ টাকা পার টন। এ ছাড়া এস পি ইন্টারন্যাশনাল, তারা ইউ এস ডলারে কোটেশন দিয়েছিলেন। সরকার এখানে একটা ডিসিসন নিলেন যে ইউ এস ডলারে কিনবেন না, টাকায় কিনবেন। তারপর দুটি কোম্পানি শর্ট লিস্ট হল—পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশন এবং নেপচুন। পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশন শুধু ২০২.৫০ টাকা পার টন বেশি চাইনি, তারা বলেছিলেন তাদের ২ পারসেন্ট বেশি সার্ভিস চার্জ চাই। পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশন করেছিল ১৫ পারসেন্ট, নেপচুন করেছিল ১৩ পারসেন্ট। দীপকবাবু অন্যান্য ডিলিংস সম্বন্ধে আমি জানি না কিন্তু এ ব্যাপারে দীপকবাবু ৮-১-৯২তে নোট দিয়েছিলেন "This amount of Rs. 16.80 lakhs was not a small amount since the ultimate cost would go up by Rs. 200 per metric ton i.e. 20 paise per kg. and the consumer would have to pay the highest price."

দীপকবাবু নোটে ছিল,...."Government should not take commercial decision on behalf of the WBECSE".

আমাদের মাননীয় বন্ধুবর নরেন দে, তিনি কি অর্ডার দিলেন? তিনি অর্ডার দিলেন, ৯-১-৯২ তে তিনি বললেন "Power and Energy Corporation appeared to be more dependable and therefore, the company should be given the contract."

মন্ত্রী নিজে দায়িত্ব নিয়ে তার ডিস্ক্রিশন ব্যবহার করলেন। সেক্রেটারির নোট চেঞ্জ করা হল না। নর্মালি হয় কি, মন্ত্রী এসে সেক্রেটারিকে ধমকে বলেন যে আপনার নোটটা চেঞ্জ করুন। কিন্তু সেক্রেটারি নোট রইল, নরেনবাবু সেটা ওভাররুল করলেন এবং বললেন যে পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশন বেশি ডিপেনডেবল। এখানে স্টোরিটা মোটামুটি তাপসবাবু বলেছেন যে, শুভব্রত বোস, তিনি পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশনের শিবশৈলমকে নিয়ে তৎকালীন ই সি এস সি-র চেয়ারম্যান নির্মলবাবুর কাছে গিয়েছিলেন এবং বলেছিলেন পরিষ্কার করে যে কন্ট্রাক্টটা পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশনকে দিন।

[3-20 — 3-30 p.m.]

পরে বাবা আপনার সঙ্গে কথা বলবেন। শুধু এই বেসিসে পাওয়ার অ্যান্ড এনার্জিকে অর্ডারটা দেওয়া হল। পরবর্তীকালে কি হল? শুধু যে ঐ ১৬ লক্ষ ৮০ হাজার টাকা রাজ্য লুজ করল তাই নয়। ব্যাপারটা বুঝুন। এই কন্ট্রাকটা করা হয়েছিল। রুপীতে। এদিকে ইউ এস ডলারে যদি আমরা কিনতাম এই দুই বছরের মধ্যে ইউ এস ডলার ভারতীয় টাকা এগেনস্টে পড়ে গেল—যদি ইউ এস ডলারে কিনতাম তাহলে এই ফ্লাকচুয়েশনের সুযোগ আমরা পেতাম এবং ২ কোটি টাকা আমাদের কম লাগত। কেন লাগল না? কারণ ঐ সময়ে ওরা বলেছিল যে পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশন পুরোপুরি ভাবে টাকায় কিনবে এবং তাতে পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশন সব ফ্লাকচুয়েশনটা অ্যাবসর্ব করবে। তারমানে ওরা এমন একটা অ্যাবসার্ড কথা বলেছিল যে, ইউ এস ডলারের দাম যদি বেড়ে যায় তাহলে আমরাও বাড়াব। কিন্তু কি হল? অ্যাকচুয়ালি ইউ এস ডলারে দাম ইন্ডিয়ান রুপীতে পড়ে গেল এবং তার ফলে ২ কোটি এক্সট্রা খরচ হয়ে গেল। ইট ইজ ও ক্লিয়ার কাট কেস যে এখানে মন্ত্রী তার নিজের ডিসক্রিশনে সেক্রেটারিকে ওভার রুল করে লোয়েস্ট বিডারকে না দিয়ে অন্য একটা কোম্পানিকে দিয়েছেন। তাকে ১৬ লক্ষ ৮০ হাজার টাকা বেশি কমিশন দিয়েছেন প্লাস ফরেন এক্সচেকারের ২ কোটি টাকা তারা লাভ করছে। এই ২ কোটি টাকা রাজ্যের এক্সচেকারে না এসে সেটা কার কাছে গেল? তুনন, তার বাবা নির্মলবাবুর কাছে গেল এবং পাওয়ার অ্যান্ড এনার্জির শিবশৈলমের মধ্যে ভাগ হল। রাজ্য ২ কোটি টাকা লোকসান করল। এই ব্যাপারটা এতদিন পরে উঠছে কেন? স্যার, আমি ফাইলের নম্বর কোট করে বলতে পারি। আপনি দীপকবাবুকে তথ্য দিয়ে বলার কথা বললেন। আমার কাছে অর্ডারের কপি আছে। আমি সেখানে থেকে কোট করে বলতে পারি। এসেনসিয়াল কমোডিটিজ-এর একজন ফেভারিট অফিসার, এস কে ভট্টাচার্য, কমার্শিয়াল অফিসার, অয়েল, তিনি নোট দিয়েছেন ৯-১২-৯১ তারিখে আমি হাউসে সেটা রাখতে পারি। এই সতীন্দ্র ভট্টাচার্যকে এরা ২ বছর রিটায়ার করার পরেও এক্সটেনশন দিয়েছিলেন যাতে

এদের কথামতো এই অর্ডারটা হয়। তাহলে হোয়াট ডাজ ইট প্রুফ? এতে কি এটা প্রমাণিত হয় না যে, একটা পুরো কমপ্লিসিটি ছিল, একটা চক্রান্ত আপনারা তৈরি করেছিলেন? কেন আবার এই ব্যাপারটা উঠছে? কারণ সি পি এম-এর লোকেরা খুব সততার কথা বলেন। নয়নার কেরলে স্পেশ্যাল ভিজিলেন্স কোর্ট, করুণাকরণ যিনি কেরলের মুখ্যমন্ত্রী ছিলেন, বর্তমানে নির্বাচিত লোকসভার সদস্য, তার বিরুদ্ধে এস পদ্মকুমার, যিনি তখন চিফ সেক্রেটারি ছিলেন, তার বিরুদ্ধে স্পেশ্যাল ভিজিলেন্স কোর্টে ১২০ বি, সেকশন ১৩(২)তে মামলা করেছেন প্রিভেনশন অব কারাপশন অ্যাক্টে। কেরলে যদি পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশনের ক্ষেত্রে তেল কেনার জন্য মামলা হতে পারে তাহলে পশ্চিমবঙ্গে সেই একই কোম্পানি সঙ্গে ডিল করার জন্য সি বি আই এনকোয়ারি হবে না কেন? স্যার, শেষে আর একটা কথা বলি, জয়ললিতা ঐ একই তেল কোম্পানি থেকে কয়লা কিনেছিল বলে তার বিরুদ্ধে মামলা হয়েছে এবং সেই কোম্পানির সঙ্গে চন্দন যুক্ত ছিল। তাহলে কেন এক্ষেত্রে সি বি আই তদন্ত হবে না? বামপন্থীদের যদি বুকের পাটা থাকে তাহলে তারা বলুন যে সি বি আই তদন্ত হোক। এই কথা বলে তাপস যে প্রস্তাব এনেছে, সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 4-00 p.m. (including adjournment)]

**শ্রী কলিমুদ্দিন সামস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এসেছে তা নিয়ে ডিসকাশন হল। আমি বিরোধী দলের সদস্য মহাশয়দের কথা শুনলাম। আমি মনে করে ছিলাম রবীনবাবুর বক্তব্য রাখার পর সৌগতবাবু আর কিছু কথা বললেন না। কারণ উনি যে তথ্য দিয়েছেন সেই তথ্যে ফ্যাক্সট অ্যান্ড ফিগার আছে, উনি ফ্যাক্টস অ্যান্ড ফিগার দিয়ে বক্তব্য রেখেছেন। বিরোধী দলের বক্তব্য শুনে মনে হল---বাংলা ভাষায় একটা প্রবাদ আছে "চোরের মায়ের বড় গলা।"

(গোলমাল)

ওনারা নানা রকম কথা বললেন, কেরলের একজামপেল দিলেন, তারপর পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এবং অন্য লোকদের নিয়ে বললেন। আমি একটা কথা বলে দিতে চাই মুখ্যমন্ত্রী এবং এই রাজ্যের অন্য কোনও মন্ত্রীদের আজ পর্যন্ত কংগ্রেসের মন্ত্রীদের মতো কারও বিরুদ্ধে কোনও এনকোয়ারি বা কোনও দিন কোনও তদন্তর প্রশ্ন ওঠেনি। আমি একটা কথা বলতে চাই যে এই যে ভদ্রলোক মহাশয় বক্তব্য রেখেছেন তিনি ফুড ডিপার্টমেন্টের শুধু সেক্রেটারি ছিলেন না তিনি ভাইস চেয়ারম্যান অফ এসেনসিয়াল কমোডিটিজ সাপ্লাই ছিলেন। আমি জানি না ওনার বিরুদ্ধে কি খবর বেরিয়েছে, আমি খোঁজ নিচ্ছি যে ব্যাপারটা কি আছে। ওনার বিরুদ্ধে সি বি আই

এনকোয়ারি শুরু হয়ে গেছে কিনা জানি না, ওনার কোথায় কি সম্পদ আছে বম্বেতে কটা ফ্ল্যাট আছে আমি তার মধ্যে যেতে চাইছি না। আমি শুধু একটা কথা বলতে চাইছি এই যে পাম ওয়েল সম্পর্কে যে প্রশ্ন সামনে এসেছে সেই সম্পর্কে। তিনি আই এ এস অফিসার ছিলেন কিন্তু তার বিরুদ্ধে সি বি আই এনকোয়ারি হচ্ছে কিনা আমার জানা নেই। কিন্তু ওনার নোট যেটা ফাইলে আছে সেটা বলব। সৌগতবাবুকে বা অন্যান্য লোককে যে নোট সাপ্লাই করা হয়েছে সেটা ভুল নোট সাপ্লাই করা হয়েছে। দীপক ঘোষ মহাশয়ের ফাইলে ওনার হাতের লেখা যে নোট সেটা আমি জানিয়ে দিতে চাইছি। তারপর আপনারা বলবেন সি বি আই এনকোয়ারি হবে কি হবে না। তারপর আপনারা বলবেন মুখ্যমন্ত্রীর ছেলে ইনভলভড আছে নাকি দীপক ঘোষ মহাশয়ের ছেলে বা আত্মীয় স্বজন ইনভলভড আছে। আমি একটা পরিষ্কার ধারণা আপনাদের দেব, আপনারা ধৈর্য ধরুন। আমার ভয় হচ্ছে এই ফাইলটা যদি আজকে বাইরে চলে যায় তাহলে আজকে দীপকবাবু এই হাউসের সদস্য হিসাবে বসতে পারবেন কিনা জানি না। দুর্ভাগ্যের বিষয় হল তিনি পশ্চিমবাংলার অ্যাসেম্বলি ইলেকটেড হয়ে এসেছেন। দীপকবাবু ৮-১-৯২তে একটা নোট দিয়েছেন, as a secretary, Food and Supply Department and Vice-Chairman of the Essential Commodities Supply Corporation.

তিনি ফাইলের পেজ ১২-তে যে নোট দিয়েছেন সেটা পড়ে দিচ্ছি। আপনারা শুনে রাখুন, নোট করুন, এতে লেখা রয়েছে। আপনারা একটু শুনুন। ''Although the import will be done by the WBECSE Ltd. on behalf of the State Government, commercial decisions should be taken by the WBECSE Ltd. itself. However, it appears that between the two parties remaining in the field, M/s. Power and Energy Pvt. is more experienced and has already entered into contracts with a few, State Governments like Tamilnadu, Kerala etc. The other party namely, M/s Neptune Overseas Pvt. Ltd. has not yet entered into any agreement with any State Government. A few days back Shri P.K. Ghosh, Food and Supplies Secreatry of Gujrat, Telephonically enquired from me about the rate of service charges quoted by M/s. Neptune Overseas Pvt. Ltd. He confirmed that in spite of his best efforts, the company was not villing to lower down the service charges beyon 13%. I had telephonic discussion with the Gujrat Secretary on Monday (6-1-92) last. He stated that their Deed of Agreement with this company was ready and awaiting signing.

কার ছেলে, কার ভাই, কার বৌ-এর সঙ্গে আঁতাত করে অর্ডার দেওয়া হয়েছে এটা বুঝে নিতে হবে। আরও লিখেছেন "Whatever dicision is to be taken is to be taken in a day or two so that WBECSE Ltd. may ask both the parties for the day's price on which WBECSE Ltd. has to take a decision for booking the contract. It is to be remembered that the letter of credit has to be opened latest by 15-1-1992 as per Govt. of India's present direction.

The differential between the service charges of the two parties has been worked out at 'Z' at page 9 of the notes on to. The amount is not small.

All other services after berthing of the two ship's should better be done by the WBECSC Ltd. themselves with the assistance of the local expert organisation like Balmer Lawrie, a Govt. of India undertaking, to keep the charge to the lowest possible amount". D.K. Ghoes, Secretary, Food and Supplies Department Vice-chairman, Essential Commodities Supply Corporation.

আপনারা এই অর্ডারের মাধ্যমে বুঝতে পারলেন যে, এর মধ্যে কোনও মন্ত্রীর ছেলে আদৌ নেই। এটা হতে পারে, দীপক ঘোষের আত্মীয় হতে পারে, কারণ উনি লিখেছেন—পাওয়ার অ্যান্ড এনার্জি থেকে নেওয়া হোক, এগ্রিমেন্ট করা হোক। এই পাওয়ার অ্যান্ড এনার্জি সম্পর্কে স্পেসিফিক নোট লিখেছেন record shows that Shri D. K. Ghosh as the secretary of the deptt. and vice-chairman of the ECSE considered the Power and Energy Corporation Ltd. more dependable and preferable to M/s. Neptune Overseas Pvt. Ltd.

আপনাদের আমি বলতে চাইছি, এর পরে কেউ যদি বলেন, যদি এনকোয়ারি বসাতে হয় তাহলে দীপক ঘোষের বিরুদ্ধেই এনকোয়ারি বসাতে হবে।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

আমার আছে হিসাব আছে। আমি বলতে চাইছি, এভাবে হাউসকে মিসলিড করা উচিত নয়।

(প্রচন্ড গোলমাল)

*চোরের মায়ের বড় গলা।*

(এই সময়ে অনেক মাননীয় সদস্য একযোগে হাউসের ওয়েলে নেমে আসেন।)

(তুমুল হট্টগোল)

সি বি আই এনকোয়ারি যদি করতেই হয় তাহলে দীপক ঘোষের বিরুদ্ধে করতে হয়। এটা কোনওদিন অ্যাকসেপ্ট করা যায় না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

(তুমুল গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্যগণ, আপনারা নিজের নিজের আসন গ্রহণ করুন। এইভাবে হাউস চলতে পারে না।

(গোলমাল)

আপনার যখন বলছিলেন তখন এরা তো শুনছিলেন। এবারে আপনারা তো এদেরটা শুনবেন।

(গোলমাল চলতে থাকে।)

আমি হাউস ১৫ মিনিটের জন্য বিরতি ঘোষণা করছি।

(At this stage the House was adjourned till 3-55 p.m.)

[3-55 — 4-00 p.m]

(After adjournment)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রিসেসের ঠিক আগে, আপনি সভাটা ১৫ মিনিট অ্যাডজোর্ন করার আগে মাননীয় মন্ত্রী শ্রী কলিমুদ্দিন সামস্ বক্তৃতা করছিলেন। মাননীয় স্পিকার আমাকে ডেকেছিলেন, সেজন্য আমি সঙ্গে সঙ্গে চলে গিয়েছিলাম। ঐ সময়ে আমি হাউসে ছিলাম না। কিন্তু উনি যখন বলছিলেন তখন আমি দেখেছি, আমি শুনছিলাম তখন অপোজিশন বেঞ্চ থেকে 'চোর চোর' বলে বলেছিলেন। প্রথম থেকেই এটা ওরা করছিলেন। আমি মনে করি না এটা হাউসের যে ডেকোরাম তার সঙ্গে সাযুজ্য আছে, তারসঙ্গে এটা মেলে না। আমরা মাননীয় স্পিকারের কাছে বারবার প্রতিশ্রুতি দিয়েছি যে, এগুলো আমরা মেনে চলব। অন্যদিক থেকে পরে ওরা যখন নেমে এসেছিলেন এবং ট্রেজারি বেঞ্চ থেকে সদস্যরা নেমে এসেছিলেন তখন ওরা

বাধা দিলেন। আমি দেখছিলাম, ওরা হাতাহাতি করছিলেন। ওরা নানাভাবে প্রোভোক করছিলেন। আমি শুধু অনুরোধ করব, বামফ্রন্টের যারা বিধায়ক আছেন তারা হাউসের ওয়েলে নামবেন না। এটা আমাদের মেনে চলতে হবে। ওরা নানা রকম প্রোভোকেশন করতে পারে। আমরা সেইসব প্রোভোকেশনে পা দেব না। আমাদের যেটুকু দায়িত্ব আছে তা পালন করা উচিত। আমি এইটুকু বলতে পারি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমি বামফ্রন্টের মুখ্য সচেতক মাননীয় রবীন্দ্রনাথ মন্ডল মহাশয়কে অভিনন্দন জানাতাম বাস্তবের সঙ্গে তার কথার যদি মিল হত। বিরোধী পক্ষ সব সময় শালীনতা বজায় রাখবে।

(ভয়েস ঃ আহা)

আপনারা বল্লার সময় আমরা চুপ করেছিলাম। স্যার, সব কিছু মেনটেন করা যায় যদি যে ইস্যুগুলো আমরা আলোচনা করতে চাই সেই ইস্যুগুলোর ব্যাপার শাসক দলের শোনার মানসিকতা থাকে। আমরা যে ইস্যুগুলো তুলেছি মাননীয় খাদ্যমন্ত্রী তার জবাব দিয়েছেন। তার জবাব শোনার পরে তাপস রায়ের জবাবি ভাষণ। অথচ খাদ্যমন্ত্রী এখনও আসেননি। খাদ্যমন্ত্রী যদি না আসেন তাহলে উনি কি শালীনতা আমাদের শেখাচ্ছেন। তারপরে একজন বিরোধীদলের সদস্য ওয়াক আউট করে চলে যেতে গেলে অশ্রাব্য গালি-গালাজ করা হল ঃ কেন তাকে ওই ধরনের ব্যবহার করা হল, তিনি কি করেছিলেন সেটা বলুন। খাদ্যমন্ত্রী যদি আবার না আসনে তাহলে কোনও শালীনতার প্রশ্ন আসে না। সুতরাং তাহলে যেভাবে চলছে সেইভাবেই চলবে এতে এত কোটি টাকা সি বি আই তদন্তে কেরলের প্রাক্তন মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে চার্জশিট দেওয়া হল আর আমাদের খাদ্যমন্ত্রী সেই একই কারণে দোষী। আমি মনে করি খাদ্যমন্ত্রীর আসা দরকার এবং তিনি এলে পরে শালীনতা বজায় রাখার ব্যাপার। খাদ্যমন্ত্রী না এলে পরে কিসের জবাবি ভাষণ? আমরা দেখলাম গভর্নমেন্টের চিফ হুইপ ওদের রেসট্রেন করছেন। আমাদের উত্তেজনা হতে পারে। আমরা যে অভিযোগ এনেছি দুর্নীতির অভিযোগ এনেছি এবং তার জবাব মন্ত্রী দিতে গেলে আমরা বিব্রত করবই। সংখ্যার দিক থেকে আমাদের সংখ্যা সমান নয়, অনেক কম। গণতান্ত্রিক পদ্ধতিতে সংসদীয় রীতি-নীতি আমরা চলার চেষ্টা করি, সেখানে যদি শাসক দল রেসট্রেন না হয়, তারা যদি প্রোভোকেশন দেন তাহলে কিন্তু এই রকম চুপচাপ আমরাও থাকতে পারব না।

(এই সময় খাদ্য মন্ত্রী সভাকক্ষে প্রবেশ করলেন।)

তবে মাননীয় সরকারি চিফ হুইপকে ধন্যবাদ যে তিনি তার সদস্যদের ওয়েলে আসতে বারণ করেছেন। আমবাও আমাদের সদস্যদের ওয়েলে না নামতে বলব, কিন্তু

যেন কোনও প্রোভোক না করা হয় আমাদের। স্যার, গন্ডগোল শুরু হল যখন মাননীয় মন্ত্রী বললেন যে, দীপক ঘোষের বিরুদ্ধে এনকোয়ারি করবেন। আমরা চাই দীপক ঘোষের ব্যাপারে এই কেস নিয়ে এনকোয়ারি করুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় মন্ত্রীর কি ব্যাপারে কিছু বলার আছে তো বলুন।

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** স্যার, আমি শুধু দীপকবাবু নিজে হাতে লিখেছেন, সই করেছেন এটাই প্লেস করে দিলাম। উনি নিজে পাওয়ার অ্যান্ড এনার্জি কর্পোরেশনকে দেওয়া হোক লিখেছেন, এরপরে আর আমার কিছু বলার নেই।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি একটু আগেই হাউস অ্যাডজোর্ন করে দিলেন, কিন্তু হাউস অ্যাডজোর্ন করে দেওয়া সত্ত্বেও হাউসের ভেতরে অনেক কিছু গন্ডগোল হয়ে গেল। হাউস অ্যাডজোর্ন করে দিলেও এর হোল এরিয়া আপনার জুরিসডিকশনে। হাউস চলুক আর না চলুক আপনার জুরিসডিকশনে পড়ছে। হাউসের মধ্যেই আমাদের নতুন সদস্য দীপকবাবু অ্যাডজোর্ন হয়ে যাওয়ার বেরিয়ে যাচ্ছিলেন সেই সময়ে আপনাদের চারজন এম এল এ কুৎসিত এবং অশ্রাব্য গালাগালি করতে করতে বেরিয়ে গেল। একজন নতুন এম এল এ বক্তৃতা করলেন, তাকে যদি এইরকমভাবে গালাগালি দিতে থাকে এবং অসভ্যতা চলতে থাকে তাহলে তো চলতে পারে না। তারপরে তপন হোড়, শোভনদেব চট্টোপাধ্যায় আক্রমণ করতে গিয়ে তার চোখের চশমা পড়ে গেল। চশমাটা ভেঙে ফেলল, আর সেটা শোভনদেব চট্টোপাধ্যায় এর নামে চালিয়ে দিল। এটা কোনও দেশের সভ্যতা? স্যার, আমি আপনার কাছে প্রোটেকশন চাইছি একজন নতুন সদস্য এসেছেন তাকে হাউস অ্যাডজোর্ন করার মধ্যে ধাক্কা দেওয়া হল।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি যে কথাটা বলতে চাইছি, আমাদের সরকার পক্ষের চিফ হুইপ বলেছেন, তার কথা মেনে আমি শুধু একটি কথা হাউসের সামনে রাখতে চাইছি। যেহেতু তিনি বলেছেন, কিছু সময়ের জন্য আপনার অনুমতি নিয়ে হাউসের বাইরে তিনি চলে গিয়েছিলেন। সেই সময় যে ঘটনা ঘটেছে সেই কথা উল্লেখ করছেন না। ঐ সময়ে ডেপুটি স্পিকার যখন চেয়ারে আছেন তখন তার মাইক কেড়ে নিয়ে একজন হাউসের সদস্য যিনি সবেমাত্র একটি দলের নেতৃত্ব দিচ্ছেন তিনি সেই কাজ করেছেন, এটা চলতে পারে কিনা এই সম্বন্ধে আমি আপনার রুলিং চাইছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়, যার

সঙ্গে মানুষের স্বার্থ জড়িত, বহু কোটি টাকা জড়িত সেই কেলেঙ্কারির বিষয়ে আমি একটি নিন্দা প্রস্তাব এখানে এনেছিলাম, মুখ্যমন্ত্রী তদানিন্তন অর্থমন্ত্রীর সংশ্লিষ্ট ব্যক্তিদের সঙ্গে জড়িত ঘনিষ্ঠ আত্মীয়বর্গরা। এই সম্বন্ধে যে বক্তব্য এখানে শুনেছি পক্ষে এবং বিপক্ষে, আমি আশা করেছিলাম খাদ্যমন্ত্রীর কাছে, এই ঘটনা সম্পর্কে তিনি আরও কিছু দিক আলোকপাত করবেন, তিনি খন্ডন করবেন, অস্বীকার করবেন, সাবস্টেনসিয়েট করবেন যে অভিযোগ এবং নিন্দা প্রস্তাব এনেছি সেটা যথাযথ নয়। তিনি বললেন কি, আপনাদের চোরের মায়ের বড় গলা, আমি এখানে একটি কথা আপনার মাধ্যমে জানাতে চাই, এখানে চোরের মায়ের বড় গলা কিনা জানি না, তবে চোরের বাবাদের বড় গলা। এর পরের থেকে যখন বলবেন তখন এই কথাই বলবেন, চোরের বাবাদের বড় গলা। আপনি এই কথা কি বলেছেন, সার্ভিস চার্জ ফিফটিন পারসেন্ট দিয়েছিলেন কি না? আপনি কি এই কথা বলেছিলেন, ডলারে না দিয়ে টাকায় দিতে। এখানে এত কোটি টাকা নষ্ট হওয়া সত্ত্বেও পায়ে যখন কাঁটা ফুটেছে তখন তদন্ত কেন হবে না? একটা গান আছে, আপনারা জানেন কিনা জানি না, জয় জয় শিবশঙ্কর, কাঁটা লাগে, না কঙ্কর! এখানে শিবশৈলর কাঁটা তুলতে গিয়ে কাঁটা বেঁধেছে পায়ে। আপনি কিন্তু এর কোনও উত্তর দেননি। আপনি এই কথা কি বলেছেন ২০২.৫০ পয়সা যে দর দিয়েছিল তাকে আপনি দিলেন, অথচ যে কম দর দিয়েছিল তাকে কেন দিলেন না? এটা কেন দেওয়া হল? পার্টিকুলাস একটা কোম্পানি যে, কোম্পানি ম্যানেজ করেছে কেরালার সরকারকে যে কোম্পানি ম্যানেজ করেছে জয়ললিতাকে। আমি এখানে একটি কথা বলি, আপনারা শুনুন আপনাদের প্রবলেম হয়েছে কি জানেন, আপনাদের যদি কারুর দাড়ি থাকে তাহলে সেটা মার্কসিস্ট থেকে মার্ক্সবাদ বেশি বোঝেন। যদি কারুর মাথায় টাক থাকে তাহলে লেনিনবাদ বেশি বোঝেন। যাদের মাথায় চুল নেই তারা লেনিনবাদ বেশি বোঝেন। এই তো রবীনবাবু ছিলেন, কোথায় গেলেন? যাইহোক আমি মূলে না তৃণমূলে সেটা বিচার্য বিষয় নয় হাউসের কাছে। বিষয় যেটা ছিল, ৭৭ সাল থেকে কত মানুষের ক্ষতি করেছেন। কত শত শত কোটি কোটি টাকা মানুষের সর্বনাশ করেছেন, বিচার্য্য বিষয় যেটা, ৯১ সালে ছাড়পত্র পেয়েছিলেন, ৯২ সালে ই সি এস সি-র টেন্ডার ফ্লট করল, তাহলে ৭৭ সাল থেকে আপনারা কোন খাতে কত টাকা পেয়েছেন? একটু ভুল হয়ে যেতে পারে সালে, সেটা বড় কথা নয়। অমুক সালে অমুক দুর্নীতি করেছিলেন, সেটা ৯১ সালে না ৯২ সালে সেটা বড় কথা নয়। আমি বলব, আপনারা দুর্নীতি করেছেন। এইখান থেকেই আমরা দাবি করছি, আমরা সি বি আই তদন্ত চাইছি, এটা কি আপনারা মানছেন? এই বিষয়ের উপরে সি বি আই এনকোয়ারি কি আপনারা মানলেন, সেটাই বলুন।

(এই সময় মাইক অফ হয়ে যায়)

আমরা আশা করি আপনারা এই বিষয়ে সি বি আই এনকোয়ারি দাবি মেনে নেবেন। আমরা এই ব্যাপারে সি বি আই এনকোয়ারি দাবি করছি। এই বিষয়ে আমরা শেষ পর্যন্ত যাব, দেখব কে কার কারা দায়ী?

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

The motion of Shri Tapas Roy that

Whereas, it has come to light that the State Government had purchased Palmolin oil from a Malayasian Company, Power and Energy Corporation through the West Bengal Essential Commodities Supply Corporation in 1991 ;

Whereas, the Government had received lower tender prices from two other companies but that were overridden by the then Food Minister at the behest of the Chief Minister;

Wheareas, this had caused a great loss to the State Exchequer.

This House, therefore, censures the Chief Minister and urges upon the Government to order a full-fledged enquiry into the same.

was then put and a division was taken with the following results :-

NOES

Abdul Razzak Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Kiriti

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Mrinal

Bauri, Smt. Uma Rani

Bera, Shrimati Chhaya

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Haripada

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Tapash

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Dakua, Shri Dinesh Chandra

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Nirmal

Das, Shri Jogeswar

Das, Shri Pushpa Chandra

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Deb, Shri Rabin

Dey (Bose) Shrimati Ibha

Dey, Shri Narendra Nath

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Shri Himangsu

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Sunil Kumar

Giri, Shri Ashoke

Goswami, Shri Subhas

Hafiz Alam Sairani, Shri

Hazra, Shri Samar

Hembram, Shrimati Deblina

Hembaram, Shri Jadu

Hira, Shri Shrimati Mili

Hore, Shri Tapan

Kabi, Shri Pelab

Kalimuddin Shams, Shri

Khanra, Shri Saktipada

Kisku, Shri Upendra

Kundu, Shri Ranjit

Mahata, Shri Khagendra Nath

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Mallik, Shrimati Sadhana

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Ansaruddin, Shri

Minj, Shri Prakash

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanth

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mondal, Shri Subhas

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Nazmul Haque, Shri

Paik, Shrimati Sakuntala

Pakhira, Shri Ratan Chandra

Pal, Shri Shayma Prosad

Pan, Shri Bhaktaram

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Shakti

Roy, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Saresh, Shri Ankura

Sen, Shri Dhirendra Nath

Sengupta, Shri Purnendu

Sen Gupta (Bose), Shrimati Kamal

Sk. Khabiruddin Ahmed, Shri

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Sk. Jahangir Karim, Shri

Unus Sarkar, Shri

Zamadar, Shri Badal

AYES

Abdus Salam Munshi, Shri

Abu Hena, Shri

Abu Sufian Sarkar, Shri

Bakshi, Shri Sanjoy

Bhattacharyee, Shri Badal

Bhattacherjee, Shri Sudhir

Biswas, Shri Shashanka Shekhor

Chatterjee, Shri Rajendra Nath

Chattopadhyay, Shri Shovandev

Das, Shri Pulak Chandra

Das, Shri Sailaja Kumar

Dey, Shri Ajoy

Ghosh, Shri Nirmal

Ghosh, Shri Dipak

Goswami, Shri Mihir

Gulsan Mullick, Shri

Khanra, Shri Ajit

Mahbubul Haque, Shri

Mainul Haque, Shri

Mal, Shri Asit Kumar

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhury, Shri

Mondal, Shri Ramprabesh

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Rabin

Mukherjee, Shri Sibdas

Mukherjee, Shri Subrata

Paul, Shrimati Mayarani

Ram, Shri Rampayare

Ray Chowdhury, Shri Biplab

Roy, Shri Phani Bhusan

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

Sen, Dr. Anupam

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

Upadhyay, Shri Manik

ABST. :

Chhetri, Shri Narbahadur

The Ayes being 36 and Noes 101.

The motion was lost.

[4-10 — 4-20 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার, অত্যন্ত দুর্ভাগ্যজনক একটা খবর এই হাউসের সামনে রাখছি। রবীন্দ্রনাথের স্নেহধন্য, আমাদের পরম শ্রদ্ধেয় শান্তিদেব ঘোষ মহাশয় আজ সকালে পরলোকগমন করেছেন। এই ঘটনায় আমাদের বাংলার সমস্ত সাংস্কৃতিক মহল মর্মাহত। যাতে মর্যাদাপূর্ণ ব্যবস্থায় তার শেষকৃত সম্পন্ন হয় তার জন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রুল আন্ডার ১৮৫ আমি এবং পুলক চন্দ্র দাস যে প্রস্তাব এই হাউসের সামনে এনেছেন। সেটা রাখছি

Sir, I beg to move that

Wehereas, a large number of Industries are either sick or closed in the State;

Whereas, Metal Box, Jugantar Patrika, Sulekha, Chaliha Rolling Mills are closed for years together;

Whereas, a factory like Dunlop is lying closed for more than two years and several Jute Mills are under lockout; and

Whereas, several problems have cropped up due to unemployment and out of employment.

This House, therefore, urges upon the State Government to take necessary steps to open the closed industries and to revive the sick industries in the State.

আমার বিশ্বাস বিরোধী দলে এবং সরকার পক্ষে যারা আছেন, তারা সকলেই একযোগে এই প্রস্তাবকে সমর্থন করবেন। এই প্রস্তাবে কোথাও সরকারকে অথবা কোনও পক্ষকেই কোনওরকম ভাবে অভিযুক্ত করা হয়নি। কিন্তু যে ঘটনা পশ্চিমবাংলায় ঘটে চলেছে, যুবকদের শিক্ষিত মানুষদের, শ্রমিক কর্মচারিদের যে আর্তনাদ আমরা শুনতে পাচ্ছি, এই সত্যকে যদি অস্বীকার করেন, তাহলে নিশ্চয় এর বিরোধিতা করা যাবে। আমার ধারণা এখানে সবাই মিলে সর্বসম্মতভাবে এই প্রস্তাবকে গ্রহণ করবেন। আমি শেষ পর্যায়ে লিখেছি This House, therefore, urges upon the State Government to take necessary steps to open the closed industries and to revive the sick industries in the State.

এরমধ্যে কোথাও কোনওরকম অভিযোগ করা হয়নি। এই বিধানসভায় আমরা দেখেছি সরকার পক্ষের লোকেদের মধ্যে অনেকেই বন্ধ কল-কারখানা খোলার কথা, সিক ইন্ডাস্ট্রি পুনরুজ্জীবনের কথা বলেন। তাই আমার ধারণা এই প্রস্তাব আপনারা সবাই মিলে গ্রহণ করবেন এবং গ্রহণ করে এখানে সরকার একটা নতুন নজির সৃষ্টি করার চেষ্টা করবেন। এই রাজ্য সরকার অতীতের ভুল বা ভ্রান্তনীতি এখন উপলব্ধি করতে পারছেন অন্তত কিছু কিছু ক্ষেত্রে। কিছুদিন আগে বেলভিউ হাসপাতালে আলোর ফোয়ারা উদ্বোধন করার সময় বুদ্ধদেব বাবু বলেছিলেন—হাসপাতালে কোনও ট্রেড ইউনিয়ন করা যাবে না। আমি ওনাকে বললাম, শুনে ভাল লাগল, আমি এটা মনে রাখব। অতি বিপ্লবি তথাকথিত বামপন্থী মানুষদের মত্ততার ফলে আজকে পশ্চিমবাংলার মানুষ ধুকছে। মৃণালবাবুকে আমি বলছি, আমার সঙ্গে গাড়ি করে চলুন, দেখুন, দক্ষিণে বজবজ থেকে বারুইপুর, উত্তরে দমদম থেকে ব্যারাকপুর পর্যন্ত কত কারখানা শুধু বন্ধই হয়ে যায়নি, সেইগুলোর উপর জঙ্গল গজিয়ে উঠেছে। হাওড়া, যাকে একসময় পশ্চিমবঙ্গের ম্যাঞ্চেস্টার বলা হত, সেখানে শত শত কারখানা বন্ধ হয়ে আছে। আলামোহন দাস, যার নামে দাসনগর, সেখানকার তার কারখানা পর্যন্ত বন্ধ হয়ে আছে, কারখানায় জঙ্গল গজিয়ে উঠেছে। জাগলারি অফ স্ট্যাটিসটিক্স করে আত্মতুষ্টি হয়ত আসতে পারে কিন্তু সত্যকে অস্বীকার করা যায় না। পশ্চিমবঙ্গে সরকারের ভ্রান্ত নীতির জন্য, ভুল পদক্ষেপের জন্য, এই প্রস্তাবকে উপলব্ধি করার অক্ষমতার জন্য পশ্চিমবঙ্গে আজ একের পর এক কারখানা বন্ধ হয়ে গেছে। আমরা জানি, এই পশ্চিমবাংলায় প্রায় ২১২ টির উপর বড় কারখানা বন্ধ হয়ে গেছে। অনেকগুলো কারখানায় লক আউট ঘোষণা করা হয়েছে। ক্লোজার বলছে না, সাসপেনশন অফ ওয়ার্ক নতুন টেকনিক নিয়ে বছরের পর বছর কাজ বন্ধ করে দিচ্ছে। লেবার কমিশনকে বুড়ো আঙুল দেখিয়ে একটার পর একটা মিটিং করেন। আজকে এখানে এতগুলি বিরাট কল কারখানা বন্ধ হয়ে গেছে। হাজার হাজার শ্রমিক বেকার হয়ে বসে আছে। একটা সামাজিক সমস্যা তৈরি হচ্ছে। গতকাল এখানে আলোচনা

হয়েছিল যে, ব্যবসায়ী অপহরণ করা হচ্ছে। সবই এফেক্ট, ইনডাইরেক্ট এফেক্ট। এখানে যদি বেকার সমস্যা বাড়ে এখানে যদি মানুষ চাকরি না পায়, এখানে যত যুব সমাজ আছে, তার বেকারত্ব দুর না করতে পারা যায়, সঙ্গত কারণেই পশ্চিমবঙ্গে এই রকম পরিবেশ তৈরি হবে। এই পশ্চিমবঙ্গে প্রায় ৬৯ হাজার ছোট মাঝারি কারখানা বন্ধ হয়ে আছে। অথচ প্রকল্প যাকে বলে সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম, সেই স্কীম নিয়ে এখানে অসীমবাবু মাঝে মাঝে তথ্য দেন। আমি বারুইপুর যখন ছিলাম, তখন আমি দেখেছি যে, যারা ছোট ছোট ইন্ডাস্ট্রি করেছিলেন, শুরুতেই ৩-৪-৫ মাসের মাথায় বন্ধ হয়ে গেছে। অথচ এখানে অনেক তথ্য দিয়ে বোঝাবার চেষ্টা করেন যে এখানে কত লোকের কাজ হয়েছে। আমি জানি যে, আজকেও প্রলয়বাবু অনেক তথ্য দেবেন যে, এই রকম হয়েছে, ওই রকম হয়েছে। আমি আপনাকে জিজ্ঞাসা করছি যে, আজকে পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ডিপার্টমেন্ট যে আছে, তার কোনও ডাইরেক্টরেট আছে কিনা আপনাদের। কোনও ডাইরেক্টরেট আছে, যা দিয়ে আপনাদের ইন্ডাস্ট্রিয়াল কোনও কিছু করার ব্যাপারে সত্যিকারের সদিচ্ছা আছে? আজকে পশ্চিমবঙ্গে একটার পর একটা কারখানা বি আই এফ আর এ চলে যাচ্ছে। এই বি আই এফ আর এ শিল্পের সংখ্যা বেড়ে চলেছে। পশ্চিমবঙ্গে লক আউটের সংখ্যা আপনাদের দেওয়া যে তথ্য আছে, সেই তথ্য অনুযায়ী প্রতিদিন প্রতি বছর লক আউটের সংখ্যা বেড়ে যাচ্ছে। ম্যানডেজ ক্রমশ বেড়ে চলেছে। ম্যানডেজের লসের পরিমাণ বেড়েই চলেছে। এই রাজ্যের যে সরকার রয়েছে, সেই সরকারের আমলে হাজার হাজার মানুষ নতুন করে বেকার হয়েছে। এটা আজকে পশ্চিমবঙ্গে সামাজিক সমস্যা তৈরি করেছে। আমি আপনাকে বলি যে ১৯৯৫ সালে একটা স্ট্যাটিসটিক্স হচ্ছে এই রাজ্যে রেজিস্ট্রিকৃত কারখানার সংখ্যা ক্রমশ কমে যাচ্ছে। ১৯৯৫ সালে আমাদের রাজ্যে রেজিস্ট্রিকৃত কারখানার সংখ্যা ছিল ১০ হাজার ৫৭। সেই সংখ্যা ৯৭ সালে ৭ হাজার ৫৪৮। এরজন্য কত মানুষের চাকরি কমে গেছে। ১৯৯৫ সালে যেখানে ৮ লক্ষ এক হাজার ৯৭০ জন চাকরি করেছে, সেখানে ১৯৯৭ সালে চাকরি করছে ৭ লক্ষ ৭১ জন। অর্থাৎ ১ লক্ষ ১ হাজার ৮৯৯ জনের চাকরি চলে গেছে। সরকারের ভ্রান্ত নীতির জন্য এই ঘটনা ঘটেছে। এই সরকারের মুখ্যমন্ত্রী বিদেশে যাচ্ছে। ডব্লু বি আই ডি সি-র চেয়ারম্যান বিদেশ যাচ্ছেন নতুন করে শিল্প তৈরি হবে বলে। আমরা দেখতে পাচ্ছি যে, এখানে শিল্পের কোনও সম্ভাবনা নেই। এই রাজ্যের শ্রমিক কর্মচারিরা আত্মহত্যার পথ বেছে নিতে বাধ্য হচ্ছে।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী নির্মল ঘোষ ঃ** স্যার, এখানে আনা প্রস্তাবের সমর্থনে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা ক্রমশ বেড়ে চলেছে। পশ্চিমবঙ্গে

রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ভারতের সব কটি রাজ্যের থেকে বেশি। এই রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ৬০ লক্ষের কাছাকাছি। আজকে আমাদের এখানে কারখানাগুলি ক্রমশ বন্ধ হয়ে যাচ্ছে। সে কারখানাগুলোকে ১০-১২-৮-৯-৩ যত বছর টাইম নিন, টুয়েন্টি থ্রী ইয়ারস, একটা সরকার ২৩ বছর ধরে অছে একটা মেকানিজম ডেভেলপ করতে পারেনি। কারখানা বন্ধ হওয়ার আগে মুহূর্তে মালিকের দোষ, শ্রমিকের দোষ, টাকা নেই, অর্ডার নেই কি অবস্থায় কারখানাটা বন্ধ হচ্ছে, সরকারি পলিসি কি করতে হবে সেই জায়গায় মেকানিজম ডেভেলপ করতে, কারখানাকে বাঁচাবার জন্য, বামফ্রন্ট সরকার যেমন শিল্পায়নে যেমন ব্যর্থ, দুর্বল কারখানাগুলোকে বাঁচাতে বন্ধ কারখানাকে খোলার ব্যাপারে, নীতি নির্ধারণে এবং কার্যকর ব্যবস্থা নিতেও বামফ্রন্ট সরকার সম্পূর্ণ রূপে ব্যর্থ। আজকে আপনারা যে শুধু ব্যর্থ তাই নয়, যে যখন সরকারে আসে সে তখন বড় বড় আওয়াজ দেয়। আজকে যে সরকার এসেছে তারা বলেই দিল আমরা এন জি এম সিকে সোনা দিয়ে মুড়ে দেব। এন টি সিকে আমরা সুন্দরভাবে গড়ে দেব। ভারতবর্ষে ইন্দিরা গান্ধী। ভারতবর্ষে ইন্দিরা গান্ধী ১২৪টা কারখানাকে রাষ্ট্রায়ত্ত করেছিলেন। যার মধ্যে এর লক্ষ ৩০ হাজার মানুষের পরিবারকে বাঁচবার সুযোগ করে দিয়েছিলেন। বি জে পি বলল আমরা একবার সরকারের এলে ভারতবর্ষ কারখানাগুলোকে—এন জি এম সি, এন টি সি, কোল ইন্ডিয়া স্টিল, মাইনস কোথায় নয়—সব জায়গায় এমন মেকানিজম নিয়ে আসব যে ভারতবর্ষের শ্রমিক কর্মচারী বুঝতে পারবে। আমরা কি দেখছি? আপনারা যখন এসেছিলেন, তখন আপনারা কি বলেছিলেন, জ্যোতিবাবু কি বলেছিলেন যে যদি কোনও মালিক কারখানা বন্ধ করে দেয় তাহলে তার স্থান হবে জেলের ভিতরে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মৃণালবাবু জবাব দেবেন। আমাদের ২১৭টা বড় কারখানা যে কারখানাগুলো বন্ধ হয়ে আছে তার কয়েকটা বলতে চাই। এখানে মেটাল বকসের কথা বলা হয়েছে। মেটাল বক্স খোলার জন্য রাজ্য সরকার কি উদ্যোগ নিয়েছেন? কোনও মেকানিজম ডেভেলপ করেছেন? কারখানার শ্রমিকদের বাঁচাবার জন্য আপনারা কি ব্যবস্থা নিয়েছেন? পরন্তু সব বি আই এফ আরে চলে যাচ্ছে। মেটাল বক্স, যেখানে সব কটা ট্রেড ইউনিয়ন ছিল লার্জেস্ট ট্রেড ইউনিয়ন ছিল আমাদের ট্রেড ইউনিয়ন ছিল, যেহেতু সি পি এমের ট্রেড ইউনিয় এর সঙ্গে যুক্ত ছিল না, সেহেতু মৃণালবাবুর সরকার সে কারখানা খুলতে দিলেন না। বোম্বাই এর কারখানা খুলে গেল, দক্ষিণ ভারতের কারখানা খুলে গেল, ডানলপ নিয়ে কি মেকানিজম আপনাদের সরকার ডেভেলপ করেছেন। আজকে সমস্ত সংগঠন, শ্রমিক সংগঠন এই সরকারের উপর থেকে আস্থা হারিয়েছে। তারা আজকে বাই পারটাইট নেগোশিয়েশনে চলে যাচ্ছে। রাজ্য সরকার বললেন আমরা নেব, তার জন্য যে মেকানিজম করা দরকার সেটা করলেন না। কেন্দ্রীয় সরকার বললেন যে ডানলপ অধিগ্রহণ করব। এই সরকার করলেন না এই সরকার

টাকার এপিঠ আর ওপিঠ। এরা মালিকের সরকার। আজকে ছাবাড়িয়া কোটি কোটি শ্রমিকের রক্ত চুষে কোটি টাকা বিদেশে নিয়ে যাচ্ছে। আজকে এন টি সি, এন জি এম সি কি অবস্থায় রয়েছে? আজকে যদি এন এম জি সি যদি না চলে, তাহলে আমাদের ৩৭ লক্ষ থেকে ৪০ লক্ষ জুট গ্রোয়ারস তারা কোথায় যাবে? সেই শ্রমিকরা কোথায় যাবে, সেকথা আপনাদের চিন্তা করতে হবে, যে কারখানাগুলো চলছে ধুকছে, দুর্বল তারজন্য মেকানিজম ডেভেলপ করতে হবে। এন টি সি-র ১০ হাজার শ্রমিক তাদের বাঁচাতে হবে। ৩৭ থেকে ৪০ লক্ষ মানুষ এর সঙ্গে যুক্ত আছে। সুতোর সঙ্গে জড়িত শ্রমিকের সংখ্যা আজকে পশ্চিমবঙ্গে মোর দ্যান ২০ লাখ। তেমনি সুতোর সঙ্গে প্রায় ২০ লক্ষ মানুষ যুক্ত আছে। আমি সেই জন্য বলছি আপনারা কি ব্যবস্থা নেবেন আজকে যে কারখানাগুলি বন্ধ আছে তার জন্য। মেটাল বক্স বেনী ইঞ্জিনিয়ারিং, সুলেখা, হিন্দুস্থান ওয়ার, ডানলপে কিছু করতে পারলেন? কিছুই করতে পারলেন না। বন্ধ কারখানা খোলার জন্য কিম্বা যে কারখানা বন্ধ হবার উপক্রম হয়েছে সেখানে আপনাদের কোনও মেকানিজম নেই। আপনারা বাজেটে বলে ছিলেন ১০০ কোটি টাকা ধার্য করলেন। আপনারা বললেন বন্ধ কারখানার শ্রমিকদের ভাতা দেব, অন্য দিকে বললেন ইট ইজ ইয়ারমার্কড ফর দি সিক ইন্ডাস্ট্রিজ। মাননীয় মন্ত্রী বলবেন ১০০ কোটি টাকার মধ্যে কটা কারখানা খোলার ব্যবস্থা আছে। অন্নপূর্ণা কটনমিল আপনাদের প্রোপোজাল দিয়েছিল সেই প্রোপোজাল ডব্লু বি আই ডি সি হয়ে ডব্লু বি এফ সি হয়ে পড়ে আছে। ১০০ কোটি টাকার মধ্যে এক কোটি, দু কোটি টাকা করেও যদি দিতেন তাহলেও অন্নপূর্ণা কটন মিল, বাউরিয়া কটন মিল, মোহিনী কটন মিল খোলাতে পারতেন। আমি বিড়লা সিন্থেটিককে টাকা দিতে বলছি না, সেখানে আপনাদের কোনও মেকানিজম নেই। সেখানে মালিক পক্ষ সরকারকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে, সেখানে আপনাদের কোনও পলিসি নেই। মালিকদের শায়েস্তা করার কোনও পলিসি আপনাদের আছে বলে রাজ্যবাসী মনে করে না। রাজ্যে ক্রমবর্ধমান বেকার, এখন ৬০ লক্ষের কাছাকাছি বেকার, তেমনি ছোট মাঝারি, বড় কলকারখানা বন্ধ হচ্ছে এবং বন্ধ হবার উপক্রম হয়েছে। হাওড়ার দিকে তাকিয়ে দেখুন, পৃথিবীতে এমন কোনও দেশ নেই যার সাথে হাওড়া ফাউন্ড্রির তুলনা করা যায়। হাওড়া ফাউন্ড্রি বন্ধ হয়ে গেছে, ছোট, মাঝারি কিছু লোহার কারখানা আছে। ব্যারাকপুর মহকুমার দিকে দেখুন, ব্যারাকপুর মহকুমা সব থেকে বড় শিল্পাঞ্চল। আপনি বলুন আপনি কি পারলেন মোহিনী, ডানবার কটা খুলতে পারলেন? আপনি পারলেন না। তাদের কোনও প্যাকেজ দিতে পারলেন না। মাননীয় শ্রমমন্ত্রী নিজের এলাকায় বেনী ইঞ্জিনিয়ারিং সেখানে আপনি কোনও প্যাকেজ দিতে পারেননি। আমি বলছি এখনও সময় আছে রাজ্য সরকারের, আমি বলছি একটা সূত্র নির্ধারণ করুন, সেই সূত্র ধরে দেখুন যে কারখানাগুলি বন্ধ হয়ে গেছে সেগুলিকে খোলা যায় কি না। যদি মালিকরা না খোলে তাহলে কি আপনাদের

কোনও দায়িত্ব নেই। সব দায়িত্ব অন্য লোকের ঘাড়ে চাপিয়ে দেবেন। আপনারা বলেছিলেন আপনারা এখানে এলে সবক্ষেত্রে এমন একটা ব্যবস্থা করে দেবেন যে শ্রমিক শ্রেণীর দুঃখ থাকবে না সে ছোট কারখানা, মাঝারি কারখানা, বা বড় কারখানা যাই হোক। সব থেকে দুঃখে আছে বন্ধ কারখানার শ্রমিকরা যেটা পশ্চিমবঙ্গে সব থেকে বেশি আছে। আপনারা ১০০ কোটি টাকা ধরে ছিলেন, আমরা মনে করি না যে এই টাকা দিয়েই সব হয়ে যাবে। যদি আপনি কোনও কোনও কারখানাকে ৩ কোটি, কোনও কারখানাকে ৪ কোটি টাকা করে দেন তাহলে দেখবেন ২০-২৫টি রুগ্ন কারখানাকে আপনি পথ দেখাতে পারছেন। তাদের শ্রমিক পরিবারগুলিকে আপনি বাঁচাতে পারছেন। রি-কনস্ট্রাকশন ডিপার্টমেন্টের মন্ত্রী মহাশয় আছেন তিনি বলবেন তিনি সেই টাকা কিভাবে ব্যয় করছেন? এ ব্যাপারে সরকারের কোনও দায়িত্ব আছে কি না? সরকার ইকুইটি পার্টিসিপেশন করবে কি না? ওয়ার্কার পার্টিসিপেশনে আপনাদের কোনও ভূমিকা আছে কি না, এখন পর্যন্ত রাজ্য সরকার কিছু নির্ধারণ করেননি। যদিও কেন্দ্রীয় সরকারের ক্ষেত্রে আপনারা বারে বারেই বলে থাকেন দায়বদ্ধতার কথা। যখন কংগ্রেস সরকার ছিল তখনও আমরা শিল্পের অব্যবস্থার সমালোচনা করেছি। শিল্পের এই অবস্থা দেখে নতুন শিল্পনীতির কথা আমরা বলছি। তবে আমরা কখনই বলিনি যে নতুন শিল্পনীতি এনে শ্রমিকদের সুপথে নিয়ে যাওয়া যাবে। সম্পূর্ণভাবে ঐ রাস্তায় যাওয়া যাবে আমরা বলিনি। কিন্তু যারা বাইরে থেকে বলেছিলেন আজকে তারাই বলছেন না করা যাবে না, টাকা নেই, কোথা থেকে আসবে, কে দেবে এই টাকা? কিন্তু তখন তো তাদের বোঝা উচিত ছিল টাকা কোথা থেকে আসবে, মেশিন কোথা থেকে আসবে। তাই আমাদের পক্ষ থেকে বলতে চাই যে, আপনারা একটা মেকানিজম ডেভেলপ করুন যাতে ঐ বন্ধ কারখানাগুলো খোলা যায় এবং শ্রমিকদের বাঁচানো যায়।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী রঞ্জিৎ কুন্ডু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব মাননীয় সদস্য শ্রী শোভনদেব চট্টোপাধায় এনেছেন সেই প্রস্তাবে বলা হয়েছে যে, রুগ্ন বন্ধ শিল্পে আজকে একটা ভয়ঙ্কর চেহারা নিয়েছে এবং বিশেষ করে এর সঙ্গে যুক্ত শ্রমজীবী মানুষের অবর্ণনীয় অবস্থা হচ্ছে। শুধু তাই নয়, অর্থনীতির উপরও একটা দারুণ চাপ সৃষ্টি হচ্ছে। এটা মানতে কোনও আপত্তি নেই, এটাই বাস্তব। কিন্তু দুঃখ হয় যখন উদোর পিন্ডি বুদোর ঘাড়ে চাপে। মাননীয় নির্মলবাবু যা বললেন তাতে মনে হল যেন রুগ্ন বা বন্ধ কারখানার বিষয়টা আমাদের ব্যাপার। ৬৮ হাজার কারখানা ওনার হিসাব মতো বন্ধ। কিন্তু সারা ভারতের চিত্র হচ্ছে ৫লক্ষ শিল্প বন্ধ, রুগ্ন। এই অবস্থা আজকে চলছে। এবং তার মধ্যে ৬০ হাজার এই রাজ্যে রয়েছে। তাহলে গোটা দেশের চিত্র এটা হল কেন? এই রোগের

কারণ তো খুঁজতে হবে। কেন্দ্রে যারা দেশ শাসন করছেন তারা ঠিক করবেন বিদেশি জিনিসের আমদানি শুল্ক কমিয়ে দেওয়া হবে তার দেশের জিনিসের উৎপাদন শুল্ক বাড়িয়ে দেওয়া হবে, তাহলে চলবে? এটা নরসীমা রাও শুরু করেছিলেন এবং সেই পথেই বর্তমান সরকারও হাঁটছে। আজকে আমাদের রাজ্যের দিকে যদি তাকানো যায় তাহলে দেখা যাবে এখানকার কেন্দ্রীয় সরকারের সংস্থাগুলো, প্রতিষ্ঠানগুলো সব বন্ধ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আজকে যদি চিত্তরঞ্জন লোকোমেটিভ বন্ধ হয়ে যায় তাহলে তাকে ঘিরে যে ছোট ছোট কারখানা গড়ে উঠেছে সেগুলো কি থাকবে? সেইভাবে যদি দুর্গাপুর, এম এম সি থেকে শুরু করে বড় বড় কারখানা বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত করা হয় তাহলে তার প্রভাব ঐ অঞ্চলের শিল্পে পড়বে না? রাজ্য সরকার তা প্রতিহত করতে পারবে? স্যার, আমার সময় কম, সব কথা হয়তো বলতে পারব না। রেল আমাদের এখানকার ওয়াগন শিল্পে বরাত দেওয়া বন্ধ করে দিয়েছে। ওয়াগন কারখানা বন্ধ এবং তাকে কেন্দ্র করে ছোট ছোট কারখানাও বন্ধ হয়ে যাচ্ছে। এটা কি রাজ্য সরকার ঠিক করে দেবে? ২০০ বছরের জেশপ বন্ধ কার জন্য? জেশপকে ঘিরে যে এসেনসিলিয়রি আছে তাদের কি হবে? এই রকমভাবে দেখলে আরও অনেক বিষয় নজরে আসবে। মাননীয় সদস্য, নির্মলবাবু জুটের কথা কি বললেন বুঝতে পারলাম না। জুট মিল কি রাজ্য সরকার বাঁচাতে পারবেন? ম্যান্ডেটরি অর্ডার তুলে দিলেন বর্তমান সরকার। ফলে জুটে নাভিশ্বাস উঠল এবং তার বাজার আরও সঙ্কুচিত হল। আবার হালে নতুন আমদানি নীতির ফলে বাংলাদেশ থেকে শুধু কাঁচা পাট আসছে না, চট বস্তাও আসছে। আমাদের বাজারে বাংলাদেশের বস্তা ঢুকছে, তার জন্য শুল্ক লাগছে না। আমার দেশের চট শিল্পের কি হবে? শুধু তাই নয়, এখানকার চট বলুন, ইঞ্জিনিয়ারিং বলুন অসংখ্য মুনাফা অর্জন করেছেন। কিন্তু সেই মুনাফা তারা লগ্নি করেননি। অতীতের কংগ্রেস সরকারের পলিসি ছিল যে, লাইসেন্স দেব না, এখানে কিছু করতে দেব না। মুনাফা পাচার করে অন্য রাজ্যে নিয়ে গেছে, রাজ্যের প্রতি বঞ্চনা হচ্ছে। গোটা দেশের যে চেহারা তার উপর অতিরিক্ত ভার হচ্ছে এই রাজ্যের উপর। বঞ্চনার স্বীকার হচ্ছে এই রাজ্য। এবং একথা ভুলে গিয়ে রাজ্য সরকার সব করে দেবে এটা কি করে ওরা বলছেন আমি জানি না। এখানে কেন্দ্রীয়শিল্প, টায়ার কর্পোরেশনের একটা কারখানা আছে। অনেক দেখে শুনে তার রেনোভেশনের সিদ্ধান্ত হল, কিছু টাকা দিয়ে রেনোভেট হল, কিন্তু ওয়ারকিং ক্যাপিটালের অভাবে সেই কারখানা আবার নতুন করে রুগ্ন হয়ে গেল। টায়ার কর্পোরেশনকে ঘিরে ওখানে বেশ কিছু ছোট ছোট কারখানা আছে। সেগুলোও বন্ধ হয়ে গেছে। তাহলে চিত্রটা কার উপর নির্ভরশীল? চিত্রটা কি এই রাজ্যের উপর নির্ভরশীল? তাসত্ত্বেও রাজ্য সরকার চেষ্টা করছেন, রাজ্য সরকার কর্পোরেশন তৈরি করার চেষ্টা করছেন, রুগ্ন শিল্পগুলোর তালিকা তৈরি করছেন। পাশাপাশি ব্যক্তি

মালিকানাধীন যে শিল্পগুলো যেগুলো তারা ছেড়ে চলে গেছেন সেই সব শিল্পের শ্রমিক-কর্মচারিদের কথা চিন্তা করে রাজ্য সরকার সেগুলোকে অধিগ্রহণ করেছেন। সেগুলোকে বাঁচিয়ে রাখা শুধু নয়, সেগুলো কে নার্স করা হচ্ছে গত কয়েক বছর ধরে। তার ফলে কয়েকটা সংস্থা ইতিমধ্যে লাভজনক অবস্থায় পৌছে গেছে, আর বাকিগুলো নিয়ে চেষ্টা হচ্ছে। বেসরকারিক্ষেত্রকে ধরার চেষ্টা হচ্ছে। মাননীয় মন্ত্রী আছেন, তিনি বলবেন আর ভালভাবে বাজেট বক্তৃতায় আমরা শুনেছি বা আমাদের অভিজ্ঞতায় আছে ওরা তো সাজেশন দিলেন না? ওরা তো সাজেশন দিতে পারতেন। মাননীয় নির্মলবাবু বললেন, একটা কারখানাও খুলেছেন? খুলবেন কি করে? তিনি মেটাল বক্সের উদাহরণ দিলেন। মেটাল বক্সের মালিক এল, একজন প্রোমোটার এলেন, খুলবেন সব ব্যবস্থা হল। কিন্তু দেখা গেল কথাবার্তা পাকা হওয়ার পর তিনি আর ফিরে আসছেন না। তার নজর হচ্ছে ওখানকার জমি। আমরা জমি তুলে দেব। আপনারা ডানলপ, ডানলপ বলছেন। আমাদের লজ্জা হওয়া উচিত ছিল। রাজ্য সরকার অত্যন্ত দৃঢ়তার সঙ্গে বলেছিলেন, ডানলপ আমরা অধিগ্রহণ করতে চাই। কিন্তু দেশের আইন কি? সেই ক্ষমতা রাজ্য সরকারকে দিয়েছে? কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করে রাজ্য সরকারকে তুলে দিতে হবে। দিলেন না কেন? আজকে তাকে বি আই এফ আরে পাঠিয়েছেন। আবার মনু ছাবারিয়াকে ঢোকাবার চেষ্টা করছেন। মনু ছাবারিয়া, যার বিরুদ্ধে অনেক কথা বলেন এখানে। দিল্লিতে বলছেন না কেন? এই কথাটা শোভনবাবু দিল্লিতে কেন বলছেন না? মনু ছাবারিয়া কে? যিনি আর্থিক হিসাবের বাৎসরিক রিপোর্ট দিতে পারছেন না। তার জেনারেল বডির মিটিং অ্যাকসেপ্ট করছে না। তার আর্থিক যে গোলমাল সেই আর্থিক গোলমালের জন্য তার আর্থিক রিপোর্ট গৃহীত হয়নি তাই মনু ছাবারিয়াকে নতুন করে বি আই এফ আরে সুযোগ দিয়ে একটা প্যাঁচ কষে দেবে। হয়ত বা যদি আর্থিক সংস্থাগুলো মেনে নেয় তারপর তার হাতে দেবে। তারপর কিছুদিন চলবে। আবার তারপর সেখান থেকে টাকা সাইফন করে নিয়ে চলে যাবে, পাচার করে দেবে টাকা। আমরা তার বিরুদ্ধে দাঁড়িয়েছিলাম। এই কথা তো বলতে পারলেন না। উল্টো কথা বলছেন। বাস্তব থেকে এভাবে মুখ সরিয়ে নিয়ে উদোর পিন্ডি বুদোর ঘাড়ে এভাবে তো চলতে পারে না। বন্ধ কলকারখানা, রুগ্ন শিল্প সম্পর্কে যদি সত্যি সত্যি উদ্বেগ বোধ করেন তাহলে আসুন সকলে মিলে সংগ্রাম করি। ঐ বর্শা ফলকটা রাজ্য সরকারের দিকে নয়, উপযুক্ত জায়গায় বর্শা ফলক নিক্ষেপ করুন। প্রস্তাবটি আপনি সংশোধন করুন। আমরা সকলে মিলে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করি যে, আপনাদের আমদানি নীতির পরিবর্তন করুন। যেভাবে বিশ্ব ব্যাঙ্কের কথায় দেশের স্বনির্ভরতা ধ্বংস করে দিচ্ছেন, দেশের শিল্প কারখানাকে ধ্বংস করে দিচ্ছেন সেই পথ পরিত্যাগ করে দেশের স্বনির্ভরতা পথে দেশের কারখানাগুলোকে যাতে এগিয়ে নিয়ে যাওয়া যায়, যাতে কলকারখানগুলো বেঁচে থাকতে পারে সেই ব্যবস্থা

করুন। ঐ সমস্ত অসৎ মালিকদের সঙ্গে আপনাদের আর্থিক সংস্থাগুলো থেকে যে হাজার হাজার কোটি টাকা দিয়েছেন, দেখভাল করেননি, আজকে রাতারাতি সেইগুলো আদায় করার নাম করে ধ্বংস করে দিচ্ছেন। সেজন্য বলি আপনার এই প্রস্তাব সমর্থন করতে পারলাম না। যদিও বাস্তব চিত্র তুলে ধরেছেন। বর্শা ফলকটা যদি ঐ দিকে দিতেন সমর্থন করতাম। আমি মাননীয় শোভনদেববাবুর প্রস্তাব সমর্থন করছি না।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের সভায় প্রস্তাব আনা হয়েছে কিভাবে আমরা সিক ইন্ডাস্ট্রিকে রিভাইভ করতে পারি, বন্ধ কল-কারখানা আমরা কিভাবে খুলতে পারি সেই প্রসঙ্গে। আজকে এই প্রস্তাবের সমর্থনে আমাদের প্রত্যেকেরই দাঁড়ানো উচিত। পশ্চিমবঙ্গ ভারতবর্যের মধ্যে শিল্পে এক সময়ে প্রথম ছিল। আজকে পিছতে পিছতে ১১তম স্থানে এসে দাঁড়িয়েছে। তাই আজকে আমার মূল কথা একটাই, তা হচ্ছে—ভারতবর্ষের বুকে যেখানে আমরা প্রথম ছিলাম, সেখানে থেকে আমরা এখানে এলাম কেন? আমাদের পশ্চিমবঙ্গের যে ওয়ার্ক কালচার সেই ওয়াক কালচারকে ফিরিয়ে আনতে হবে। আজকে আর ট্রেড ইউনিয়নের নামে যেন কেউ ট্রেড না করেন—সে যে দলেরই হোক না কেন। আমি আমার নির্বাচনী কেন্দ্রের একটা লজ্জার ঘটনা বলি। আমার নির্বাচনী কেন্দ্রের 'রাধা কেমিক্যাল' বন্ধ হয়ে গেল, শ্রমিকরা সুইসাইড করল। অথচ তাদেরই দিল্লির কারখানা প্রফিটেবল কনসার্ন হিসাবে চলছে। আপনাদের লেবার ইন ওয়েস্ট বেঙ্গল পত্রিকায় কি বলা হচ্ছে? ৯৮ সাল পর্যন্ত ৫৭ হাজার ছোট বড় কল-কারখানা বন্ধ। ৯৮ সালের মধ্যে ৫৩টি বড় শিল্প বন্ধ হয়ে গেছে। এখানে জে কে স্টিল, প্রেসিডেন্সি জুট মিল, প্রেমচাঁদ জুট মিল বন্ধ। চার শোর ওপর মাঝারি শিল্প এখানে বন্ধ হয়ে রয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সবচেয়ে বড় লজ্জা হচ্ছে আমাদের রেজিস্টার্ড বেকারের সংখ্যা। সেই সংখ্যা কত, না ৫৬ লক্ষ ৪৮ হাজার ৭৮০ জন। সোর্স লেবার ইন ওয়েস্ট বেঙ্গল ৯৮। এই জায়গায় আমরা দাঁড়িয়ে আছি। আমাদের ভারতবর্ষে টোটাল যে ল্যান্ড আছে তারমাত্র ২ শতাংশ ল্যান্ড পশ্চিমবঙ্গে, অথচ পপুলেশন ৭ শতাংশ পশ্চিমবঙ্গে। আর গোটা ভারতবর্ষের মোট আন-এমপ্লয়েড-এর ১৭ শতাংশ পশ্চিমবঙ্গে। আমাদের আন-এমপ্লয়েড ডিপ্লোমা ইঞ্জিনিয়ার ৫৮ হাজার, বি ই, এম ই, এন টেক বেকার ৪ হাজার; ১ হাজার এম বি সি এস বেকার। এরা সবাই বেকারিত্বর জ্বালায় জ্বলছে। এই সদনের কাছে আমি একটা কথাই বলব যে, প্রয়োজনে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা সকলেই আমাদের দাবি পেশ করতে রাজি আছি। প্রয়োজনে রাজ্যের স্বার্থে আমরা সব রকম লড়াই করতে প্রস্তুত আছি। এই কটি কথা বলে, এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস** ঃ স্যার, এখানে বন্ধ কলকারখানা এবং রুগ্ন কল-কারখানা নিয়ে মাননীয় বিধায়ক শোভনদেব চট্টোপাধ্যায় এবং পুলকচন্দ্র দাস একটা প্রস্তাব এনেছেন। আমি এই প্রস্তাবের ওপর আলোচনা করতে গিয়ে সবিনয় বলতে চাই যে, এই মাত্র আমাদের নতুন বিধায়ক অনেক কথাই বললেন। অথচ উনি দেখলাম অনেক কিছুই জানেননা। হয়ত নতুন, তাই সব কিছু না জেনেই বক্তব্য রাখলেন। স্বদেশি আন্দোলনের যুগে বলা হত—আমরা স্বদেশি ইন্ডাস্ট্রিস করব। বিদেশি পণ্য বর্জন কর। অথচ ওরা প্রথমেই বিদেশি পণ্য গ্রহণ করার রাজনীতি শুরু করেছেন ভারতবর্ষের শাসন ক্ষমতায় গিয়েই। আর একজন এখানে অনেক ভাল ভাল কথা বলে গেলেন। অথচ ওরা কি জানেন কি জানেন বর্তমান কেন্দ্রীয় সরকার যে ব্যবস্থা গ্রহণ করেছে তাতে আর ৬০ হাজার নয়, ভারতবর্ষে লক্ষ লক্ষ কল- কারখানা নয়, সমস্ত কল-কারখানাই বন্ধ হবে। ওরা বহুজাতিক প্রতিষ্ঠানের কাছে গোটা দেশকে বিক্রি করে দেবেন। ভারতবর্ষকে বহুজাতিক সংস্থাগুলির মৃগয়াক্ষেত্র করার জন্য ওরা উঠে পড়ে লেগেছেন। যেভাবে ওরা শুরু করেছেন তাতে আমাদের ভারতবর্ষের সর্বনাশ হবে। এরই মধ্যে পশ্চিমবাংলায় কিছু উদ্যোগ নেওয়া হয়েছে। এখানে ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ডিপার্টমেন্ট আছে, সাবসিডি দেওয়ার চেষ্টা করা হচ্ছে, ব্যাঙ্কগুলিকে সাহায্য করতে বলা হচ্ছে। অথচ ওরা আজকে ব্যাঙ্কগুলিও বিক্রি করে দিচ্ছেন। এটা কি শোভনদেববাবু জানেন না? যারা প্রস্তাবটা এনেছেন তারা সব দূর্নীতিবাজ লোক, তারা বধু নির্যাতনের আসামী দূর্নীতির দায়ে আসামী, তারাই এই প্রস্তাবটি এনেছেন। এই তো তৃণমূলের চেহারা এই তো কংগ্রেসের চেহারা। আজকে দেশের কঠিন অবস্থা এবং সেই কঠিন অবস্থায় পশ্চিমবাংলার মানুষকে হজম করতে হচ্ছে। আজকে ওরা ভালভাল কথা বলছেন কিন্তু তারা কি জানে না, ভারতবর্ষের শতকরা ১০০ ভাগ মানুষের মধ্যে মাত্র ২০ ভাগ মানুষের জন্য ঐ তৃণমূল এবং বি জে পি-র নেতৃত্বে কেন্দ্রীয় সরকারের বসে তারাই দেশকে পরিচালনা করবেন। এদের জন্যই ইন্ডাস্ট্রিগুলি আরও সিক হবে আরও বন্ধ হবে এবং বহুজাতিক প্রতিষ্ঠানগুলির লুঠ-পাট করার ব্যবস্থা ওরাই করবে। তারই মধ্যে থেকে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে থেকে কিছু উদ্যোগ নেওয়া হয়েছে। যেসব বন্ধ কলকারখানা আছে সেগুলি যাতে চালু করা যায় তারজন্য আর্থিক প্রতিষ্ঠানগুলির কাজে বলা হচ্ছে, প্রধানমন্ত্রী শ্রী অটলবিহারী বাজপেয়ীর কাছেও বলা হয়েছে। আপনারা আপনাদের মমতাদিকে বলুন? উনি তো সব প্রতিশ্রুতি দিচ্ছেন, এবার উদ্যোগ গ্রহণ করুন, দেখিয়ে দিন। শোভনদেববাবু, দেখুন, কত ধানে কত চাল, একটা প্রোজেক্ট করে দেখান? আপনাদের মমতাদি—মাননীয় মন্ত্রী—তিনি এসে বললেন, আমি বাংলার জন্য কাঁদি, বাংলার জন্য তার প্রাণ কাঁদে। এই বাংলার জন্য যার এত প্রাণ কাঁদে, তিনিই বেসরকারি প্রতিষ্ঠানের কাছে সহযোগিতা চাইলেন কি অবস্থা দেখুন? তাই আপনাদের কছে আমি বলতে চাই, বড় বড় কথা বলা যায়

কিন্তু কাজ করা দায়। এখানে বড় বড় কথা না বলে, প্রতিশ্রুতি না দিয়ে যে সমস্ত কলকারখানাগুলি বন্ধ হয়ে আছে, যে সমস্ত শ্রমিক ভাইরা বসে আছে, রাজ্য সরকার তাদের কিছু রিলিফ দেবার ব্যবস্থা করছে এবং সেই কারখানাগুলি যাতে চালু রাখা যায় তারজন্য চেষ্টা করছে, আপনারা রাজ্য সরকারের পাশে এসে দাঁড়ানো .উদ্যোগ নিন।

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, শোভনদেববাবু এবং আরও একজন মাননীয় সদস্য যে প্রস্তাব নিয়ে এসেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। স্যার, আপনি জানেন, জুট ইন্ডাস্ট্রি বিদেশি মুদ্রা নিয়ে আসে। সেই জুট ইন্ডাস্ট্রি আজকে পশ্চিমবাংলায় শ্মশান হতে চলেছে। পশ্চিমবাংলায় যেখানে ৬২টি জুট মিল চলত, এখন সেখানে মাত্র কয়েকটি জুট মিল চলছে। সেগুলিও আবার রোটেশন করে বন্ধ হয়ে পড়ছে। আপনি জানেন, কানোরিয়া জুট মিল দীর্ঘ কয়েক বছর ধরে বন্ধ হয়ে আছে। সেই কানোরিয়া জুট মিলের শ্রমিকরা আজকে অনাহারে দিন কাটাচ্ছে। গৌরীপুর জুট মিল সম্পর্কে মাননীয় সদস্য রঞ্জিৎবাবু বক্তব্য রাখলেন। ঐ রঞ্জিৎবাবু নিজে গৌরীপুর জুট মিল খোলার জন্য চেষ্টা করেছিলেন। তিনি একটা মালিককে ধরেছেন, আর একটা মালিককে ছাড়ছেন। যাদের ধরে নিয়ে আসছেন তাদের প্রোমোটারশিপ হিসাবে চালাবার চেষ্টা করেছেন। বিভিন্ন জুট মিল এইভাবে বন্ধ হয়ে পড়ছে। এন জে এম সি-র ভারতবর্ষের মধ্যে ৬টি কারখানা আছে। তারমধ্যে পশ্চিমবাংলায় ৫টি কারখানা আছে। ঐ ৫টি কারখানায় ২৪ হাজার শ্রমিক কাজ করতেন। কারখানাগুলি বন্ধের ফলে তারা আজকে অনাহারে দিন কাটাচ্ছে। তারা কাজ চাই, কাজ চাই বলে ঘুরে বেড়াচ্ছে। ক্যাজুয়াল শ্রমিকরাও কাজ পাচ্ছে না, পারমানেন্ট শ্রমিকরাও কাজ পাচ্ছে না আবার টেম্পোরারি শ্রমিকরাও কাজ পাচ্ছে না। এইভাবে হাজার হাজার শ্রমিক অনাহারে দিন কাটাচ্ছে। আপনি জানেন স্যার, বাউরিয়া কটন মিল আজকে দীর্ঘ ৫ বছর ধরে বন্ধ হয়ে আছে। ঐ জুট মিলের শ্রমিকরা অনাহারে দিন কাটাচ্ছে। ভিক্ষার ঝুলি নিয়ে তারা ঘুরে বেড়াচ্ছেন। পশ্চিমবঙ্গ সরকার চাইছেন এটা লিক্যুইডিশনে যাক। এই সরকারের কাছে বার বার ট্রেড ইউনিয়নরা দরবার করেছিলেন, লেবার মিনিস্টার, লেবার কমিশনার, এল সি, ডি এলসি সবার কাছে দরবার করেছিলাম, কিন্তু আজ পর্যন্ত বাউরিয়া কটন মিলের কোনও সুরাহা এই সরকার করতে পারলেন না। ঐ মিলটি লিক্যুইডিশনে চলে গেছে। আজকে সেই মিল লিক্যুইডেশনে চলে গিয়েছে। স্যার, আমাদের পশ্চিমবাংলায় আপনি জানেন বহু জুট মিল বন্ধ হয়ে রয়েছে—এম্পায়ার জুট মিল, গৌরীপুর জুট মিল, এন জে এম সি রিভেন্টেড খড়দা জুট মিল, টিটাগড় জুট মিল প্রভৃতি। আজকে রাষ্ট্রায়ত্ত জুট মিল যেগুলি বন্ধ হয়ে আছে এবং অন্যান্য জুট মিল যেগুলি বন্ধ হয়ে আঝে তার শ্রমিকদের দাবির সমর্থনে আমরা লবিতে ধর্নাতে বসেছিলাম। কিন্তু এই বামফ্রন্ট সরকারের কোনও লজ্জা নেই। যেখানে হাজার হাজার শ্রমিক তাদের

পরিবারবর্গ নিয়ে অনাহারে দিন কাটাচ্ছেন সেখানে সমস্যার সমাধান না করে এই সরকার বড় বড় কথা বলে যাচ্ছেন। এই বেসরম সরকারের একদিনও থাকা উচিত নয়। অবিলম্বে সিক ইন্ডাস্ট্রিগুলি চালু করার জন্য দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী শোভনদেব চ্যাটার্জি মহাশয়কে আমি প্রথমেই ধন্যবাদ জানাচ্ছি কারণ তিনি যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের মধ্যে বাস্তব সত্যটাকে তিনি অস্বীকার করেননি। তিনি রাজ্য সরকারের নিন্দা করেন নি বিষয়টা কিন্তু এখানে নয়। তিনি ট্রেড ইউনিয়নের নেতৃত্ব দেন, তিনি খুব ভালভাবেই জানেন যে গোটা ভারতবর্ষের ইন্ডাস্ট্রির প্রকৃত অবস্থাটা কি। সেখানে রাজ্য সরকারের অবস্থানটা কোথায় সেটাও তিনি জানেন। তিনি উদ্বেগ প্রকাশ করেছেন। আমাদের রাজ্যে অনেকগুলি কারখানা বন্ধ হয়ে আছে— বেসরকারি কারখানা এবং কেন্দ্রীয় সরকারের কারখানা অনেকগুলি বন্ধ হয়ে আছে। কেন্দ্রীয় সরকারের এইসব বড় বড় কারখানা বন্ধ থাকার ফলে পরিস্থিতি বা সমস্যা আরও জটিল হয়ে গিয়েছে। এম এ এম সি, বি ও জি এল, ফার্টিলাইজার, সাইকেল কর্পোরেশন, বার্ন স্ট্যান্ডার্ড ইত্যাদি। যেহেতু এম এ এম সি বন্ধ সেইহেতু তাকে ঘিরে যে সমস্ত ছোট কারখানা সেগুলিও বন্ধ হচ্ছে। আপনারা শুনে খুশি হবেন যে পশ্চিমবঙ্গ সরকার যেসব উদ্যোগ গ্রহণ করেছেন কারখানাগুলি বাঁচিয়ে রাখার জন্য ভারতবর্ষের কোনও রাজ্য সরকার তা করেননি। শোভনদেববাবু, আপনি ভালভাবেই জানেন যে আপনাদের সরকার গত ১৩ মাসে যে নীতি আগের কংগ্রেস সরকার নিয়েছিলেন যে রুগ্ন এবং সিক কারখানাগুলি বন্ধ করে দেওয়ার সেই নীতিকে আরও তরান্বিত করছেন। তারা আরও অন্যান্য নীতি নিয়েছেন—তারমধ্যে আমি বিশেষ যাচ্ছি না—তারফলে ভারতবর্ষের সমস্ত ইন্ডাস্ট্রি ধ্বংস হবে। স্বাধীনতার পর আমাদের রাজ্যে পাবলিক সেক্টার যা গড়ে উঠেছিল সেই পাবলিক সেক্টারগুলি বন্ধ করে দেওয়ার ফলে আমাদের উপর আঘাতটা বেশি এসেছে। স্বাধীনতার পর আমাদের এখানে প্রাইভেট সেক্টার ইন্ডাস্ট্রি সেইভাবে গড়ে ওঠেনি ২/৫টি ছাড়া। যা হয়েছিল সবই পাবলিক সেক্টার। সেগুলিও আপনাদের দিল্লির সরকার হয় বন্ধ করে দিচ্ছে না হয় বিক্রি করে দিচ্ছে। এর ধাক্কাটা আমাদের রাজ্যের উপর বেশি করে পড়ছে। তবে একটা ভাল হচ্ছে, গত ৫০ বছর ধরে মাসুল সমীকরণ নীতি চালু ছিল সেটা পরিবর্তিত হওয়াও অমরা তার রেজাল্ট কিছু পেতে শুরু করেছি। আমাদের এখানে বেশিটাই ইঞ্জিনিয়ারিং শিল্পে সমৃদ্ধ ছিল। জেশপ, ব্রেথওয়েট, বার্ন, স্যাকসবি ইত্যাদি। আজকে থেকে ৭-৮ বছর আগে এক টন স্টিল দুর্গাপুর স্টিল কারখানার গেট থেকে কোনও ক্রেতা গাড়ি করে নিয়ে গেলে এক হাজার টাকা রেল ভাড়া দিতে হত। সে

রেলে করে মাল নেয়নি। সে ঠেলায় করে, লরি করে মাল নিয়েছে, তাকেও এক হাজার টাকা রেলের ভাড়া দিতে হচ্ছে। কারণ গুজরাটেও যাতে এক দরে স্টিল পায়। স্বাধীনতার পরে এই অ্যাডভানটেজটা ভারতীয় পুঁজিপতিরা নিয়েছিল। আমি জানি না যে তার কি কারণ ছিল। এটা অবশ্যই রাজনৈতিক কারণে। আমরা বামফ্রন্ট সরকার তখন ছিলাম না, তখন কংগ্রেস সরকার ছিল। তারা নতুন প্রযুক্তি নিয়ে পশ্চিমাঞ্চলে শিল্প গড়েছে এবং তার রেজাল্ট পেতে শুরু করেছে। আপনারা নিশ্চয়ই আনন্দিত হবেন, এই নীতি পরিবর্তনের ফলে লিলুয়া এবং হাওয়ার মাঝখানে যখন গাড়ি এসে দাঁড়ায় তখন আপনারা দেখবেন যে, আশেপাশের যে ছাদগুলি ছিল, ফ্যাক্টরিগুলি ছিল, যার ছাদগুলি ফুটো-ফাটা ছিল, অর্থাৎ কারখানাগুলি ধ্বংস হয়ে গিয়েছিল, এখন সেখানে আবার নতুন টিন বসছে, নতুনভাবে কারখানাগুলি রংচং হচ্ছে। এই ফ্রেট ইকুয়ালাইজেশনের যে বিষয়টা ছিল সেটা তুলে নেবার ফলে একটা শুভ সূচনা আমরা দেখছি ইঞ্জিনিয়ারিং শিল্পগুলির ক্ষেত্রে। কিন্তু আমি একথা বলছি না যে আমাদের সমস্যার সমাধান হয়ে যাবে। সুব্রতবাবু দাসনগরের কথা বলেছেন যে এখনও জেগে উঠছে না। কি করে জেগে উঠবে? যদি এই ধরনের নীতি হয় যে ভারতীয় কলকারাখানা বন্ধ করে দিয়ে গোটাটা আমদানি করা হবে, দেশে নতুন কারখানা হবে না, অর পুরানো কিছু ভাল যে কারখানা আছে সেগুলি বিদেশিদের কাছে বিক্রি করে দেওয়া হবে—এই যদি নীতি হয় তাহলে এটা হতে পারে না। আপনারা শুনে খুশি হবেন যে, আমরা শুধুমাত্র ইন্ডাস্ট্রি খুলবার জন্য ডেকেছি, তা নয়। আমরা ট্রেড ইউনিয়ন, ম্যানেজমেন্ট, ফিনান্সিয়াল ইনস্টিটিউশনকেও ডেকেছি এই কারখানাগুলি যারা চালাবেন, পুরানো কারখানাগুলি চালানোর জন্য আমরা নানা রকম ইনসেনটিভ স্কীম করেছি। শুধু সেলস ট্যাক্স নয়, আপনারা শুনে রাখুন, আপনারা যত নিন্দা করুন, আমরা আশা করব যে, আপনারা যারা পশ্চিমবাংলাকে ভাল বাসেন, তারা নিশ্চয়ই বাইরে গিয়ে বলবেন, যদি কোনও পুরানো কারখানাকে, বন্ধ কারখানাকে কেউ রিভাইভ করার জন্য কোনও ইন্ডাস্ট্রিয়ালিস্ট বা কোনও এনট্রেপ্রেনার ইনভেস্ট করেন, সে যদি ১০০ কোটি টাকা ইনভেস্ট করেন তাহলে ৯ বছর ধরে সে বাজার থেকে সেলস ট্যাক্স তুলতে পারব এবং সেটা যদি ১০০ কোটি টাকা তোলে তাহলে সেটা তার হয়ে যাবে। পশ্চিমবঙ্গ সরকারকে সেটা দিতে হবে না। এছাড়া বাঁকুড়া, পুরুলিয়া অঞ্চলে এই ধরনের বন্ধ কারখানাকে রিভাইভ করার জন্য যদি সে ১০০ কোটি টাকা ইনভেস্ট করে সে ১৩ বছর ১।। শত কোটি টাকা পর্যন্ত সেলস ট্যাক্স কালেকশন করে তাহলেও সেই টাকা সরকারকে দিতে হবে না। শুধু তাই নয়, তার মাল উৎপাদন করার জন্য যে 'র' মেটেরিয়াল কিনবে, সেই র মেটেরিয়ালেও তাকে সেলস ট্যাক্স দিতে হবে না। তারপরে ইলেক্ট্রিসিটি ডিউটি তাকে দিতে হবে না। ভারতবর্ষে আমার জানা নেই, থাকলেও দু-একটি জায়গায় থাকতে পারে, কিন্তু কোনও রাজ্যে এই ইনসেনটিভ স্কীম কোথাও নেই।

এগুলি আমরা দেবার চেষ্টা শুরু করেছি। ইনসিপিয়েন্ট সিগনোতেও আমরা দিচ্ছি। শোভনদেববাবু পেসকীন উইলিয়ামের কথা বলেছেন। তারা আমাদের কাছে কিছু প্রস্তাব নিয়ে এসেছিল। একটা প্রিলিমিনারি প্রস্তাব নিয়ে এসেছিল। আমরা তাদের বলেছি যে আপনারা প্রোজেক্ট রিপোর্ট নিয়ে আসুন, আমরা প্রয়োজনবোধে সফট লোন দেব, অন্যান্য রিলিফ দেব। আমরা নিকোকে এই প্রস্তাব অলরেডি মঞ্জুর করেছি। সুব্রতবাবু মেটালবক্স-এর কথা বলেছেন। মেটালবক্সকে আমরা বলেছি যে ৫ কোটি টাকার সফট লোন দেব। তাদের বিষয়টা কোর্ট ইত্যাদি সংক্রান্ত দিল্লিতে আটকে আছে এবং যে প্রোমোটার এসেছিল, সে এখনও সেটা শর্ট আউট করতে পারেনি। সেজন্য স্বাভাবিকভাবে সেটা দেওয়া যায়নি। আমরা ইচ্ছা করলেই দিতে পারি না। বিলিয়ে দেবার জন্য এই ১০০ কোটি টাকা রাখা হয়নি। কারখানাগুলি রিভাইভ করার জন্য এটা রাখা হয়েছে। শুধু মাত্র প্রাইভেট কারখানা নয়, দিল্লির সরকারের পরিচালিত যে কারখানা আছে তাকেও পশ্চিমবঙ্গ সরকার বাঁচিয়ে রাখার চেষ্টা করছে।

[5-00 — 5-10 p.m.]

আপনাদের হিন্দুস্থান কেবল, তাকে শুধু সেলস ট্যাক্স রিলিফই নয়, সেখানে তারা কিছু ইনভেস্ট করবার কারণে ১০০ কোটি টাকা রিলিফ দেওয়া হয়েছে। জেশপ স্ট্রেল গভর্নমেন্টের কারখানা। তাকে শুধু সেলস ট্যাক্স রিলিফ নয়, তাদের একটি বাড়ি ২৭.৫ কোটি টাকা দিয়ে ক্রয় করা হয়েছে কারখানাটিকে বাঁচাবার জন্য। অ্যান্ড্রু ইউল, জেশপ, রেনলড বার্ন, বি বি জে—এই ধরনের বহু কারখানাকে বাঁচিয়ে রাখবার চেষ্টা করা হচ্ছে যেগুলো রাজ্য সরকারের নয়, কেন্দ্রীয় সরকারের। শোভনদেবাবুকে অনুরোধ করব, আপনি কেন্দ্রীয় সরকারের উপর একটু চাপ সৃষ্টি করুন, কারণ যে এম এ এম সি কারখানায় সাত হাজার কর্মচারী রয়েছে, কয়েক হাজার একরের উপর টাউনশীপ রয়েছে, যেখানে চার পাঁচ হাজার কোয়ার্টার রয়েছে, প্রাইমারি স্কুল, হাইস্কুল এবং হসপিটাল রয়েছে, সেই এম এ এম সিকে শুকিয়ে দেওয়া হচ্ছে। আমাদের রাজ্য সরকার ডি পি এল থেকে গ্যাস বিদ্যুৎ, জল তাদের ধারে দিয়ে যাচ্ছে। এরজন্য আমরা ৫৭-৫৮ কোটি টাকা তাদের কাছ থেকে পাব। কাজেই কারখানাটিকে বাঁচাবার চেষ্টা করুন। যদি এই ধরনের কারখানা কেন্দ্রীয় সরকার বাঁচাবার চেষ্টা করেন তাহলে যে কয়েক হাজার কারখানা বন্ধ হয়ে রয়েছে তারমধ্যে অনেকগুলো কারখানা আবার বেঁচে উঠতে পারে, কারণ বড় বড় কারখানার উপর নির্ভর করে যেসব ছোট ছোট কারখানা গড়ে উঠেছিল তাদের মৃত্যু হয়ে গেছে।

আর বিশেষ কিছু বলার নেই, তবে এক্ষেত্রে রাজ্য সরকারের পক্ষ থেকে যে উদ্যোগ নেবার সেটা আমরা নিয়েছি এবং নেব। এই উদ্যোগের ক্ষেত্রে শুধু ইনসেনটিভ

স্কীম নয়, রি-অ্যাকটিভ রোল নয়, কো-অ্যাকটিভ রোল নিয়েছি। আমাদের ডাইরেক্টোরেট নেই বলে রিভাইভ করা যাচ্ছে না বলেছেন। কিন্তু ডাইরেক্টোরেট থাকলেই স্ট্রাকচার রিভাইভব করা যাবে এটা ঠিক নয়। আমাদের অন্যান্য যেসব ডাইরেক্টোরেট রয়েছে সেগুলো ইউজ করেও সেটা আমরা করতে পারি এবং সেটা করে আমরা রেজাল্ট পাচ্ছিও। তবে যতটুকু আমরা আশা করছি তাতে কেন্দ্রীয় সরকার যদি এই ধরনের সব সিদ্ধান্ত নেন তাহলে সেই আশা আমাদের মিটবে না। যদি আমদানির উপর ট্রেডিং নির্ভর করে তাহলে আরও কারখানা বন্ধ হয়ে যাবে। এই বলে আবার আপনাদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করবার আগে অবশ্য রাজ্য সরকারের পক্ষ থেকে বলতে পারি, শুধুমাত্র নতুন কারখানা তৈরি নয়, ইনসেনটিভ দেওয়া নয়, পুরানো কারখানা বাঁচিয়ে তোলার জন্য সর্বতোভাবে আমরা চেষ্টা করব, যে চেষ্টা চালিয়ে যাচ্ছি তাকে আরও সুষ্ঠুভাবে এগিয়ে নেবার ক্ষেত্রে যা যা পদক্ষেপ নেওয়া দরকার সেটা নেব।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ধন্যবাদ জানাচ্ছি মৃণালবাবুকে, কারণ আমি যে প্রস্তাব এনেছি সেই প্রস্তাবের উনি সরাসরি বিরোধিতা করেননি। বিরোধিতা করবার বিশেষ সুযোগও নেই, কারণ সত্যকে অস্বীকার করবার কোনও উপায় নেই। উনি কেন্দ্রীয় সরকারের নীতির কথা বলছিলেন। এটা ঠিক, অনেক ক্ষেত্রে যে সমস্ত পাবলিক সেক্টর আন্ডারটেকিংগুলো রয়েছে সেগুলো সমস্যার সম্মুখীন হয়েছে ইমপোর্ট ডিউটি কমে যাওয়ার জন্য। হিন্দুস্থান কপার, হিন্দুস্থান স্টিল ইত্যাদি কারখানায় যে মাল তৈরি হচ্ছে সেগুলো এরফলে স্ট্যাগ হয়ে থাকছে। তার জন্য আমরা পশ্চিমবঙ্গের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এর প্রতিবাদ করেছি। এম এ এম সি. ন্যাশনাল ইনস্ট্রুমেন্টস ইত্যাদি কারখানা যাতে বন্ধ করে না দেওয়া হয় তারজন্য নিঃসন্দেহে আমরা কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করেছি। কাজেই আপনি যে অস্বীকার করতে চাইছেন আপনার দায়ভার এটা ঠিক নয়। আজকে কেন্দ্রীয় সককারের শুধু নীতির ফলেই আমাদের রাজ্যের এই দুরবস্থা এটা আমি মেনে নিতে পারছি না। কারণ যে সমস্ত কারখানা বন্ধ হয়ে গিয়েছে, এই যে দুরবস্থা শুরু হয়েছে এটা বামফ্রন্ট জামানাতেই শুরু হয়েছে। আপনি বললেন যে এখানে ইনসেনটিভ দিচ্ছেন। কিন্তু এই ইনসেনটিভ দেওয়া সত্ত্বেও কেন এখানে ব্যবসা তৈরি হচ্ছে না। আপনার এই রিয়ালাইজেশন কেন আসছে না? আসলে আপনারা তো ভাবের ঘরে চুরি করছেন। আপনারা টাকা দিচ্ছেন, কেন ব্যবসাদার আসছে না? কেন বিনিয়োগ শুধু ৩ পারসেন্ট হচ্ছে? আমাদের রাজ্যে যেখানে বিনিয়োগ ৩ পারসেন্ট গুজরাটে বিনিয়োগ হচ্ছে ১৯ পারসেন্ট, মহারাষ্ট্রে বিনিয়োগ হচ্ছে সাড়ে সোলো পারসেন্ট। সেন্ট্রার ফর মনিটরিং দি ইন্ডিয়ান ইকনমিতে বলছে আমাদের রাজ্যে স্থান হচ্ছে ১২ তম। আপনি বলছেন এত সুযোগ-সুবিধা দিচ্ছি আমাদের রাজ্যে। কিন্তু তা সত্ত্বেও নতুন কারখানা গড়ে উঠছে না। তার ফলে বেকার তৈরি হচ্ছে

এবং তার জন্য সামাজিক সমস্যা তৈরি হচ্ছে। সেটাই আমি আপনার বক্তব্যের মধ্যে বলবার চেষ্টা করেছি। আমি আর একবার এই অগস্ট হাউসের প্রতিটি সদস্যদের কাছে আহ্বান করব যে এটা আমাদের কাছে সত্যিকারের একটা সমস্যা, একটা সামাজিক সমস্যা, আমাদের রাজ্য যাতে এই সমস্যা থেকে বেরিয়ে আসতে পারে তার জন্য আমাদের চেষ্টা করতে হবে। আমি আশা করব সকলে আমার এই প্রস্তাবকে সমর্থন করবেন। কারণ এই প্রস্তাবে কারও বিরুদ্ধে কোনও এসপারশন নেই, মৃণালবাবু এই প্রস্তাবের বিরোধিতা করতে পারলেন না। তাই আমি আশা করব সকলে মিলে এই প্রস্তাবকে সমর্থন করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Shobhandeb Chattopadhyay that—

Wehereas, a large number of Industries are either sick or closed in the State;

Whereas, Metal Box, Jugantar Patrika, Sulekha, Chaliha Rolling Mills are closed for years together;

Whereas, a factory like Dunlop is lying closed for more than two years and several Jute Mills are under lockout; and

Whereas, several problems have cropped up due to unemployment and out of employment.

This House, therefore, urges upon the State Government to take necessary steps to open the closed industries and to revive the sick industries in the State.

was then put and a Division was taken with the following results :-

NOES

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Lakhan

Banerjee, Shri Debabrata

Bauri, Smt. Uma Rani

Bera, Shrimati Chhaya

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

Chattopadhyay, Shri Tapash

Chowdhury, Shri Nani Gopal

Chowdhury, Shri Nripen

Das, Shri Pushpa Chandra

Das, Shri Jogeswar

Dey (Bose) Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Shri Himangsu

Ganguly, Shrimati Kanika

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Sunil Kumar

Giri, Shri Ashoke

Goswami, Shri Subhas

Hembram, Shrimati Debalina

Hembaram, Shri Jadu

Hore, Shri Tapan

Kabi, Shri Pelab

Kisku, Shri Upendra

Let, Shri Bishnu

Mahata, Shri Khagendra Nath

Maikap, Shri Chakradhar

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Malllik, Shrimati Sadhana

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanth

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Subhas

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Chittaranjan

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Nazmul Haque, Shri

Paik, Shrimati Sakuntala

Pakhira, Shri Ratan Chandra

Pal, Shri Shayma Prosad

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Shakti

Roy, Shri Dwijendra Nath

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Saresh, Shri Ankura

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta (Bose), Shrimati Kamal

Sk. Khabiruddin Ahmed, Shri

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

AYES

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abu Sufian Sarkar, Shri

Bakshi, Shri Sanjoy

Bhattacherjee, Shri Sudhir

Chattopadhyay, Shri Shovandeb

Das, Shri Pulak Chandra

Das, Shri Sailaja Kumar

Dey, Shri Ajoy

Ghosh, Shri Nirmal

Mahbubul Haque, Shri

Mainul Haque, Shri

Mal, Shri Asit Kumar

Mirta, Shri Somendra Nath

Mondal, Shri Ramprabesh

Mukherjee, Shri Samar

Mukherjee, Shri Sibdas

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Tapas

Sardar, Shri Sital Kumar

Sen, Dr. Anupam

Sinha, Shri Atish Chandra

Sk. Daulat Ali, Shri

The Ayes being 23 and Noes 79 the motion was lost.

## MOTION UNDER RULE 185

[5-10 — 5-20 p.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্যার, আন্ডার রুল ১৮৫ যে মোশন আমি সহ ৯ জন বামপন্থী বিধায়ক এনেছি তাকে মুভ করে কিছু কথা বলছি।

Sir, I beg to move that :—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, বর্তমান কেন্দ্রীয় সরকার নির্বিচারে দেশের রাষ্ট্রায়ত্ত শিল্পসমূহকে বিদেশি বহুজাতিক সংস্থাসহ বিভিন্ন পুঁজিপতি গোষ্ঠীর হাতে তুলে দেবার জাতীয় স্বার্থবিরোধী সিদ্ধান্তকে অধিকতর তৎপরতার সাথে কার্যকর করার চেষ্টা করছে।

এই সভা গভীর উদ্বেগের সাথে আরও লক্ষ্য করছে যে, বহু ঐতিহ্যমন্ডিত গুরুত্বপূর্ণ ও রাষ্ট্রের নিরপেক্ষকতার সাথে যুক্ত এবং রাষ্ট্রায়ত্ত লাভজনক শিল্পকে একইভাবে অন্যায্যমূল্যে শেয়ার বিক্রয়ের মধ্য দিয়ে দেশি-বিদেশি ব্যক্তিমালিকদের হাতে তুলে দেবার চেষ্টা করছে।

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে বিভিন্ন রাষ্ট্রায়ত্ত শিল্পে বি-লগ্নিকরণের সিদ্ধান্ত প্রত্যাহার এবং প্রতিটি কেন্দ্রীয় রাষ্টায়ত্ত শিল্প সংস্থায় শ্রমিকদের আস্থা স্থাপন করে কেন্দ্রীয় বাজেট ও আর্থিক প্রতিষ্ঠান থেকে অর্থ লগ্নি করে লাভজনকভাবে পরিচালনা করার দাবি জানাচ্ছে।

১৯৯১ *সালে নরসিমা রাওয়ের সরকারের আমলে গৃহীত জনবিরোধী* ও জাতী: স্বার্থবিরোধী আর্থিক নীতি সমূহ বর্তমান বি জে পি জোট সরকার অত্যন্ত নগ্ন ভাবে দৃঢ়তার সাথে এবং দ্রুততার সাথে কার্যকর করতে উদ্যোগী হয়েছে। তারা রাষ্ট্রায়ত্ত শিল্পগুলির ৭৪ ভাগ শেয়ার বহুজাতিক সংস্থার কাছে বিক্রি করে দেবে বলে ঘোষণ করেছে। তারা এও ঘোষণা করেছে যে আগামী পাঁচ বছরে সমস্ত রাষ্ট্রায়ত্ত শিল্পকে বেসরকারিকরণ করবে এবং এর পর আর কোনও শিল্প তৈরি করবে না। তারা ইতিমধ্যেই ৩,২৪১ কোটি টাকা বরাদ্দ কমিয়ে দিয়েছে এবং ঘোষণা করেছে যে ৮টি রাষ্ট্রায়ত্ত শিল্পকে বন্ধ করে দেবে এবং তাদের অ্যাসেটগুলোকে বিক্রি করে দেবে। এর বিরুদ্ধে আমাদের সবাইকে নিন্দা করতে হবে। তাদের বাধ্য করতে হবে জনস্বার্থ বিরোধী পদক্ষেপ যাতে তারা গ্রহণ করতে না পারে জনস্বার্থ এই প্রস্তাবকে আশা করি সবাই সমর্থন করবেন

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় সদস্য আবু আয়েশ মন্ডল যে প্রস্তাব নিয়ে এসেছেন আমি তাকে সমর্থন করছি। তার কারণ, আজকে এই রাজ্যে এই রাষ্ট্রে ভারতবর্ষে যে ডিস-ইনভেস্টমেন্ট করা হচ্ছে আমার মনে হচ্ছে তাতে দেশের স্বার্থ রক্ষিত হচ্ছে না, শ্রমিকের স্বার্থ ক্ষতিগ্রস্ত তো হচ্ছেই। আমরা যখন সরকারে ছিলাম **১৯৯১** সালে আমরা প্রথম আর্থিক সংস্কার শুরু করেছিলাম। সেই সময়ে দেশের বৈদেশিক মুদ্রার অবস্থা খারাপ ছিল এবং একটা কথা বারবার বলা হয়েছিল যে রাষ্ট্রায়ত্ত শিল্পের একটা সংস্কার দরকার। পাবলিক সেক্টরে রিফর্মস দরকার। তার কারণ, এটাও বাঞ্ছনীয় নয় যে পাবলিক সেক্টরে তাদের প্রতি বছর ভরতুকি দিয়ে চালাতে হবে। স্বাভাবিকভাবেই পাবলিক সেক্টরের রিস্ট্রাকচারিং, নতুন করে পুনর্বাসনের কথা তখন বলেছিল। কিন্তু এক্ষেত্রে মনে রাখা দরকার যে সেই সময়ে সিদ্ধান্ত হয়েছিল যে পাবলিক সেক্টরে যেগুলো রুগ্ন হয়ে পড়েছে সেগুলোই বি আই এফ আরে যাবে। বি আই এফ আরে যেরকম পাবলিক সেক্টর যাবে সেইরকম প্রাইভেট সেক্টরকেও বি অই এফ আরের উদ্দেশে দেওয়া হবে। আপনারা জানেন যে, বি আই এফ আরের অ্যাডভাইসে কয়েকটি কোম্পানি খোলা হয়েছিল, তারমধ্যে বেঙ্গল কেমিক্যাল, ব্রেথওয়েট পড়েছিল। পশ্চিমবঙ্গের ওই বেঙ্গল কেমিক্যাল এবং ব্রেথওয়েট বি আই এফ আরের পরামর্শ রিস্ট্রাকচারিং-এর ফলে একটা লাভজনক প্রতিষ্ঠানে পরিণত হয়েছে। আজকে সেখানে বিপজ্জনক হয়ে দাঁড়িয়েছে যে, লোকসান করা পাবলিক সেক্টর দূরের কথা, যেগুলো লাভজনক পাবলিক সেক্টর তার শেয়ার বেসরকারিদের হাতে চলে যাচ্ছে। সেই শেয়ারের মধ্যে বড় গন্ডগোল এবং কলঙ্ক আছে। আর রাষ্ট্রায়ত্ত সংস্থায় অনেক গন্ডগোল থাকা সত্ত্বেও তৈরি হয়েছিল। স্বাধীনতার আগেই কতগুলো রাষ্ট্রায়ত্ত সংস্থা ছিল যেমন রেল, ডিফেন্স এবং অর্ডিন্যান্স ফ্যাক্টারি, পি অ্যান্ড টি ইত্যাদি। এই ধরনের সব রাষ্ট্রায়ত্ত সংস্থা ছিল। তারপরে স্বাধীনতা হবার পরে ১৯৫৬ সালে ইন্ডাস্ট্রিয়াল পলিসি রেজলিউশন গ্রহণ করার পরে দেশ ঠিক করল যে

বিভিন্ন ভারী শিল্প তৈরি করা হবে। তখন পন্ডিত জওহরলাল নেহেরু বলেছিলেন যে, পাবলিক সেক্টর উইল কন্ট্রোল দি কমান্ডিং হাইটস অফ দি ইকনমি। এবং তখন থেকেই নতুন করে রাষ্ট্রায়ত্ত শিল্প তৈরি হয়েছে। আজকের যেসব স্টিল প্ল্যান্ট এবং ভারত হেভি ইলেক্ট্রিক্যালস লিমিটেড হেভি ইঞ্জিনিয়ারিং কর্পোরেশন এই ধরনের অনেক বড় ভারী রাষ্ট্রায়ত্ত শিল্প সেই সময়ে তৈরি হয়েছিল। সেই সঙ্গে ভারী শিল্প মানে শুধু স্টিল প্ল্যান্ট নয়, স্টিল প্ল্যান্ট যে মেশিন ব্যবহার তার মেশিন তৈরি করার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল এবং সেইভাবে নতুন মেশিন তৈরির ইন্ডাস্ট্রিজও তৈরি হয়েছিল। তারপরে ১৯৬৭ সালে আবার মন্দা আসে এবং বহু ভারী ইঞ্জিনিয়ারিং শিল্প বন্ধ হয়ে যায়। ১৯৭১ সালে ইন্দিরা গান্ধী আবার ক্ষমতায় এলে পরে সিদ্ধান্ত নিলেন যে, যেসব ভারী শিল্প দেশের অর্থনৈতিক বুনিয়াদের জন্য দরকার সেগুলো সরকার রাষ্ট্রায়ত্ত করবেন। সেই সময়ে ইন্দিরা গান্ধীর নেতৃত্বে কংগ্রেস সরকার ব্রেথওয়েট, বার্ন, জেশপ থেকে শুরু করে সারা ভারতবর্ষের অসংখ্য এইরকম ভারী ইঞ্জিনিয়ারিং শিল্প অধিগ্রহণ করেন। তারফলে আমাদের দুরকমের পাবলিক সেক্টর হল—একটা হচ্ছে ১৯৫৬ সালে ইন্ডাস্ট্রিয়াল পলিসি রেজলিউশন অনুযায়ী তৈরি হয়েছিল যেগুলো, সেগুলো থাকছে, আর যেগুলো তৈরি রাষ্ট্রায়ত্ত হয়েছে সেগুলো। ইন্ডাস্ট্রিয়াল রেজলিউশনে যেগুলো তৈরি হয়েছিল সেগুলো ছাড়াও এক ধরনের পাবলিক সেক্টর, যেগুলো বিদেশি লাভজনক সংস্থাকে রাষ্ট্রায়ত্তকরণ করা হয়েছিল। যেমন সবচেয়ে বড় উদাহরণ হচ্ছে তার ওয়েল কোম্পানিগুলো এক সময়ে এসও, বার্মাসেল, এবং ইন্ডিয়ান অয়েল, ভারত পেট্রোলিয়াম হিন্দুস্তান পেট্রোলিয়াম এক সময়ে এসও, বার্মাসেল নামে ছিল এখন তার নাম হয়েছে ইন্ডিয়ান অয়েল, ভারত পেট্রোলিয়াম, হিন্দুস্তান পেট্রোলিয়াম। যেহেতু তেল একটা লাভজনক সংস্থা ছিল সেইকারণে ওই তেলের নিয়ন্ত্রণ করার দরকার হিসাবে রাষ্ট্রায়ত্ত সংস্থা হিসাবে নেওয়া হল। আবার কিছু কিছু লোকসান যাচ্ছে ওইরকম সংস্থাকেও নেওয়া হয়েছিল যেমন কোল ইন্ডিয়াকে রাষ্ট্রায়ত্ত করে নেওয়া হয়েছে। মনমোহন সিং-এর সময়েই রুগ্ন যেসব সংস্থা সেগুলোকে বি আই এফ আরে পাঠানোর কথা হয়েছিল এবং সেই সময়ে ডিস ইনভেস্টমেন্টের কথা হয়েছিল। তখন আমাদের দলের মধ্যে একটা প্রতিরোধের প্রতিক্রিয়ার সৃষ্টি হয়েছিল। সেই সময়ে ১৯৯৬ সাল পর্যন্ত কংগ্রেস সরকার ছিল এবং আপনারাও হাউসে এই বিষয়ে সমালোচনা করেছিলেন। কিন্তু তখনও একটাও পাবলিক সেক্টর বন্ধ করা হয়নি। পাবলিক সেক্টরে মেজর শেয়ার তুলে দেওয়া হয়নি প্রাইভেট সেক্টরের হাতে। এবং এটা আরও দ্রুত হল এবং দুঃখজনকভাবে লক্ষ্য করবেন ডিস-ইনভেস্টমেন্ট কমিশন তৈরি হবার পরে।

[5-20 — 5-30 p.m.]

এখানে দায়ী না দায়িত্ববান করব পি চিদাম্বরমকে, যিনি মনমোহন সিং এর

রিফর্মার হতে চেয়েছিলেন এটাকে আরও এগিয়ে নিয়ে যাবে বলে ডি-ইনভেস্টমেন্ট করেছিলেন এবং অরও লাভজনক পাবলিক সেক্টর ইউনিট এর শেয়ার বিক্রি করে দেওয়ার সিদ্ধান্ত করেছিলেন। এই সময় পাবলিক সেক্টর যেগুলি আছে যেমন ব্যাঙ্কগুলির মধ্যে স্টেট ব্যাঙ্ক, তারা শেয়ার বিক্রি করা শুরু করেছিলেন। এরমধ্যে ঐ সময়ে যেটা হয় শেয়ার নিয়ে সবচেয়ে বেশি গন্ডগোল হয় সেটা হচ্ছে মহানগর টেলিকম নিগম থেকে। এর আগে উল্লেখ করা ভাল কয়েকটি ভাগে পাবলিক সেক্টরের শেয়ার ডিস-ইনভেস্টমেন্ট করা যায়। একটা হচ্ছে, পাবলিক সেক্টরে ইনভেস্ট করার জন্য নতুন করে টাকা কোথা থেকে আসবে, এক হচ্ছে সরকার টাকা দিতে পারে কেন্দ্রীয় সরকারের বাজেটারি সাপোর্ট দিতে পারে। আর একটা হতে পারে তারা বাজার থেকে অর্থ তুলে সেটা ইনভেস্ট করতে পারে। তৃতীয়টি হচ্ছে, ব্যাঙ্ক থেকে লোন পেতে পারে। এই তিনটি রাস্তা পাবলিক সেক্টরের কাছে খোলা আছে। এটা সবাই বলতে পারে সরকারের বাজেটারি টাকা ইনভেস্ট না করে যদি বাজার থেকে তোলা যায় তাহলে ভালই। মনমোহন সিং এর সময় বাজার থেকে অর্থ তোলা হয়েছিল। সেই সময় হর্যদ মেহতা স্ক্যাম হয়। হর্যদ মেহতা যে স্ক্যাম করেছিল সে কিনেছিল এস ই সি-র শেয়ার। কিন্তু সেটা মূলত পাবলিক সেক্টর ডিস ইনভেস্টমেন্ট-এর ব্যাপারে। সেটা কতকগুলি ব্যাঙ্ক এর থ্রু দিয়ে করা হয়েছিল। সেইসময় বড় একটা শেয়ার কেলেঙ্কারি হয় যারফলে পাবলিক সেক্টরের শেয়ার বিক্রিটা একটু থমকে দাঁড়ায়। সেই সময় মহানগর টেলিকম নিগম কিছু শেয়ার বিক্রি করেছিলেন, আজ যেটা বি জে পি সরকার করছেন ডিস ইনভেস্টমেন্ট কমিশন করছেন, চেয়ারম্যান হচ্ছে জি বি রামকৃষ্ণন, তিনি রিটায়ার করছেন। আমরা দেখলাম এই সময়ে কেন্দ্রীয় সরকারের শুধু লাভজনক সংস্থা নয় কয়েকটি লোকসানকারী সংস্থা যেগুলি বি আই এফ আর এ আছে সেইগুলি ডিস-ইনভেস্টমেন্ট করে কমিশনের কাছে গেল। আপনারা শুনলে আশ্চর্য হবেন, যেমন আর আই সি অর্থাৎ রিহ্যাবিলিয়েশন ইন্ডাস্ট্রিস কর্পোরেশন বলে একটা সংস্থা আছে তাদের প্রায় সমস্ত ইউনিটই পশ্চিমবাংলায় এবং উদ্বাস্তু অধ্যুষিত এলাকায়। সেটাকে ডিস-ইনভেস্টমেন্ট করার জন্য কমিশনে পাঠানো হল। আমি সেই সময় এর প্রতিবাদ করেছিলাম যেহেতু আর আই সি ইউনিয়ন করি। এটা কেন পাঠাতে হবে? এটা লাভজনক সংস্থা নয়? কিন্তু দেখা গেল ডিস-ইনভেস্টমেন্ট কমিশন রেকমেন্ড করেছে আর আই সি-কে বন্ধ করে দেওয়া হবে। যদিও সেটা এখনও কার্যকর হয়নি। কিন্তু আর আই সি সকলে এই ব্যাপারে খুব স্বস্তিতেও নেই, খুব গন্ডাগোলের মধ্যে দিয়ে বলছে, এই বিষয়ে সন্দেহ নেই। আমরা সকলে ভারত সরকারের কাছে দাবি করব ডিস-ইনভেস্টমেন্ট এর ব্যাপারে সরকারের ক্লিয়ারকাট নীতি গ্রহণ করতে হবে। কত শতাংশ পর্যন্ত ডিস ইনভেস্টমেন্ট করা যাবে। সেটাকি বাজেটারি সাপোর্ট-এ অর্থর যোগান হবে। নাকি নতুন বিনিয়োগ করে? তার মানে কি নতুন ইস্যু

ফ্লোট করে বাজার করবে? তা যদি হয় তাহলে তার একটা অর্থ হয়। কিন্তু যদি কেউ তার পুরানো শেয়ার আসতে আসতে বিক্রি করে দেয় পাবলিকের কাছে তাহলে আমি সেটার ঘোরতর বিরোধী। এই যে দেশের সম্পত্তি পাবলিক শেয়ার যেটা তৈরি হয়েছে সেটা দেশের মানুষের টাকায় হয়েছে। এখানে বিক্রি করার মানে কি, দেশের মানুষের টাকায় যে সম্পদ হয়েছে সেটা কয়েকটি বড় লোক পুঁজিবাদী সংস্থা কিনে নেবে। আমাদের ট্যাক্স এর টাকায় এই শেয়ারগুলি এগুলি ন্যাশনাল অ্যাসেট আমরা কেন ন্যাশনাল অ্যাসেটকে মুষ্টিমেয় কিছু প্রাইভেট মালিকের ব্যক্তিগত করে দেব? এটা আজকে বড় প্রশ্ন হিসাবে দাঁড়িয়েছে। পরিকল্পিত পাবলিক শেয়ার ইউনিট-এ নতুন ইনভেস্টমেন্ট এর জন্য বাজেটারি সাপোর্ট সরকার যদি না দিতে পারে তাহলে নতুন ইনভেস্টমেন্ট-এর আমি বিরোধী নই। আমি তার বিরুদ্ধে দীর্ঘদিনের কেন্দ্রীয় সম্পদকে পরিকল্পিতভাবে বিক্রি করে দেওয়ার। আমার মনে হয় সেটা যদি করেন তাহলে বিরুদ্ধনীতি হবে। এই বি জে পি সরকার সম্পর্কে একটা খবর কাগজে বেরিয়েছে অতি সম্প্রতি আপনারা দেখেছেন নিশ্চয় গ্যাস অথরিটি অফ ইন্ডিয়ার শেয়ার বিক্রি করার ব্যাপারে। যাদের গ্যাস লাইন হাজিরা, উত্তর প্রদেশ, মধ্যপ্রদেশ হয়ে পাইপ লাইনে নিয়ে যাওয়া হয়েছে বোম্বে হাই থেকে। সেই কোম্পানিটার নাম হচ্ছে গ্যাস অথরিটি অফ ইন্ডিয়া, ভীষণ লাভজনক কোম্পানি। সেই কোম্পানির শেয়ার তড়িঘড়ি করে বিক্রি করে দেওয়া হচ্ছে বাজারের থেকে কম দামে। এই প্রকল্পটা ছিল রাজীব গান্ধীর, আমেথি কেন্দ্রের মধ্যে এই জগদীশপুর এবং ওখানে একাট ফার্টিলাইজার প্ল্যান্ট আছে। এই লাভজনক কোম্পানি বিক্রি করে দেবার কি অর্থ থাকতে পারে। ইন্ডিয়ান অয়েল কোম্পানিকে ডিস-ইনভেস্টমেন্ট করার কি অর্থ থাকতে পারে। আজকে রাষ্ট্রায়ত্ত শিল্প ডিস-ইনভেস্টমেন্ট করার ব্যাপারে একটা ক্লিয়ারকাট পলিসি থাকা দরকার। মাননীয় সদস্য আবু আয়েশ মন্ডল তার প্রস্তাবে বলেছেন রাষ্ট্রায়ত্ত শিল্পে বিলগ্নিকরণের সিদ্ধান্ত প্রত্যাহার এবং প্রতিটি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থায় শ্রমিকদের আস্থা স্থাপন করে কেন্দ্রীয় বাজেট ও আর্থিক প্রতিষ্ঠান থেকে অর্থ লগ্নি করে লাভজনকভাবে পরিচালনা করার ব্যাপার, এটা পুরোটা সম্ভব নয় মানা। কেন্দ্রের কাছ থেকে নতুন ইনভেস্টমেন্টের টাকা নাও পেতে পারেন। তবে নিউ ইস্যু হিসাবে ধরে এটা করা হোক। লাস্টলি, পাবলিক সেক্টরের অবস্থা খুবই খারাপ। এই রাজ্যে এম জি এম সি, ছয়টি চকলে কোনও প্রোডাকশন হচ্ছে না, তার ২৮ হাজার শ্রমিক আজকে বসে আছে। এখানে তো রাজ্য সরকারের কিছু করার আছে। মৃণালবাবু বলার সময়ে বলবেন, এটা কেন্দ্রীয় সরকারের নীতির জন্য হয়েছে। কিন্তু এই নতুন আঠাশ হাজার বেকার যদি হয় সেটা আপনারা সামলাতে পারবেন কি? আজকে এনটিসি-র পনেরো হাজার কর্মচারীর ভবিষ্যত অনিশ্চিত, কেন্দ্রের বি জে পি সরকার এই ব্যাপারে কোনও সিদ্ধান্ত নেইনি। এম জি এম সি সম্বন্ধে কোনও রিভাইভাল প্ল্যান কেন

করা হল না? এম জি এম সি সম্বন্ধে কোনও রিভাইভাল প্ল্যান কেন করা হল না, যদি সময়মতো টাকা দেওয়া হয় তাহলে দুর্বল হয় না। এন টি সি-কে কেন সিক করে দেওয়া হচ্ছে? আজকে আস্তে আস্তে এদেরকে দম বন্ধ করে মারা হচ্ছে। এই অপচেষ্টার বিরুদ্ধে আমাদের সকলকে রুখে দাঁড়াতে হবে এবং বেসরকারি হাতে দেওয়ার ব্যাপারে প্রতিরোধ করতে হবে। যাতে দেশের অর্জিত সম্পদ ব্যক্তি মালিকানার হাতে না চলে যায়। সাধারণভাবে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্যার, ওদের মুখে হাঁসি ভেতরে কান্না। মাননীয় সদস্য আবু আয়েশ মন্ডলের উত্থাপিত প্রস্তাবকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের দেশে বিগত কংগ্রেস আমল থেকে আরম্ভ করে বর্তমান কেন্দ্রীয় সরকারের গৃহীত অর্থনৈতিক নীতি সম্বন্ধে এখানে প্রস্তাব এসেছে। আমাদের দেশের শিল্প পরিকাঠামো এবং তার নীতি কি হবে এই নিয়ে বিতর্ক চলছে এবং কোনও ব্যবস্থাকেই তারা সম্মান দিচ্ছে না দেশের স্বার্থে এবং জাতির স্বার্থে। এত বেকার সৃষ্টি করার যন্ত্র তৈরি করেছেন, আর বলছেন বেকার কেন সৃষ্টি হচ্ছে। একটু আগেই শুনছিলাম নির্মল ঘোষ শোভনদেব চট্টোপাধ্যায়ের কথা, সবাই প্রবলেম রেইজ করছেন, কিন্তু কোনও এফেকটিভ সাজেশন তাদের নেই। ক্লোজ অ্যান্ড সিক ইন্ডাস্ট্রি খোলা হবে কিভাবে বলেছেন? যখনই সঙ্গত কোনও প্রশ্ন করছি, বাইপাস করে যাচ্ছেন। এইভাবে কতদিন চলবে? আজকে যখন ডিস ইনভেস্টমেন্ট কর্পোরেশনের চেয়ারম্যান রামকৃষ্ণান বলছেন এই সমস্ত ইন্ডাস্ট্রিগুলো ৮টা ইন্ডাস্ট্রি ৮টা জায়গাতে বলে দিয়েছেন দে হ্যাভ রেকমেন্ডেড ৭৪ পারসেন্ট শেয়ার টু বি সোল্ড। এবং এই জায়গায় দাঁড়িয়ে ভারত অপথালমিক গ্লাস ইন্ডাস্ট্রি, সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়া, এম এম সি, ওয়েবাড, ট্যানার অ্যান্ড ফুটওয়ার ইন্ডাস্ট্রি, এটাও যদি চলে যায়, এর ৭৪-৭৫ ভাগ শেয়ার চলে যায়, ফ্রি হ্যান্ডে দেওয়া হয় তাহলে অবস্থা কি হবে? আর এখানে বলছেন কেন বেকার হচ্ছে। দুটো জিনিস তো একসঙ্গে চলতে পারে না। যেমন কতগুলো ইন্ডাস্ট্রি যেগুলো লাভজনক অবস্থায় আছে, যা নিয়ে অনেক ফাইট করেছিলাম। মহারাষ্ট্র থেকে গ্যাসের পাইপ লাইন নিয়ে এসেছে মধ্যপ্রদেশ, উত্তরপ্রদেশে। আমরা বলেছিলাম, এরকম একটা পূর্ব ভারতে করুন। রাজীব গান্ধীর সময়ে বলেছিলাম। আজকে সেটাও বিদেশি বহুজাতিক সংস্থার হাতে দেওয়া হচ্ছে। লাভজনক সংস্থা, ভারত সরকারের ঘোষিত নীতি অনুযায়ী যেগুলো রাষ্ট্রীয় ব্যবস্থার মধ্যে পরিচালনা করা যায়, সেইগুলো চলে যাবার কারণ কি জানি না। আমরা জানি, আজকে সরকার যে নীতি গ্রহণ করছে, বিদেশি সাম্রাজ্যবাদী শক্তির হাতে বিক্রি করে দিচ্ছে। নিজেদের অস্তিত্ব পর্যন্ত আজকে বিক্রি করে দেওয়ার জায়গায় নিয়ে গেছে। সুতরাং আজকে স্বদেশিয়ানার মোড়কে, স্বদেশিকতার আমলে বিদেশি বিনিয়োগকারীরা চক্রান্ত সৃষ্টি

করেছে। আজকে এটা বুঝতে পারবেন না। কোনও নেত্রী বলছেন এখানে এই কবর, ওখানে ঐ কবর। কিভাবে করবেন? একবার রাজীব গান্ধীকে বলা হয়েছিল, এত প্রমিস করছেন, এত প্রস্তাব করছেন, এত প্রতিশ্রুতি দিচ্ছেন, টাকা কোথায়? সেদিন কেন্দ্রীয় অর্থ দপ্তর থেকে বলেছিল উনি বেশি ইমোশনাল সেইজন্য এরকম বলছেন। আপনারা এত প্রস্তাব দিয়ে গেছেন, কিন্তু আজকে এই প্রস্তাব পাস করুন তাহলে বুঝব। একদিন আসবে, যখন বুমেরাং হয়ে যাবে এবং যেসমস্ত দল চেঁচামেচি করছে, মনের সঙ্গে মিথ্যার বেসাতি করছে, তারা একদিন ওয়াইন্ড আপ হয়ে যাবেন। সত্যি কথা বলুন। সত্য যা তাই সুন্দর। সত্যের পক্ষে দাঁড়িয়ে লড়াই করুন, সেখানে আমারও আছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, ভারত সরকার কর্তৃক ডিস ইনভেস্ট রুখে দেওয়ার যে প্রস্তাব চলছে, তার কথা মাননীয় সৌগতবাবু বলেছেন। আমি মাননীয় সদস্যের কাছে স্মরণ করিয়ে দিতে চাই যে, ১৯৫২ অ্যান্ড অন ওয়ার্ডস ১৯৫২ সালের পর থেকে কেন জওহরলাল নেহেরু সারা পৃথিবীর কাছ থেকে ধার করে স্টিল প্ল্যান্ট তৈরি করেছিলেন। কেন সারা পৃথিবীর কাছ থেকে ধার করে এখানে এল আই সি তৈরি করেছিলেন। তিনি এগুলি করেছিলেন মানুষকে সামাজিক নিরাপত্তা দেওয়ার জন্য। কেন কয়লাখনিগুলিকে রাষ্ট্রায়ত্তকরণ করে রাষ্ট্রীয় সম্পত্তি তৈরি করেছিলেন? এর কারণ হচ্ছে ভারতের মিশ্র অর্থনীতিতে শক্তিশালী করতে চেয়েছিলেন এবং এটা এখানে আবু আয়েশ মন্ডল মহাশয়ের বোঝা উচিত যে ভারতের অর্থনীতিকে বিশ্বের বিশ্ব অর্থনীতির ক্ষেত্রে একটা স্থায়ীভাবে প্রতিপত্তিশালী করে একটা শক্তিশালী অর্থনীতি গড়ে তোলার জন্য তিনি যে চেষ্টা করেছিলেন, আপনারা তার বিরোধিতা করেছেন এবং সেদিনও আপনারা বার বার বিরোধিতা করেছেন। আজও আপনারা বুঝতে পারছেন না যে, গ্যাট এসে গেল। তারপর ডব্লু টি ও এসেছে। আজও বামফ্রন্টের বন্ধুরা বুঝতে পারছে না যে, অর্থনীতির ক্ষেত্রে ভারতের অবস্থা কি হবে। আজও তারা বুঝতে পারছে না যে, অর্থনীতির ক্ষেত্রে বিশ্বের অগ্রগতির সঙ্গে ভারতের অবস্থান কি হবে। আবার ভারতবর্ষ আইসোলেট হয়ে একটা আলাদা রাষ্ট্র হয়ে থাকবে। যেখানে চিন এগিয়ে এসে বলছে যে, আমরাও ডব্লু টি ও তে যাব, আমরাও বিশ্ববাণিজ্য যোগদান করব। আর ভারত থেকে ৩ গুণ বেশি মাল্টিন্যাশনাল কোম্পানিকে চিন—একটা কমিউনিস্ট রাষ্ট্র, আমন্ত্রণ জানাচ্ছে। আজকে সরকারের এই অর্থনৈতিক পরিবর্তনের যে পদক্ষেপ, তাকে খুব একটা বেশি সমর্থন করা যায় না। মাননীয় সৌগতবাবুও বলেছেন যে, একে খুব একটা সমর্থন করা যায় না। আপনারা হলদিয়া প্রকল্প তৈরি করবেন বললেন। আপনারা যৌথ উদ্যোগের কথা বললেন। রাজ্য কত পারসেন্ট রেখেছে? ২৫ পারসেন্ট রাখবে রাজ্য সরকার এবং ৭৫ পারসেন্ট বিদেশি এবং দেশের ধনীদের দেবেন। তাহলে বোর্ডে আপনাদের কন্ট্রোল থাকছে না। বি জে পি সরকারও তাই করছে। তারা বলছে যে, ৪০ পারসেন্ট পর্যন্ত তারা ডিস

ইনভেস্টমেন্ট করে দেবেন। কোথায় করবেন না, সেই সমস্ত রাষ্ট্রীয় উদ্যোগগুলিতে করবেন, যেখানে হাজার হাজার কোটি টাকা প্রফিট হচ্ছে। অর্থাৎ ভারত সরকার ধার করে করছে। আমরা এই ব্যবস্থার সঙ্গে একমত নই। আমরা মনে করি না যে, ভারতের এই বর্তমান অর্থনৈতিক বিবর্তন নিয়ে আমাদের একবিংশ শতাব্দিতে যেতে হবে। তুব বলি আজকে পৃথিবীর অর্থনীতির সঙ্গে যুক্ত হয়ে যদি শিল্পে অগ্রগতি হয়, তাহলে টাকা কে দেবে? হ্যাঁ, আপনাকে ধার করতে হবে। তা নাহলে আপনাদের লোক ধরে আনতে হবে। যারা ইনভেস্টমেন্ট করতে চান, তাদের আপনারা বিরোধিতা করছেন, আর আপনারা নিজেরা কি করছেন? ভুলে যাচ্ছেন আপনারা এখান থেকে রাষ্ট্রায়ত্ত সংস্থ আছে, তাদের বারবার বিক্রি করে দেবার চেষ্টা করছেন। আপনারা ব্রিটানিয়া বিক্রি করে দেবেন, গ্রেট ইস্টার্ন বিক্রি করে দেবেন, বেলুড় ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টিল বিক্রি করে দেবেন। এই উদ্যোগ আপনারা বার বার নিয়েছেন। কিন্তু রাজ্যের মানুষ এই উদ্যোগকে সমর্থন করবেন না। ভারত সরকার যে উদ্যোগ নিয়েছেন, আমরাও সেটাকে সমর্থন করি না, কিন্তু উপায় কি আছে। এর মাঝখানে পথ কি আছে? সে পথ আপনাদের বলে দিতে হবে। সে পথ তো আপনারা বলুন, যে পথে গিয়ে ভারতবর্ষের অর্থনীতি নিজের পায়ে দাঁড়াতে পারবে।

[5-40 — 5-50 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, শ্রী আবু আয়েশ মন্ডল যে প্রস্তাব এনেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। রাষ্ট্রায়ত্ত শিল্প বহুজাতিক অনুপ্রবেশ দেশের পক্ষে বিপজ্জনক। সঙ্গে সঙ্গে আমি এটাও মনেকরি, শুধু রাষ্ট্রায়ত্ত শিল্পে নয় ভারতবর্ষে বহুজাতিক কর্পোরেশনের অন্যান্য ক্ষেত্রে লগ্নি দেশের স্বাধীনতা, সার্বভৌমিকতা, ধর্মনিরপেক্ষতা বিনষ্ট করবে। বহুজাতিক কর্পোরেশন যদি দেশের মধ্যে বেশি করে লগ্নী করে ক্রমশ অর্থনীতিকে গ্রাস করলে তার প্রতিফলন রাজনীতিকেও নিয়ন্ত্রণ করবে। এ সম্পর্কে আমাদের কোনও দ্বিধা নেই। মাননীয় চেয়ারম্যান স্যার, প্রথম পঞ্চ বার্ষিকীর ধারণা যখন রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে ছিল তখন তার মূল রূপকার ছিলেন প্রশান্তচন্দ্র মহলানবিশ। প্রথম পঞ্চবার্ষিকীতে প্রথম জোর দেওয়া হয়েছিল কৃষির উপরে এবং দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় শিল্পের উপর জোর দেওয়া হয়েছিল যথাযথভাবেই। অভ্যন্তরীণ সম্পদ সংগ্রহের ভিতর দিয়ে একটু একটু করে দেশের শিল্প বিকাশের যে প্রচেষ্টা তা যথাযথ ছিল। তারপর একটু একটু করে অর্থনীতি ভেঙেছে, যার ফলে সাম্রাজ্যবাদীদের কাছে ভারতবর্ষে আত্মসমর্পণ করেছে। আমরা দেখেছি বি জে পি সরকার আসার পর যে যুদ্ধ সংঘটিত হয়েছে ভারতবর্ষে পাকিস্তানের মধ্যে, আমেরিকা পাকিস্তানকে সমর্থন করেছে। সব সময়ে পাকিস্তানের প্রতি তাদের পক্ষপাতিত্ব ছিল। কিন্তু এই মুহূর্তে যে যুদ্ধ

হয়ে গেল যেটা গট আপ যুদ্ধ। সেখানে আমেরিকা সাম্রাজ্যবাদ প্রতিটি ক্ষেত্রে ভারতবর্ষকে সমর্থন করেছে। তার কারণ হচ্ছে নিঃশর্ত সমর্থন। বহুজাতিক কর্পোরেশন ভারতবর্ষের অর্থনীতিতে ঢুকে পড়েছে। আমাদের দেশের অর্থনীতি কিভাবে গড়ে উঠবে স্বাধীনোত্তর ভারতবর্ষে, নেতাজী তারও একটা পরিকল্পনা করেছিলেন। তার পরিকল্পনা ছিল বিদেশি প্রযুক্তিকে গ্রহণ করা যেতে পারে কিন্তু কোনওক্রমে দেশের অভ্যন্তরে বিদেশি লগ্নি বিপজ্জনক। আমরা সেই রাস্তায় হাঁটছি। শুধু ভারত সরকার নয় যে সরকারই হোক, যেখান থেকে আমন্ত্রণ হোক না কেন বহুজাতিক কর্পোরেশন দেশের সর্বনাশ করবে, এটা দেশের অর্থনীতিকে চাঙ্গা করবে না, পঙ্গু করবে। তা অত্যন্ত সুস্পষ্ট। এখন যে অবস্থা রাষ্ট্রায়ত্ত শিল্প, আই এস মূলধন এই সমস্ত সংস্থাগুলিকে গ্রাস করবে তাই নয়, দেশের অর্থনীতিকে ভেঙ্গে ফেলবে। তাই আমি মনে করি, যে এই প্রস্তাব পূর্ণাঙ্গ প্রস্তাব নয়। এই প্রস্তাবে আশঙ্কা প্রকাশ করা হয়েছে যে রাষ্ট্রায়ত্ত শিল্প ক্ষতিগ্রস্থ হবে। শুধু এই কথা বললে হবে না। বিরোধিতা করতে হবে। আমরা যারা বামপন্থী রাজনীতি করতাম ৭৭ সালের আগে যেসব পত্রপত্রিকা বেরোত, বামপন্থী পত্র পত্রিকা, আমরা পড়তাম। কি লেখা হত সেই পত্রিকায়।

শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ মিঃ চেয়ারম্যান স্যার, আজকে যে প্রস্তাব বহুজাতিক সংস্থা এবং অন্যান্য পুঁজিপতিগোষ্ঠীর হাতে ডিস ইনভেস্টমেন্ট করার ব্যাপারে যে উদ্বেগ প্রকাশ করা হয়েছে তাতে আমার বক্তব্য হচ্ছে এই বিষয়টাকে এক তরফা ভাবে না নিয়ে এসে এর সমস্ত দিক বিবেচনা করে এটা সর্বদলীয় প্রস্তাব হিসাবে আনার চেষ্টা করলে ভাল হত। শুধুমাত্র রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে এই প্রস্তাব আনার জন্য আমি এর বিরোধিতা করছি। কারণ রাজ্য সরকারের সমস্ত ত্রুটি এবং দুর্বলতাকে ঢাকার জন্যই এই প্রস্তাব আনা হয়েছে। যদি মুক্ত মন দিয়ে সবাই মিলে এই প্রস্তাব আনার চেষ্টা করা হত তাহলে আমাদের কিছু রিজার্ভেশন আছে। যে ভারতবর্ষের সমস্ত লাভজনক সংস্থায় বিদেশি বিনিয়োগ হবে বা বিদেশি শিল্প আসবে—কয়েক দিন অগে ইকনমিক টাইমস পত্রিকাতে ডঃ তেন্ডুলকার যিনি দিল্লির স্কুল অফ ইকনমিক্সের হেড অফ দি ডিপার্টমেন্ট তিনি বলেছেন চিন যেভাবে দ্রুত আর্থিক সংস্থান ঘটাচ্ছে তার ফলে আগামী দিনে উন্নয়নশীল দেশ এবং উন্নত দেশের কাছে এই চিন হবে বিরাট বাধা, যে কোনও দেশকে সে চ্যালেঞ্জ জানাতে পারবে। কারণ তার দেশে দ্রুত আর্থিক সংস্কার ঘটাচ্ছে। তার দেশে বহুজাতিক সংস্থা আসার ক্ষেত্রে কোনও কন্ডিশন নেই, নিঃশর্তভাবে তাদের দেশের ব্যবসা করার সুযোগ করে দেওয়া হয়েছে এবং ভাল ইনভেস্টমেন্ট করার জন্য চিনের দরজা খুলে দেওয়া হয়েছে। আমি আপনাদের মনে করিয়ে দিতে চাই ৯০ দশকের গোড়ায় গোর্ভাচভ যিনি আর্থিক সংস্কার করতে চেয়েছিলেন সোভিয়েত রাশিয়ায়, তিনি দুই বই লিখে ছিলেন সেটা হচ্ছে পেরোস্ত্রৈইকা এবং গ্লাসনস্ত। তাতে তিনি

বলেছেন দেশের যে সমস্ত কলকারখানাগুলি আছে তাদের নিজেদের সংস্কার নিজেদের জোগাড় করতে হবে, সরকার কোনও ভরতুকি দেবে না। অর্থাৎ ভরতুকি দেওয়ার রাজনীতি ও অর্থনীতি চলতে পারে না। আমাদের দেশে ১৫ হাজার কোটি টাকা ভরতুকি দিতে হয় বিভিন্ন কলকারখানায়, পাবলিক সেক্টার আন্ডারটেকিং-এ। ১৫ হাজার কোটি টাকায় কতগুলি নতুন কারখানা সৃষ্টি করা যায় এবং সেখানে সাড়ে ৪লক্ষ লোকের নতুন সার্ভিস এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি জেনারেট করা যায়। তাহলে আমাদের বেছে নিতে হবে যে দেশে বছরের পর বছর একটু আগেই সৌগত রায় আর আই সি-র কথা বলছিলেন। আর আই সি-তে গত ৮ বছর ধরে কোনও উৎপাদন হচ্ছে না। সেখানে ৮ বছর ধরে শ্রমিকরা বসে বসে মাহিনা পায়, তারা আসে , বসে থাকে আর মাহিনা নিয়ে বাড়ি যায়। আমাদের ভেবে দেখতে হবে। লাভজনক সংস্থার মধ্যে বিদেশি সংস্থা এসে ঢুকবে, কিন্তু খারাপ যেসব জায়গা, যে কারখানা সেগুলিতে আসবে না, এ ব্যাপারে নিশ্চয়ই চিন্তা-ভাবনা করা যেতে পারে। এ ব্যাপারে বহু জায়গায় আমাদের দলের দিক থেকে প্রতিবাদ আমরা জানাচ্ছি। আমাদের ভেবে দেখতে হবে আজকে রাজ্য সরকারের যে ট্যুরিজম ডিপার্টমেন্ট বিভিন্ন হোটেলগুলিকে প্রাইভেটাইজ করে দিচ্ছেন কেন? আজকে বাস্তবের মুখোমুখি দাঁড়িয়ে আপনারা বুঝতে পেরেছেন যে এটা চালানো যাবে না। সি এস সি টি যেটা রাজ্য সরকারের পরিবহন ব্যবস্থা তাদের গ্যারেজগুলির মেন্টেন্যান্স প্রাইভেটকে দিয়ে দিচ্ছেন, কেন এটা করেছেন? আজকে বাস্তবে মুখোমুখি দাঁড়িয়ে ছোট জায়গায় করেছেন, দিল্লি বড় জায়গায় করছে, বাস্তবে মুখোমুখি দাঁড়িয়ে বলছেন আমরা নতুন লোক নিয়োগ করব না, যেগুলো আছে সেগুলিকে ডিস ইনভেস্টমেন্ট করে দেব। অর্থাৎ রাজ্য সরকারের পরিবহনের এই টোটাল ব্যাপারটা প্রাইভেটদের হাতে তুলে দিয়েছেন। কেন দিয়েছেন আপনাদের বলতে হবে। আপনাদের বলতে হবে ছয় ছয়টা ওয়েবেলের ডিপো কোম্পানির শাখা সংগঠনকে আপনারা প্রাইভেটের হাতে তুলে দিয়েছেন? আপনাদের বলতে হবে কেন আপনারা করেছেন? এগুলি আপনারাই করেছেন, আপনারা ছোট স্তরে করেছেন, একেবারে কঠিন বাস্তবের সামনে এসে দাঁড়িয়ে আপনারা বুঝতে পেরেছেন এগুলি ডিস ইনভেস্টমেন্ট করা ছাড়া, ব্যক্তিগত মালিকানার হাতে দেওয়া ছাড়া, অন্যান্য পুঁজির হাতে দেওয়া ছাড়া আর কোনও গতি নেই। আর বড় আকারে এসে যখন দাঁড়িয়েছে তখন আমি বলছি ভাবতে হবে, শ্রমজীবী মানুষকে বলতে হবে যে তোমাকে তোমার উৎপাদন তৈরি করতে হবে। মৃণালবাবু আপনি তো জানেন, আপনিও অনেক জায়গায় ইউনিয়ন করতেন, আপনি এবং আমি এখন যুক্তভাবে বহু কারখানায় বলতে শুরু করেছি যে আমাকে তৈরি করতে হবে আমার সম্পদ, সেই সম্পদ দিয়েই মাহিনা হবে এবং কারখানা চলবে। অতএব এই বাস্তব অবস্থার সামনে শয়ে শয়ে কারখানা আজকে অকেজো এবং অলাভজনক সংস্থায় এসে পরিণত হয়েছে।

কোনও উৎপাদন করছে না। শুধু সাবসিডি দিয়ে চালাতে হবে এই যে কমিউনিস্ট থিওরি বা আপনাদের দৃষ্টিভঙ্গি এই দৃষ্টিভঙ্গি নিয়ে পৃথিবী চলছে না, সোভিয়েত রাশিয়া চলেনি, চিন চলছে না, কোনও কমিউনিস্ট রাষ্ট্র চলছে না। সোভিয়েত রাশিয়া চলছে না, চিন চলছে না। পৃথিবীর কোনও কমিউনিস্ট রাষ্ট্র চলছে না। আর, আপনারা উটপাখির মতো বালিতে মুখ গুঁজে ঝড়কে উপেক্ষা করার চেষ্টা করছেন। সারা পৃথিবী যেখানে এগিয়ে যাচ্ছে, আর্থিক সংস্কার চালাচ্ছে, সেখানে আমাদের দেশের পক্ষে যতটা উপযোগী সেটা আমরা গ্রহণ করব আর যেটা বিপদ তাতে বাধা সৃষ্টি করব। তাই আজকে শুধুমাত্র সম্পূর্ণ রাজনৈতিক সঙ্কীর্ণতা নিয়ে যে প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 p.m.]

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, প্রথমে সৌগতবাবুর বক্তৃতা শুনে মনে হচ্ছিল যে, আজকে বোধ হয় এই প্রস্তাব সবাই মিলে একসঙ্গে গ্রহণ করতে পারব। শোভনদেববাবুর বক্তৃতায় প্রথমেও মনে হল তিনিও এটাকে সমর্থন করছেন। তারপরে চলে গেলেন অন্য রুটে, ধরতে পারলাম না। কোথায় কোনও বাসকে রিপিয়ার করতে দেওয়াটা ডিস ইনভেস্টমেন্ট? আমার ধারণা শোভনদেববাবুর এটুকু জ্ঞান আছে কোনটা ডিস ইনভেস্টমেন্ট। আর কোনটা কাদের দিয়ে কাজ করানো হচ্ছে, কিভাবে, সেটা তিনি জানেন। যদিও ভাষণ দেবার জন্য, বক্তৃতা দেবার জন্য, ঐভাবে বললেন। আমি ধন্যবাদ জানাচ্ছি সৌগতবাবুকে। আজ থেকে ৮-৯ বছর আগে আমাদের, বামপন্থীরা নেহেরুর কথা বললে বলা হত বামপন্থীরা নেহেরু পন্থী হয়ে গেছে। আমরা মনে করি না পাবলিক সেক্টর মানে সমাজতন্ত্র। কিন্তু আমাদের মতে দেশে পাবলিক সেক্টরের প্রয়োজনীয়তা আছে। স্বনির্ভর অর্থনীতির ক্ষেত্রে পাবলিক সেক্টরের বিশাল ভূমিকা আছে এবং সেই হিসাবে অনেক বিষয়ে আমাদের মতান্তর থাকলেও আমরা নেহেরুর পাবলিক সেক্টরের নীতিকে সমর্থন করে এসেছি প্রথমদিন থেকে। এবং যখন নেহেরুকে নস্যাৎ করা হচ্ছিল ৯০-এর দশকের প্রথম দিক থেকে তখন বামপন্থীরা, আমরা এই পাবলিক সেক্টরের পক্ষে সোচ্চারে দাঁড়িয়েছি, পাবলিক সেক্টরের প্রয়োজনীয়তা কি তা বলে এসেছি। আজকে ভাল লাগছে নেহেরুকে যারা কবর দিয়েছিলেন তারাই আবার নেহেরুকে তুলে আনছেন। কেন না এই ইস্যুতে আমাদের কথা হচ্ছে শোভনদেববাবু চিনের উপমা দিয়েছেন, আমরা নিশ্চিত, এই বিশ্বাস আছে যে, চিনে কি হচ্ছে শোভনদেববাবু সেটা জানেন। চিনে ইনভেস্ট নতুনভাবে হচ্ছে। তাদের প্রাইভেট সেক্টরগুলো তুলে দেওয়া হচ্ছে না কতকগুলো এরিয়াতে তার নিউ ইনভেস্টমেন্ট আনা হয়েছে। আমাদের দেশেও সিমেন্স, ফিলিপস, হিন্দুস্থান লিভার, বাটা, প্রভৃতি বহুজাতিক সংস্থা স্বাধীনতার আগে এবং পরে কারখানা গড়েছে। আমাদের দেশেও এখন অনেকে আসছে, আসতে পারে। কিন্তু

সেটা আলোচ্য বিষয় নয়। আজকে যে প্রস্তাব সেটা হচ্ছে, আমাদের যে শিল্পগুলো, যে সংস্থাগুলো লাভ করছে সেগুলোকেও বিদেশিদের হাতে তুলে দেওয়া হচ্ছে। মাননীয় সৌগতবাবু 'গেল'-এর কথা বললেন। গ্যাস অথরিটি অফ ইন্ডিয়া তার যে শেয়ার বিক্রি করা হয়েছে তা বাজারের থেকে কম দামে। ভি এস এন এল-র শেয়ার মার্কেটের দম ছিল ১০০০ টাকা সেটা সাড়ে ৭০০ হয়ে গেল। এটা কোন ইকনমিক রিজন নয়, কোনও ম্যানেজারিয়েল রিজন নয়, পাবলিক সেক্টরে ডিস ইনভেস্টমেন্ট করা হচ্ছে সম্পূর্ণভাবে ওর্য়াল্ড ব্যাঙ্ক, আই এম এফ, ডব্লু টি ও এবং আমেরিকার নির্দেশে। যদি বোঝা যেত একটা কারখানা সেটা চলছে না, রিস্ট্রাকচার করা দরকার, তাহলে সেটা আলাদা কথা। কিন্তু আজকে আমাদের সিদ্ধান্ত হচ্ছে, ঐ শোভনদেববাবুদের যে সরকার কেন্দ্রীয় সরকার, আগে কংগ্রেসও করেছে, এখন এই সরকার তরান্বিত করছেন যেটা সেটা হল যে, আজকে সমস্ত পাবলিক সেক্টরকে, লাভজনক সংস্থাগুলোকে সস্তায় বিক্রি করে দেওয়া। এবং যেগুলো খারাপ চলছে সেগুলোকে বন্ধ করে দেওয়া। ইডস ইনভেস্টমেন্ট কমিশনে ইতমধ্যেই তারা আইডেনটিফাই করেছে। ওরা ১২টা রিপোর্ট দিয়েছে। ৫৮টা পাবলিক সেক্টর ইউনিটে মধ্যে ১৮টা ইউনিটকে ১০০ পারসেন্ট ডিস ইনভেস্ট করার জন্য তারা রেকমেন্ড করেছে। বাকি ১৪টাকে ৫১ থেকে ৮০ পারসেন্ট ডিস ইনভেস্ট করতে বলেছে, ১১টাকে ২৫ থেকে ৫০ টু স্টার্ট উইথ অর্থাৎ এই ধরনের ৫৮টা লাভজনক সংস্থা, তাকে ডিস ইনভেস্ট করা হবে ২৫ থেকে ১০০ পারসেন্ট এবং আস্তে আস্তে সবগুলোকেই বন্ধ করে দেওয়া হবে। এই নয় যে ডিস ইনভেস্টমেন্ট করায় তারা বন্ধ হয়ে যাবে। আমার বিশ্বাস ছিল যে, আজকে সভা সামগ্রিকভাবে ঐক্যমত হয়ে সিদ্ধান্ত নেবে। এই যে নীতি গ্রহণ করা হয়েছে এবং যে নীতি নিয়ে আজকে কেন্দ্রীয় সরকার যেভাবে অতি দ্রুত আমাদের লাভজনক সংস্থাগুলোকে বিক্রি করে দিচ্ছে এবং সবগুলোকে বন্ধ করে দিচ্ছে, এতে আমাদের দেশের ক্ষতি করা হচ্ছে। আজকে অ্যান্য দেশের তুলনা দিয়ে বাসটা কোথায় রিপেয়ার করতে দেওয়া হচ্ছে তার উপমা তুলে এটাকে প্রোটেক্ট করার যে চেষ্টা তাতে দেশপ্রেমিক মানুষের প্রমাণ আমরা পাচ্ছি না। আজকে আমাদের এই ধরনের যে লাভজনক সংস্থাগুলোকে বিক্রি করে দিয়ে লাভটা কি হচ্ছে? তাতে তো ভরতুকি দিতে হচ্ছে না। মাননীয় শোভনদেববাবু ভরতুকির কথা বলছেন। কিন্তু গ্যাস অথরিটি ভরতুকি দিতে হয়? ভেলকে ভরতুকি দিতে হয়? আমাদের অন্যান্য যে সমস্ত লাভজনক সংস্থা যেমন আই ও সি বা ও এন জি সি-কে ভরতুকি দিতে হয়? তাহলে এগুলোকে বিক্রি করা কেন হচ্ছে? এগুলো তো বিক্রি করার প্রয়োজন ছিল না। আপনারা সবসময় পশ্চিমবাংলার বিরুদ্ধে বলেন। এম এ এম সি বন্ধ করে দেওয়া হচ্ছে। আজকে সেটা হাইকোর্টে রয়েছে, হাইকোর্ট থেকে যদি স্ট্রে অর্ডার উঠে যায় তাহলে কয়েকদিন পর সেটা উঠে যাবে। কারণ এমপ্লয়িরা স্ট্রে অর্ডার নিয়েছে, তাই তারা টিকে আছে, মাইনে পাচ্ছে

৪-৫ মাস অন্তর। আমি মাননীয় শোভনদেববাবুকে বলব, ঐ বার্ন স্ট্যান্ডার্ডের কয়েকশো শ্রমিক ৪ মাস ধরে মাইনে পাচ্ছে না, রানীগঞ্জ ইত্যাদি রিফ্যাক্টরি ইন্ডাস্ট্রি ৪ মাস মাইনে পায়নি, আপনি একটু চেষ্টা করুন না এই ব্যাপারে আপনারা সরকারে আছেন যে। আমার ঐ ডিপার্টমেন্ট নয়। আমার কোনও ডিপার্টমেন্টে ৪ মাস মাইনে পাচ্ছে না এরকম কোনও ঘটনা ঘটেনি। যাই হোক এই বিষয়ে আমার আর বেশি বলার প্রয়োজন নেই। অনেক তর্ক-বিতর্ক করেছেন, অনেকেই করেননি। মাননীয় সৌগতবাবু তো সমর্থন করেছেন পুরোপুরি। আমি আশা করব আজকে আমরা সর্ব সম্মত ক্রমে এই প্রস্তাবের পক্ষে আমাদের রায় জানাব। এই কথা বলে আমার কথা শেষ করছি।

[6-00 — 6-02 p.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্যার, প্রস্তাবটি নিয়ে আলোচনা মোটামুটি ইতিবাচক হয়েছে। মাননীয় শোভনদেব বাবুর বিরোধিতা রাজনৈতিক। উনি একে বিরোধিতা করার কোনও যুক্তি খুঁজে পাননি। তবে যুক্তি উনি যেটা খুঁজে পেয়েছেন সেটা হচ্ছে রাজনৈতিক। তাই রাজনৈতিক কারণে উনি বিরোধিতা করেছেন। আরেকটা কথা, চিন সম্পর্কে মাননীয় নির্মলবাবু ও মাননীয় শোভনদেববাবু দুজনেই বলেছেন। তবে একটা কথা আমাদের মনে রাখা দরকার যে, চিনের বাজেট তৈরি হয় এবং চিন সরকারই তা তৈরি করেন। আর ভারতের বাজেট ভারত সরকার তৈরি করেন, কিন্তু বিশ্বব্যাঙ্ক বা আন্তর্জাতিক অর্থ ভান্ডারের পরামর্শ ছাড়া এই বাজেট তৈরি হয় না। এই তফাতটা একটু বোঝা দরকার। আমি আর একটা জিনিস উল্লেখ করে আমার বক্তব্য শেষ করব। সম্প্রতি কেন্দ্রীয় যোজনা কমিশনের পক্ষ থেকে নবম যোজনার খসড়া রিপোর্ট প্রকাশিত হয়েছে। তাতে বলা হচ্ছে, ৯১ সালে নয়া অর্থনীতি গ্রহণ করার ফলে এ পর্যন্ত আমাদের দেশে নতুন করে ৭৫ লক্ষ মানুষ বেকার হয়েছে। আরও বলা হচ্ছে, যখন নয়া অর্থনীতি গ্রহণ করা হয়েছিল তখন আমাদের দেশের বৈদেশিক ঋণের পরিমাণ ছিল দেড় লক্ষ কোটি টাকা, এখন তা বেড়ে হয়েছে তিন লক্ষ কোটি টাকা। ঐ খসড়া রিপোর্টে আরও বলা হয়েছে, ১৯৯১ সালে নয় অর্থনীতি গ্রহণের আগে পর্যন্ত আমাদের দেশে বন্ধ কল-কারখানার সংখ্যা ছিল ২ লক্ষ ২৫ হাজার; এখন সেটা চার লক্ষ হয়েছে। এর সাথে সাথে আমদানি রপ্তানির হারের ফারাকের ফলে ২৫ হাজার কোটি টাকার ক্ষতি হয়েছে। এই হচ্ছে নয়া অর্থনীতি গ্রহণের ফলশ্রুতি। কয়েক বছরের মধ্যে এই দুরবস্থা, এই বেহাল অবস্থা তৈরি হয়েছে। এর সাথে আবার নতুন করে রাষ্ট্রায়ত্ত শিল্পের শেয়ার বিক্রির সিদ্ধান্ত প্রস্তাবিত হয়েছে। তা হলে দেশের অবস্থা কোথায় গিয়ে দাঁড়াবে তা সহজেই অনুমেয়। অতএব এই অবস্থায় দেশের তথা জাতির স্বার্থে শেয়ার বিক্রি না করার,

রাষ্ট্রায়ত্ত শিল্পে বিলগ্নিকরণের সিদ্ধান্ত প্রত্যাহার এবং প্রতিটি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থায় শ্রমিকদের আস্থা স্থাপন করে কেন্দ্রীয় বাজেট ও আর্থি প্রতিষ্ঠান থেকে অর্থ লগ্নি করে লাভজনকভাবে পরিচালনা করার দাবি এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে জানাচ্ছে। কেন্দ্রীয় সরকারের ওপরে চাপ সৃষ্টি করার জন্য আমি এই প্রস্তাব এখানে রাখলাম এবং সকলে এই প্রস্তাবকে সমর্থন করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করলাম।

The motion of Shri Abu Ayes Mondal that—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, বর্তমান কেন্দ্রীয় সরকার নির্বিচারে দেশের রাষ্ট্রায়ত্ত শিল্পসমূহকে বিদেশি বহুজাতিক সংস্থাসহ বিভিন পুঁজিপতি গোষ্ঠীর হাতে তুলে দেবার জাতীয় স্বার্থবিরোধী সিদ্ধান্তকে অধিকতর তৎপরতার সাথে কার্যকর করার চেষ্টা করছে।

এই সভা গভীর উদ্বেগের সাথে আরও লক্ষ্য করছে যে, বহু ঐতিহ্যমন্ডিত গুরুত্বপূর্ণ ও রাষ্ট্রের নিরপেক্ষকতার সাথে যুক্ত এবং রাষ্ট্রায়ত্ত লাভজনক শিল্পকে একইভাবে অন্যায় মূল্যে শেয়ার বিক্রয়ের মধ্যে দিয়ে দেশি-বিদেশি ব্যক্তিমালিকদের হাতে তুলে দেবার চেষ্টা করছে।

অতএব, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে বিভিন্ন রাষ্ট্রয়ত্ত শিল্পে বি-লগ্নিকরণের সিদ্ধান্ত প্রত্যাহার এবং প্রতিটি কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থায় শ্রমিকদের আস্থা স্থাপন করে কেন্দ্রীয় বাজেট ও আর্থিক প্রতিষ্ঠান থেকে অর্থ লগ্নি করে লাভজনকভাবে পরিচালনা করার দাবি জানাচ্ছে।

was then put and agreed to.

**Adjournment**

At this stage the House was adjourned at 6-02 p.m. till 11-00 a.m. on Thursday, the 2nd December, 1999.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 2nd December, 1999 at 11.00 a.m.

P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 27 Ministers 12 Ministers of State and 203 Members.

[11-00 - 11-10 a.m.]

## OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Shri Shantideb Ghosh, a legendary Rabindra Sangeet Singer** who breathed his last on the 1st December, 1999 in the S.S.K,M. Hospital, Calcutta after a prolonged illness. He was 90.

Shri Ghosh was born on the 7th May, 1910 at Chandpur village of Comillya district now in Bangladesh. When he was five years old he came to Shantiniketan with his father Kalimohan Ghosh who was Rabindra Nath Tagore's friend and Shree Niketan's Administrator, Rabindranath changed the young by's name from Shantimoy to Shantideb. From his early childhood he had a natural afinity to music which was duly identified by Rabindranath. He had his training in classical music under pandit Bhimrao Shastri. In 1930 he joined as a teacher of music of Biswa Bharati. In 1939 he became the director of Sangeet Bhawan and in 1945 its principal. In the forties he was associated with the Akashbani as a teacher of Rabindra Sangeet. During 1975-76 he was also associated with University Grant Commission at its research work. In 1977 he got the fellowship of Sangeet Natak Academy. He was honoured with Padmabhusan of the Govt. of India in 1984. In the same

year he also got the highest honour of Biswa Bharati "Deshikottom". Shantideb was equaly versatile in dance, acting and writing. He travelled Java, Berlin, Kerala, Thailand and Manipur to perfect various dance forms. Two of Shantideb memorial performances were in Rabindranath Tagore's dance, drama, 'Tasher Desh' and 'Falguni'.

Some of the remarkable books written by him are 'Rabindra Sangeet', 'Rupakar Rangalal', 'Gramin Nritya Natya', Gurudeb Rabindranath O Adhunik Bharatiya Nitya', 'Jibaner Dhruba Tara', 'Bharatiya Gramin Sanskritt', etc.

At the demie of Shri Shantideb the country has lost the last disciple of Gurudev Rabindranath Tagore and the versatile singer, dancer and actor of Shantiniketan Gharana.

Now I would request the Hon'ble Members to rise in their seats for 2 minutes as a mark of respect to the deceased.

(At this stage, the Hon'ble Members observed two minutes silence)

(After 2 minutes)

Thank you Ladies and Gentlemen.

Secretary will send the message of condolence to the members of the bereaved family of the deceased.

## Starred Questions
## (To which Oral Answers were given)

### কলকাতায় জল নিকাশি ব্যবস্থার আধুনিকীকরণ

***২২।** (অনুমোদিত প্রশ্ন নং *২১১) **শ্রী তপন হোড়ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি কলকাতা পৌর নিগম এলাকায় জল নিকাশি ব্যবস্থার আধুনিকীকরণের জন্য রাজ্য সরকার বিশেষ পরিকল্পনা গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে,. উক্ত পরিকল্পনার রূপরেখা কি; এবং

(গ) উক্ত পরিকল্পনাতে আনুমানিক কি পরিমাণ অর্থ ব্যয়িত হতে পারে বলে আশা করা যায়?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের ঋণের টাকার সহায়তায় কাশীপুর, চিৎপুর (ওয়ার্ড ১-৬) এলাকা এবং যাদবপুর, বেহালা, গার্ডেনরীচ এলাকার (ওয়ার্ড ১০১-১৪১) জলনিকাশি ব্যবস্থার আধুনিকীকরণ ও উন্নতিকরণের একটি প্রকল্প হাতে নেওয়া হচ্ছে। আশা করা যাচ্ছে আগামী ফেব্রুয়ারি মাস নাগাদ এই পরিকল্পনা চূড়ান্ত রূপ পাবে এছাড়াও কলকাতার অন্যান্য এলাকার (ওয়ার্ড ৭-১০০) জল নিকাশি ব্যবস্থা বর্তমান পয়প্রণালীর উন্নতিকল্পেও কলকাতা পুরসভা চিন্তা-ভাবনা করছে।

(গ) কাশীপুর, চিৎপুর (ওয়ার্ড ১-৬) এলাকা এবং যাদবপুর, বেহালা, গার্ডেনরীচ এলাকার (ওয়ার্ড ১০১-১৪১) জলনিকাশি ব্যবস্থার আধুনিকীকরণের জন্য আগামী পাঁচ বছরে (২০০২ সালের অক্টোবর মাস থেকে) আনুমানিক ৬৩৬ কোটি টাকা ব্যয় হতে পারে বলে মনে করা হচ্ছে।

**শ্রী তপন হোড় ঃ** এই জলনিকাশির ব্যবস্থাটা কলকাতা এবং তার সন্নিহিত এলাকাতে খুব সিরিয়াস ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন, গত বর্ষার সময় কলকাতায় যে ওয়াটার লগিংটা হয়ে গেল তাতে একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছিল এবং তারজন্য গুলিগোলা পর্যন্ত চলে একটা অদ্ভুত অবস্থা তৈরি হয়েছিল। কলকাতায় একটু বৃষ্টি হলে এই যে ওয়াটার লগিং হচ্ছে এবং তাতে মানুষের দুর্ভোগ বাড়ছে—এই ওয়াটার লগিং-টা এর আগে আমরা দেখেছি যে এতোটা হয়নি, এবারে এতটা বাড়ল কেন মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আসলে গত ২৪শে সেপ্টেম্বর থেকে ২৭শে সেপ্টেম্বর পর্যন্ত কলকাতা এবং শহরতলী এলাকায় যে বৃষ্টি হয়েছিল সেই বৃষ্টিতে কলকাতার প্রায় ৬০ শতাংশ মানুষ কমবেশি ক্ষতিগ্রস্ত হয়েছিল। তার কারণগুলি জানার জন্য আমাদের রাজ্যসরকারের উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরের পক্ষ থেকে পি. এন রায়ের নেতৃত্বে একটি কমিটি নিয়োজিত হয়েছে। সেই কমিটিকে অনুসন্ধান করে বলতে বলা হয়েছে যে কি কারণে কলকাতা বা কলকাতার আশেপাশের এলাকায় এই জল জমাটা এবারে ব্যাপক আকার ধারণ করল। সেই কমিটির রিপোর্ট এখনও আমরা পাইনি। তবে প্রাথমিক ভাবে

অনুসন্ধান করে যেটা পাওয়া গিয়েছে সেটা হচ্ছে, এবারে বৃষ্টির পরিমাণটা ছিল অনেক বেশি। দ্বিতীয়ত কলকাতার যে নিকাশি ব্যবস্থা সেই নিকাশি ব্যবস্থা অনেক পুরানো। পাম্পগুলি কেনা হয়েছিল ১৯২০ থেকে ১৯৩৯ সালের মধ্যে বিশেষ করে যে স্যুয়ারেজ লাইন আছে, পাইপ লাইন আছে সেই পাইপ লাইন ১৯৬০/৭০ সাল—এরকম নাগাদ এই পাইপ লাইন এখানে বসানো হয়েছিল। অনেক জায়গায় যেখানে বিগ স্যুয়ারেজ লাইন যেগুলি আছে সেগুলি পরিষ্কার করার মতন পরিস্থিতি আজকে নেই। সেখানে ভেতরে এত বেশি সিল্ট জমে গিয়েছে যে তার ভেতরে মানুষ ঢোকানোটা অনেকটা নিরাপদ নয়। আউটফল চ্যানেল যেগুলি আছে সেই চ্যানেলগুলিতে দেখা যাচ্ছে যে সেখানে মানুষের বস্তি গড়ে ওঠার ফলে খালগুলি অনেকটা সিলটেড হয়ে গিয়েছে। তার ফলস্বরূপ আমরা দেখেছি যে কলকাতার সমস্যা অনেক বেশি আকার ধারণ করেছে। তার চেয়ে বড় কথা হচ্ছে, এবারে যে বৃষ্টি হয়েছে, ১৯৭৮ সালেও বৃষ্টি হয়েছিল, কিন্তু এবারে যে বৃষ্টি হয়েছে সেটা অনেক বেশি পরিমাণে। তাসত্ত্বেও আমরা দেখছি যে কোনও হিউম্যান ফেলিওর ছিল কিনা, পৌর কর্মিদের বা অন্য কর্মিদের তরফ থেকে তাদের কর্তব্যে কোনও অবহেলা ছিল কিনা সেটা খতিয়ে দেখা হচ্ছে। আর একটা বিষয় হচ্ছে, ঐ একই সময়ে যখন বৃষ্টি হয়েছে তখন গঙ্গায় ভরা কোটাল হয়েছে। এই হাই টাইডের ফলে গঙ্গার জল এত উঠেছিল যে এই জল গঙ্গায় যেতে পারেনি এবং তার ফলে ওয়াটার লগিং হয়ে যায়। আর একটা বিষয় হচ্ছে সেই সময়ে লোড শেডিং হয়েছিল। তার ফলে অনেকগুলি পাম্প জলের নিচে চলে গিয়েছিল। এই সমস্ত কারণে এই রকম একটা অবস্থা দেখা দিয়েছিল।

[11-10 – 11-20 a.m.]

শ্রী তপন হোড় ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে ওয়াটার লগিংয়ের কথা বললেন, আমরা দেখেছি যে, কলকাতার সন্নিকটে বাগজোলা খাল আপার এবং লোয়ার বাগজোলা খাল দুই—আমরা স্ট্যাণ্ডিং কমিটির তরফ থেকে ভিজিট করতে গিয়ে দেখেছি যে ৭০ ফিট খালের কোথাও ১০/১২ ফিট চওড়াতে ঠেকেছে। এর একটা অংশ সেচ দপ্তরের দেখাশুনা করার কথা। আর লিরিফ ডিপার্টমেন্ট-এর তরফ থেকে কোথাও কোথাও চাষের জমি লীজ দেওয়া হয়েছে। ফলে এর পরিসর ছোট হয়ে গেছে। আর লোয়ার বাগজোলা খাল—রাজারহাটে যে উপনগরী হতে চলেছে তার টোটাল ডিসচার্জটা ওখানে হবে। এছাড়া ওখানে একটা গ্রীন-পী যদি তৈরি হয় তাহলে এই লোয়ার বাগজোলা খালের ডিসচার্জ অনেক বেড়ে যাবে। এখানে লোয়ার বাগজোলা খাল এবং বাগজোলা খালের সংস্কার ঠিকমতো করা দরকার এই উপ-নগরীর কথা ভেবে। কাজেই আপার থেকে লোয়ার পর্যন্ত সংস্কার করার জন্য আপনি কি পরিকল্পনা গ্রহণ করেছেন সেটা বলবেন

কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপার বাগজোলা খাল এবং লোয়ার বাগজোলা খালের জন্য আমরা একটা প্রকল্প হাতে নিয়েছি। এর জন্য প্রাথমিক স্তরে প্রায় ৭ কোটি টাকা ধরা হয়েছে এবং তার মধ্যে ৫/৬ কোটি টাকা খরচ হয়েছে। এর কিছু সেচ দপ্তর, কিছু পৌরসভা করছে। আপার বাগজোলা খাল এবং লোয়ার বাগজোলা খালের পুরোপুরি সংস্কার করতে হয় তাহলে ৮৪ কোটি টাকা দরকার। এর জন্য একটা পরিকল্পনা সেচ দপ্তর তৈরি করেছে। এর আর্থিক অনুমোদন এখনও পাওয়া যায়নি। তবে এই ব্যাপারে চেষ্টা করা হচ্ছে। এই ৮৪ কোটি টাকা পাওয়া গেলে লোয়ার বাগজোলা খাল, আপার বাগজোলা খাল এবং তার কানেকটিং খালগুলি সংস্কার করা হবে। এখন এক্ষেত্রে ২/৩টি সমস্যা আছে। প্রথমত ওখানে কিছু খাটাল রয়েছে। আমরা ঠিক করেছি যে বাগজোলা খালের আশেপাশের খাটালগুলিতে তুলে দেওয়া হবে। দ্বিতীয়ত কিছু বে-আইনি বস্তি আছে, সেগুলিকেও তুলে দেওয়া হবে। এছাড়া উদ্বাস্তু দপ্তর থেকে কিছু কিছু পাট্টা দেওয়া হয়েছে, তাদের বিকল্প পুনর্বাসনের কথাও আমরা চিন্তা করছি। এছাড়াও রয়েছে কিছু রেল লাইনের উপরে কালভার্ট। এগুলিও অত্যন্ত ন্যারো কালভার্ট হয়ে গেছে। এগুলিকে ওয়াইডেনিং করা দরকার আছে। আমাদের পরিকল্পনার মধ্যে এগুলি রয়েছে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি খাটালগুলি তুলে দেবার কথা বললেন। এটা যদি করতে পারেন তাহলে নিশ্চয়ই একটা ভাল কাজ হবে। কারণ এসব খাটালের মালিক ঘোষেরা হচ্ছে তৃণমূলের লোক। যাহোক, আপনার এই জলনিকাশি পরিকল্পনায় বিশ্বব্যাঙ্কের কোনও পরিকল্পনা সহায়তা আছে কিনা এবং মূল প্রশ্নে আপনি যে পরিকল্পনার কথা বলেছেন তাকে শর্টটার্ম কোনও পরিকল্পনা আছে কিনা; থাকলে কি কি পরিকল্পনা আছে এবং টাকার পরিমাণই বা কত?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনার প্রশ্নের উত্তরে প্রথমেই বলেছি যে, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের ঋনের টাকার চিৎপুর এবং কাশিপুর এলাকার ১ থেকে ৬ নং ওয়ার্ড এলাকায় এবং যাদবপুর, বেহালা এবং গার্ডেনরীচ এলাকার ১০১ থেকে ১৪১ নং ওয়ার্ডে পয়প্রণালী ও জলনিকাশি পরিকল্পনার কাজ হবে ৬৩৬ কোটি টাকা ব্যয়ে। কিন্তু কলকাতার ১ থেকে ১০০ নং ওয়ার্ডে সামগ্রিকভাবে জলনিকাশি ব্যবস্থা এবং পয়প্রণালী ব্যবস্থার জন্য বিশ্বব্যাঙ্কের কাছে ঋণ চেয়েছি। ইতিমধ্যে তাদের প্রতিনিধিদল এসেছিলেন এবং তাদের সঙ্গে কথাবার্তা হবার পর সমঝতাপত্রে স্বাক্ষরও করেছেন তারা। আশা করছি, ওদের কাজে থেকে ঋণের টাকাটা পেলে কলকাতার ১ থেকে ১০০ নং ওয়ার্ডে

জলনিকাশি এবং পয়প্রণালী ব্যবস্থার উন্নয়নের কাজটা সম্ভব হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী একটা লম্বা জবাব দিলেন। এবারে কলকাতার জল জমার ব্যাপারে কম করে বলতে গেলেও বলতে হয় এটা স্ক্যাণ্ডালাস। গত ২৪শে সেপ্টেম্বরের পর কলকাতা পৌরসভার ভেতরে ৪ থেকে ১০ দিন পর্যন্ত জল জমে ছিল। বলেছেন, খালের আউটফলের চারপাশে বসতি হয়ে এনক্রোচ হয়ে গেছে। আপনারা ২৩ বছর সরকারে থেকে এটা আগেই জানবার কথা ছিল। যেহেতু এখন পর্যন্ত বাগজোলা খাল সংস্কারের টাকা নেই, সুতরাং তার সংস্কারের ব্যাপারেও কোনও নিশ্চয়তা দিতে পারছেন না। আমার স্পেসিফিক প্রশ্ন, কলকাতার চারপাশে যেসব খাল রয়েছে ইনক্লুডিং কুলটি খাল, মারাঠা ডিচ ইত্যাদি, এ সবই ইরিগেশন ডিপার্টমেন্টের অধীনে। আমার প্রশ্ন, মাননীয় মন্ত্রী ঐ খালগুলি সংস্কারের ব্যাপারে ইরিগেশন দপ্তরকে নিয়ে কোনও মিটিং করেছেন কিনা; করে থাকলে কি সিদ্ধান্ত হয়েছে; খালগুলি সংস্কার কে করবে—সি. এম. ডি. এ., নাকি সেচ দপ্তর; এবং কাজটা কতদিনের মধ্যে সম্পূর্ণ হবে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** ইতিমধ্যে টালিরনালা এবং সার্কুলার ক্যানালের কাজ গঙ্গা অ্যাকশন প্ল্যানের দ্বিতীয় পর্যায়ের অন্তর্ভুক্ত হয়েছে। টালিনালা ডিসিল্টেশনের কাজটা গঙ্গা অ্যাকশন প্ল্যানের দ্বিতীয় পর্যায়ের অন্তর্ভুক্ত ছিল না, কিন্তু রাজ্য সরকার ৬ কোটি টাকা খরচ করতে সম্মত হয়েছে। কেন্দ্রীয় সরকার এই কাজটা গঙ্গা অ্যাকশন প্ল্যানের দ্বিতীয় পর্যায়ের অন্তর্ভুক্ত করতে নীতিগতভাবে রাজি হলেও এখন সরকারিভাবে অনুমোদন পাইনি। কাজটা সি. এম. ডি. এ.-র পক্ষ থেকে হবে। এছাড়া পঞ্চান্নগ্রাম এবং সার্কুলার ক্যানালের কাজ অগ্রাধিকারের ভিত্তিতে যাতে দ্রুত হাতে নিতে পারি তারজন্য সেচ দপ্তর, পৌর দপ্তর এবং সি. এম. ডি. এ.-র অফিসারদের নিয়ে মিটিং করেছি। সেখানে অল্প সময়ের মধ্যে কি ব্যবস্থা নিতে পারলে এই বছর কলকাতায় জল জমে যে সমস্যাটা হল সেটা যাতে না হতে পারে, হলেও যাতে সেটা কম হয় তারজন্য শর্টটার্ম ব্যবস্থা নেওয়ার ব্যাপারে আলোচনা করেছি। আমরা সিদ্ধান্ত নিয়েছি কিছু কাজ খুব অল্প সময়ের মধ্যেই শেষ করে দেব।

[11-20 -- 11-30 a.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কলিকাতার ১ নম্বর ওয়ার্ড থেকে ১০০ নম্বর ওয়ার্ড পর্যন্ত স্কীম করেছেন এবং পরিকল্পনা গ্রহণ করেছেন। আমার কেন্দ্র বরাহনগরে কলকাতার ১ নম্বর ওয়ার্ডের জল বরাহনগরের মধ্যে দিয়ে এসে ড্রেনেজ সিস্টেমের মধ্যে দিয়ে রেল লাইনের পাশ দিয়ে বাগজোলা খালের পড়ে। এখানে এই রকম একটা স্কিম আছে। এই

রেল পথের মধ্যে দিয়ে যে ভেনটিলেটর আছে সেটা সম্পূর্ণ নষ্ট হয়ে গেছে। এটা সেনচুরি ওল্ড স্কিম। আমি রেলওয়ে অথরিটির সঙ্গে কথা বলে দেখেছি, তারা বলছে এটাতে ম্যানুয়ালি কাজ করা সম্ভব হচ্ছে না। তার জন্য এটা ব্রডেন করতে হবে এবং তার জন্য টাকা দরকার। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব এই বিষয়ে তিনি যেন রেল কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করেন এবং এই ব্যাপারে তিনি যেন একটা স্কিম করার চেষ্টা করেন। তিনি এই ব্যাপারে ওয়াকিবহাল আছেন কিনা বলবেন।

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনি যে বিষয়টা উত্থাপন করলেন সেই ব্যাপারে আমি রেল কর্তৃপক্ষের সঙ্গে প্রয়োজন হলে আলোচনা করব।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি একটা প্রশ্ন রাখছি। কলকাতায় জল জমার সমস্যার ব্যাপার নিয়ে মাননীয় সদস্য তপনবাবু যেটা বলছেন তার সঙ্গে আমি একমত। সারা কলিকাতা পুজোর আগে ভেসে গেল। কলকাতার উপকণ্ঠ থেকে শুরু করে কর্পোরেশন এলাকা, উত্তর কলকাতা মধ্য কলকাতা পুজোর সময় মানুষকে জলের মধ্যে কাজ করতে হল। কর্পোরেশন এলাকার ৪ নম্বর বোরো কমিটির চেয়ারম্যান হিসাবে আমি দেখেছি ডিসিলটিং ঠিক ভাবে হচ্ছে না। ৫ বছর আমি এই পদে আছি, আমি দেখছি সমস্যা ক্রমশ বেড়ে যাচ্ছে। এই সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা নিয়েছেন জানতে পারি কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনি যাই বলুন না কেন, কিছু ব্যবস্থা আমরা নিশ্চয়ই নিয়েছিলাম। এই রকম আমরা আগেও নিয়েছি, নিয়ে চলেছি এবং ভবিষ্যতেও নেব। সমস্যা হচ্ছে এবারে বৃষ্টিপাতের পরিমাণ একটু বেশি ছিল। আমাদের যে সুয়ারেজ লাইন আছে, ড্রেনেজে পাইপ লাইন আছে এটা প্রকৃতপক্ষে ওয়ান ফোর্থ ইঞ্চির পাইপ লাইনে তৈরি হয়েছে। এখন যদি বৃষ্টিপাতের পরিমাণ ১ ইঞ্চি হয়, এই পাইপ লাইন দিয়ে এই স্টর্ম ওয়াটার টেনে নেওয়ার ক্ষমতা অনেক কম। এখানে বলা হচ্ছে অতীতে কখনও এই রকম হয়নি। ১৯৭৮ সালে বৃষ্টিপাত হয়েছে, তখন এই রকম হয়নি এবারে কেন এই রকম হল। এবারের বৃষ্টিপাতের ইনটেনসিটি সবচেয়ে বেশি, ২৯.২ প্রতি ঘন্টায় বৃষ্টিপাত হয়েছে। এর সঙ্গে সঙ্গতি রেখে কলকাতায় যে সুয়ার লাইন আছে ড্রেনেজে লাইন আছে সেটা সামঞ্জস্যপূর্ণ নয়। সেই জন্যই এই রকম একটা সমস্যা হয়েছিল। ভবিষ্যতে এই রকম যাতে ওয়াটার লগিং না হয় বা এর রিপিটেশন না হয় তার জন্য শর্ট টার্ম বেসিসে একটা ব্যবস্থা নেওয়া হচ্ছে এবং স্থায়ী ভাবে সমস্যার সমাধান করার জন্য এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিচ্ছি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। আমার

কাছে দুঃখের বিষয় হল কলকাতা শহরের এই সমস্যার ব্যাপারে আপনি এখনও ডিপে ঢোকেন নি। আপনি সিনসিয়ারলী চেষ্টা করছেন, কিন্তু কি ভাবে কাজ করা যাবে সেটা ঠিক করতে পারেননি। আজকে বিতর্ক চলছে, পি. ডব্লু ডি-র রাস্তা তৈরির ব্যাপারে টাকা খরচ করা হচ্ছে কিন্তু রাস্তা হচ্ছে না। মুখ্যমন্ত্রীর ইনটারভেন্সে একটা প্রসেস আপনারা নিতে যাচ্ছেন। কিন্তু এই যে ডিসিলটিং, এই ডিসিলটিং কার মাধ্যমে হবে? যে কন্ট্রাক্টর রাত্রিবেলা রাস্তার তলায় কাজ করবে, তাদের দুর্নীতিগ্রস্ত অফিসারদের দিয়ে কন্ট্রোল করাটা হচ্ছে তাদের কাজ। আপনি একটা টার্গেট করুন। কলকাতায় যে বিভিন্ন বরো কমিটি করে দেওয়া হয়েছে, আপনি প্রত্যেকটা বরো কমিটিকে এমপাওয়ার করুন ডি-সিল্টিং করার জন্য। আপনি বললেন মানুষ যেতে পারছে না। মেশিনের জন্য তারা এটা করতে পারছে না। কিন্তু দেয়ার আর মেশিনস। আপনি প্রত্যেক বরো কমিটিকে ডিসিল্টিং করার জন্য মেশিনারি দেননি যাতে তারা তাদের এলাকায় কাজগুলো করতে পারে। এখন শীতকাল এসে গেছে অথচ আমরা কোনও কাজ দেখতে পাচ্ছি না। আমরা দেখেছি, কলকাতায় শীতকালে কাজগুলো করা হত। কিন্তু এবারে আমরা তা দেখতে পাচ্ছি না। আপনি বললেন, ১-৬ পর্যন্ত ওয়ার্ড এডিবি'র টাকা পাচ্ছে। এই যে সংস্কার, জলের একটা পোর্সন খালে গিয়ে পড়ার কথা। কিন্তু ডেরিজিং যদি না হয় তাহলে কি করে জল খালে পড়বে? আপনি পাম্পের কথা বললেন। আপনি বললেন ২২ বছরে এত টাকা দিয়েছেন। এগুলো ১৯২০ সালে তৈরি হয়েছিল। ওয়ার্ল্ড ব্যাঙ্ক পাম্পিং স্টেশনগুলোকে টাকা দিয়েছিল, কিন্তু সেই টাকা দিয়ে সেগুলো তারা ঠিক করতে পারেনি। আমরা ডি-সেন্ট্রালাইজড অ্যাডমিনিস্ট্রেশন চাইছি। পাওয়ার ইজ অ্যাট দি টপ। কিন্তু কোনও মনিটরিং সেখানে নেই। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, কলকাতা কর্পোরেশনের এই যে সমস্যা, সেখানে আপনাকে ইন্টারফেয়ার করতে দেয়? আপনাকে ইন্টারফেয়ার করতে দেয় না। আমরা এমনও শুনতে পাই যে, আপনার ইন্টারফেয়ান্স কলকাতা কর্পোরেশন নেয় না। এখানে সৌগত রায় বললেন ইরিগেশন ডিপার্টমেন্টের এখানে একটা কাজ আছে। ইরিগেশন আর ক্যালকাটা কর্পোরেশন পাশাপাশি। এই ইরিগেশন বা সি. এম. ডি. এতে কি হচ্ছে না হচ্ছে, আমরা কিন্তু এম. এল. এ. হিসাবে কিছুই জানতে পাচ্ছি না। সেজন্য আমি আপনাকে বলছি, আপনি যদি এই সমস্যার সমাধান করতে চান, তাহলে লেট দেয়ার বি এ মিটিং বিটুইন দি এম. এল. এজ, কাউন্সিলরস অফ দি ক্যালকাটা কর্পোরেশন অ্যাণ্ড সি. এম. ডি. এ। আপনি মিটিং ডাকুন, মিটিং কনভিন করুন যাতে আমরা আমাদের সমস্যার কথা সেখানে বলতে পারি। আপনার কাছে আমার জানতে ইচ্ছা করে, আপনি সমস্যাটা সমাধান করার জন্য এই রকম ভাবে কোন একটা নোডাল বডি করার ব্যাপারে কি ভাবছেন? আমাদের ইনভলভ করে, আমাদের সাজেশন নিয়ে, পাবলিক রিপ্রেজেনটেটিভদের সাজেশন নিয়ে আপনি একটা

সমাধানে আসবেন, না সব ফাইল গোপনে থাকবে, কোন কাজ হবে না, জল শহরেই থাকবে, জল জমে থাকবে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমাদের যে কাজ তা আমরা সমন্বয়ের ভিত্তিতেই করছি। আমাদের সেচ দপ্তর, কলকাতা পৌরসভা সবাইকে নিয়ে সমন্বয়ের ভিত্তিতেই আমরা কাজ করছি। আমি আপনাকে একটা উদাহরণ দিচ্ছি—বাগজোলা খালের যে সংস্কার হচ্ছে, সেখানে বাগজোলা খালের সাথে যে সমস্ত পৌর প্রধানরা আছেন, তাঁদের ডেকে আলোচনা করে আমরা কাজ করছি। আপনি যে পরামর্শ দিলেন, বরো কমিটির চেয়ারম্যানদের সঙ্গে এম. এল. এদেরও যদি কিছু বলার থকে তাতে আমার আপত্তি নেই। আপনি যেটা বললেন ভাল কথা। আপনারা নিশ্চয়ই আসবেন। আমরা কিছু শর্ট টার্ম মেজার নিচ্ছি এবং লং টার্ম কিছু মেজার্সও নিচ্ছি। একটা ড্রাফ্ট ফাইন্যাল রিপোর্টও আমরা তৈরি করেছি। ইতিমধ্যে আমাদের তিনটি ওয়ার্কশপ হয়েছে। তাতে বরো কমিটির চেয়ারম্যানরা ছিলেন। তবে আম জানি না, এম. এল. এরা তাতে ছিলেন কিনা। আমি ক্যালকাটা কর্পোরেশনের মেয়রকে বলব, এই যে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্কের টাকায় যে কাজ হচ্ছে, তার ওপরে এম. এল. এ, এম. পি. তাঁদের যদি কোনও মতামত থাকে তা যেন গ্রহণ করা হয়। আমরা একটি কমিটি তৈরি করেছিলাম। তবে এখনও কোনও কম্প্রিহেনসিভ রিপোর্ট আমরা পাইনি। এই কমিটির রিপোর্টের ওপরে কিছু ভুল আছে কিনা তার জন্য আমরা আবার একটি এক্সপার্ট কমিটি তৈরি করে দিয়েছি। আপনার যদি কোনও আপত্তি থাকে তা বলবেন। আমরা আপনাদের নিশ্চয়ই আমন্ত্রণ জানাব, ওয়েলকাম করব।

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অতিরিক্ত প্রশ্ন মাননীয় মন্ত্রী মহাশয়কে করছি। গড়িয়া স্টেশনের কাছাকাছি জায়গাটি প্রত্যেক বছরই ডুবে যায়, সেখানে কোনও জলনিকাশের ব্যবস্থা নেই। আপনি টালিনালা সম্বন্ধে এখানে উল্লেখ করলেন যে গঙ্গা অ্যাকশন প্লান থেকে ছ'কোটি টাকা বরাদ্দ হয়েছে। ওই জায়গাটা যে ডুবে যচ্ছে এবং জল নিকাশির সেরকম ব্যবস্থা নেই, এই সমস্যা কতদিনের মধ্যে সমাধান করা যাবে জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এইরকমভাবে ঠিক বলতে পারবে না তবে ইমিডিয়েট মেজার আমরা নিতে চলেছি এবং এই ব্যাপারে আপনি স্পেসিফিক প্রশ্ন রাখবেন আমি নিশ্চয় উত্তর দেব এবং এর ব্যবস্থা করব।

### ফলতায় শিল্প সংস্থাগুলিতে বিদ্যুৎ সঙ্কট

***২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৮২) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে ব্যাপক বিদ্যুৎ সঙ্কটের ফলে রাজ্যের শিল্প বাণিজ্য রপ্তানি কেন্দ্র ফলতায় শিল্প সংস্থাগুলির কাজ বিঘ্নিত হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) মাঝে মধ্যে সরবরাহে বিঘ্ন ঘটে।

(খ) পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদকে দ্রুত প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করা হয়েছে।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, আপনি মনে প্রাণে চান যে ফলতাতে এক বিরাট বাণিজ্য কেন্দ্র গড়ে উঠুক। এবং আমাদের বাংলার শহেন-শা মুখ্যমন্ত্রী ওই প্রকল্পের উদ্বোধন করতে গিয়ে বলেছিলেন যে, বিদ্যুৎ থেকে আরম্ভ করে কোনও সমস্যাই এখানে থাকবে না। কিন্তু আমরা দেখছি যে, ফলতার কারখানাগুলোতে ব্যাপক বিদ্যুতের অভাবে কারখাগুলো বন্ধ হওয়ার মুখে। এই ব্যাপারে আপনি কি চিন্তা ভাবনা করছেন জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ফলতা একটা গ্রোথ সেন্টার। আর আপনি যেটার কথা বলছেন সেটা হচ্ছে এক্সপোর্ট জোন। ওখানে অনেক দিন ধরেই বিদ্যুৎ সরবরাহের যথেষ্ট ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। এক্ষেত্রে কেন্দ্রের টাকা আমরা ব্যয় করেছি এবং রাজ্য সরকারও টাকা ব্যয় করেছে। কখনো সখনো একটু আধটু অসুবিধা হয়, বিশেষ করে বর্ষাকালে এবং শীতকালে একটু অসুবিধা হয়। কিন্তু সারা বছর এইরকম অসুবিধা হয় না। এর অনেক দূর থেকে ট্রান্সমিশন লাইন আনতে হয়। সেখানে সাব স্টেশন হয়েছে। ওই সাব স্টেশনের সঙ্গে কিছু গণ্ডগোল রয়েছে, সেটা মিটিয়ে ফেলার জন্য আমরা বারেবারে বিদ্যুৎ পর্ষদের সঙ্গে বসছি। ওখানে যে যে ইউনিট চলছে তার কোনও কোনওটা সময়ে সময়ে গণ্ডগোল করে। সেটাও আমরা কাটিয়ে ওঠার চেষ্টা করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন যে, আপনি কোনও খবরই রাখেন না কারণ ওখানে বহু কলকারখানা বিদ্যুতের অভাবে চলতে পারছে না। সমস্ত টাকা দিয়ে বিদ্যুতের জন্য দরখাস্ত করা সত্ত্বেও বিদ্যুৎ পাচ্ছে না। এইভাবে তো কারখানাগুলো চলতে পারে না—এই ব্যাপারে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** বিষয়টা এই রকম নয়, তবে ফলতা এক্সপোর্ট জোন অন্যান্য

এক্সপোর্ট জোনের মতো সুফল হয়নি। তার জন্য অবশ্য অনেকগুলো কারণ আছে। কেন্দ্রীয় সরায়তায় কাজটা করলেও এর কোনও জেটি ছিল না। একটা এক্সপোর্ট জোন করতে গেলে যতরকমের সুবিধা দেওয়া দরকার তা এক্ষেত্রেও দেওয়া হয়েছে। এর ইনকাম ট্যাক্স একজাম্পশন করা হয়েছে। এর জেটি হয়ে যাবার পরে এখন একটা সুবিধা হয়েছে যে সরাসরি হলদিয়ার সঙ্গে যোগাযোগ হচ্ছে আবার এরজন্য গাড় যাতায়াতের খুব অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে আরও বিরাটভাবে এটাকে করার চিন্তা ভাবনা করা হচ্ছে। এবং এর যে ১৩২ কে. ভি.র বিদ্যুৎ পাওয়ার কথা সেটা চালু হলেই যে অসুবিধা আছে সেটা দূর হয়ে যাবে। যে অসুবিধা আছে সেটা পূর্ণমাত্রায় দূর হয়ে যাবে। আমরা এই ব্যাপারে যত্নশীল, কেন্দ্রীয় সরকারের অর্থ ব্যয় করেছি, রাজ্য সরকারের অর্থও ব্যয় করেছি, প্রত্যেকটি ইউনিট যাতে বিনা বাধায় ঠিক মানের ইলেকট্রিসিটি পেতে পারে তার ব্যবস্থা আমরা নিচ্ছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মানীয় মন্ত্রী মহাশয় বললেন, বিদ্যুৎ যাতে পেতে পারে তার জন্য ব্যবস্থা নিচ্ছি। আপনার কাছে এই প্রশ্ন বিদ্যুৎ পেতে পারে বলছেন তার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? আজকে এত বছর হয়ে গেল এটা হয়েছে, সেই সম্পর্কে আমি জানতে চাই আপনি স্পেসিফিক উত্তর দিন কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** আমি স্পেশিফিক উত্তরে কি বলব, কত টাকা খরচ হয়েছে বিদ্যুৎ সরবরাহের জন্য। ওখানে যথেষ্ট শক্তিশালী সাব-ষ্টেশন বসানোর জন্য রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার অর্থ বিনিয়োগ করেছে, সাব-স্টেশন বসিয়েছে। তার কিছুটা গ্রোথ সেন্টারের সঙ্গে যুক্ত আছে কিছুটা আলাদা আছে। যাতে সাব-স্টেশনগুলি সক্রিয় হয় কোনও রকম ইন্টারাপশন না হয় তার জন্য আর ব্যবস্থা নিচ্ছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** কারখানাগুলি তো উঠে যাওয়ার অবস্থা রয়েছে। পশ্চিমবঙ্গে আপনারা সব তুলে দিচ্ছেন, এটাকেও কি তুলে দিতে চাচ্ছেন? বিদ্যুৎ পাওয়ার জন্য রাজ্য সরকার বিদ্যুৎ পর্ষদ থেকে কি ব্যবস্থা নিচ্ছেন সেটার উত্তর দিচ্ছেন না।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** ওখানে পর্যাপ্ত বিদ্যুৎ সরবরাহের জন্য যে শক্তিশালী সাব-স্টেশন দরকার সেটা স্থাপন করা হয়েছে। রাজ্য সরকার একাই ৪ কোটি ৩১ লক্ষ টাকা ব্যয় করেছেন, কেন্দ্রীয় সরকার কিছু ব্যয় করেছেন, অনেক দূর থেকে লাইন আনা, তাকে ট্রান্সফরমার বসিয়ে ঠিক করা এবং প্রতিটি ইউনিটে বিদ্যুৎ সরবরাহের জন্য আমরা আলাদা টাকা বরাদ্দ করেছি, তা সত্ত্বেও সামান্য কছু বাধা আছে। এই ইলেক্ট্রিসিটির জন্য কারখানা উঠে যাচ্ছে এটা ঘটনা নয়।

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, আমরা চাই

শিল্পের উন্নতি হোক, কিন্তু দেখা যাচ্ছে ফলতা থেকে শুরু করে বিভিন্ন জায়গায় বিদ্যুৎ-এর অভাবে অনেক শিল্প নষ্ট হচ্ছে। আমি মন্ত্রীর কাছে একটি প্রশ্ন করতে চাইছি, যেগুলি পুরনো আছে তাদেরকে আপনারা বিদ্যুৎ সরবরাহ করতে পারছেন না, তাহলে নূতন যারা কারখান করতে আসছে, শিল্প করতে আসছে, তাদেরকে আপনার দিচ্ছেন কেন? এতে দুই পক্ষেরই ক্ষতি হচ্ছে। যারা পুরনো তারা পাচ্ছে না, যারা নূতন তারা যদি ইণ্ডাস্ট্রি করে তারাও বিদ্যুৎ পাচ্ছে না। আমার কাছে নথিপত্র আছে, দীর্ঘদিন ধরে অ্যাপ্লাই করার পরেও বিদ্যুৎ পাচ্ছে না। এই ব্যাপারে মন্ত্রী কি কোনও উদ্যোগ নিয়েছেন যাতে তারা তাড়াতাড়ি বিদ্যুৎ পেতে পারে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এই রকম কোনও খবর আমার কাছে নেই। যে কারখানাগুলি হচ্ছে তারা দেখেশুনেই আসছে, জমি কিনছে, অন্য ফেসিলিটি পাচ্ছে, ওখানে ইলেক্ট্রিসিটি পাওয়া যাবে বুঝেই তারা আসছে। ইন্টারনাল ইলেক্ট্রিসিটি যাতে পায় তার জন্য আমরা ৪ কোটি ৩১ লক্ষ টাকা দিয়েছি, আমরা ইনফ্রাস্ট্রাকচার দিয়েছি, আমরা ১০ কোটি টাকা খরচ করেছি রাস্তার জন্য, একটা ইন্টারাপশন হচ্ছে লাইনে অনেক দূর থেকে আসছে, গ্রামের মধ্যে থেকে আসছে। আমি বলছি, এই বিষয়টা আমরা যথেষ্ট গুরুত্ব দিয়ে দেখছি। ওখানে আমি কিছুদিন আগে গিয়েছিলাম, ওখানে একটা নূতন কারখানা এন. আর. আই. করেছে, উন্নত প্রযুক্তির কারখানা, সেখানে কারুর থেকে কোনও অভিযোগ আমি পাইনি। কাস্টমস অফিস এর একটা অসুবিধা ছিল, সেইজন্য ওখানে ওয়ান উইনডো সিস্টেমে কাউন্টার খোলা হয়েছে, যাতে ওখানেই কাজটা হয়। এস. ডি. এম.এর অফিস করা হয়েছে। জে. সি. ঘোষ পলিটেকনিক খোলা হয়েছে, যাতে ওখানে লোকাল ছেলে মেয়েরা ট্রেনিং পেতে পারে। যারা উচ্ছেদ ছিল তাদের জন্যও ব্যবস্থা করা হয়েছে, তাহলেও কিছু অসুবিধা আছে। সেই অসুবিধা দূর করার জন্য আমরা ওখানে বসব। কেন্দ্রীয় সরকারের সঙ্গে বসব। আমাদের বোর্ড অফ ট্রেড-এর মিটিং আছে, এই ব্যাপার নিয়ে আমরা আলোচনায় বসব।

**শ্রী তপন হোড় ঃ** এখানকার বাণিজ্য সংস্থাগুলো তাদের দ্রব্য কুলপী বন্দর দিয়ে রপ্তানি করবেন। তারপর হলদিয়া কুলপী ব্যবহার করবেন। কুলপী বন্দরের সর্বশেষ অগ্রগতি এবং কবে চালু করতে পারবেন জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ফলতা এক্সপোর্ট জোন এবং সেখানে যে ইণ্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টারগুলো আছে, তাদের দ্রব্য আমদানি-রপ্তানির জন্য কেন্দ্রিয় সরকারের টাকায় নতুন জেটি হয়েছে হলদিয়াতে। কুলপী বন্দর এখনও সম্পূর্ণ অনুমোদন পায়নি। ক্যালকাটা পোর্ট ট্রাস্টের কিছু বাধা আছে। মনে হয় শীঘ্রই অনুমোদন পেয়ে যাব। বন্দর স্থাপন সংক্রান্ত অসুবিধাগুলি ধীরে ধীরে কাটছে। কুলপী একটা নদী বন্দর। এটা হয়ে গেলে

কিছু কাজ এখান থেকে হবে, তখন দুটো জায়গা থেকেই হবে। তবে খুব বড় ধরনের অগ্রগতি হয়নি।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** ঐখানে ১৩২ কে. ভি সাব-স্টেশন করার কথা আপনি দিয়ে এসেছিলেন। আজকে নতুন কারখানা হওয়ার জন্য যে গ্রামগুলো স্যাক্রিফাইস করেছে, সেই গ্রামগুলোর বাকি অংশে বিদ্যুৎ দেওয়ার জন্য আপনি কি ব্যবস্থা নিতে পেরেছেন তা জানাবেন? আপনি এখানে কথা প্রসঙ্গে বললেন জে. সি. ঘোষ পলিটেকনিকের একটা এক্সটেনশন কাউন্টার এখানে চালু হয়েছে, সেখানে কোন কোন ট্রেড পড়ানো হচ্ছে এবং সেই ট্রেডগুলো ওখানকার পক্ষে উপযুক্ত কিনা সেটা বলবেন।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** ফলতা এক্সপোর্ট প্রোমোশন জোনের জন্য ১৯৮৮ সালে ১ কোটি ১০ লক্ষ ৩৫ হাজার টাকা দেওয়া হয়েছে ওয়েস্টবেঙ্গল স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডকে ডব্লু. বি. আই. আই. ডি. সি-র মাধ্যমে। ওখানে ১১ কে. ভি. এবং ১৩২ কে. ভি স্টেশন করার জন্য এবং সেক্টর ওয়ানে এটা করা হয়েছে। আরেকবার ওদের দেওয়া হয়েছে এক কোটি টাকা ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোন থেকে ১৩২ কে. ভি. সাব-স্টেশন ইনস্টল করার জন্য। এছাড়াও ৩ কোটি ৮৫ লক্ষ ৪২৫ টাকা দেওয়া হয় এস. ই. বি-কে ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনে পাওয়ার সাপ্লাই এবং ডিস্ট্রিবিউশন নেটওয়ার্ক করার জন্য আমি যখন ওখানে গিয়েছিলাম তখন আপনি আমাকে বলেছিলেন ঐ সাব-স্টেশন থেকে লাগোয়া এলাকায় জনগণকে বিদ্যুৎ দেওয়া যাবে কিনা। এই ব্যাপারে আমি মিটিং করেছি, কিন্তু বিষয়টি আলাদা। যেহেতু এটা একটা ক্যাপাসিটির ব্যাপার তাই সেই বিষয়ে একটা সিদ্ধান্ত থাকা দরকার। তাই বিষয়টা বৃহত্তর ইলেকট্রিসিটি স্কিমের অন্তর্ভুক্ত। আর ওখানে জ্ঞান ঘোষ পলিটেকনিকের যে এক্সটেনশন কাউন্টার করা হয়েছে সেখানে নতুন প্রযুক্তি যা আসছে সেই অনুযায়ীই ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। এই বিষয়ে আমরা সমস্ত এনট্রাপেনারদের নিয়ে মহাকরণে বৈঠক করেছি। ওখানে নতুন কারখানা যা আসছে সেই অনুযায়ী সিলেবাস করা হচ্ছে এবং ফ্যাকাল্টি করা হচ্ছে। আমি আশা করি এটা শীঘ্রই চালু হবে।

### Fire near Metro Station

***24.** (Admitted Question no. *298) **Shri Saugata Roy :** will the Minister-in-charge of the Fire Services Department be pleased to state—

(a) whether the Fire Services were called to douse a fire near Metro

Station, Park Street on 13-11-99; and

(b) If so, the reasons of the fire identified by them.

**Shri Pratim Chatterjee :**

(a) yes.

(b) Forensic investigation is due to be conducted to find out the exact cause of fire. It is however apprehened that careless use of oxy-accetalene flame during some welding jobs being conducted by the authorised contractor of Metro Railway Authority may be the reason. Another cause of fire may be due to electrical fault.

**শ্রী সৌগত রায় :** স্যার, মেট্রো রেলে এই যে আগুন লেগেছিল, এটা খুবই গুরুতর ব্যাপার। একটা কাগজে বেরিয়েছিল—রেল মন্ত্রীর ছোঁয়ায় দ্রুত দৌড়াচ্ছে মেট্রো রেল—তার পরের দিনই আগুন লেগেছিল। পার্ক স্ট্রীটের কাছে আগুন লেগেছিল। কাছাকাছি ট্রেন থাকলে সাংঘাতিক অবস্থা হত, এমনকি প্রাণহানী পর্যন্ত ঘটতে পারত। এই মেট্রো রেলে আগুনের বিষয় নিয়ে আপনি এবং আপনার দপ্তরের পূর্ণ মন্ত্রী মেট্রো রেল কর্তৃপক্ষ বা কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে আলোচনা করেছেন কি যাতে এই ধরনের আগুন না লাগে?

[11-50 – 12-00 Noon.]

**শ্রী প্রতীম চ্যাটার্জি :** ইদানীং যে মন্ত্রিসভা গঠিত হয়েছে, সেই মন্ত্রীর সঙ্গে কথা হয়নি, আগে হয়েছিল।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রীর কাছে আমি জানতে চাই যে, মেট্রো রেলের আগুন নেভাবার জন্য ওয়েস্ট বেঙ্গল ফায়ার সার্ভিসকে ডাকতে হচ্ছে কেন? মেট্রো রেল একটা কেন্দ্রীয় সরকারের সংস্থা। রেলের নিজস্ব অগ্নি নির্বাপক দপ্তর থাকা দরকার। তা সত্ত্বেও পশ্চিমবঙ্গের ফায়াল সার্ভিসের যে আণ্ডারগ্রাউণ্ড ফায়ারের কোনও বিশেষ অভিজ্ঞতা নেই। তবু তাকে মেট্রোরেলের জন্য ডাকতে হচ্ছে কেন?

**শ্রী প্রতীম চ্যাটার্জি :** এই ব্যাপারে আমি আগেও বলেছি। আমার সাথে আগের মন্ত্রীর কথা হয়েছে। আমার রেকর্ড বলছে যে, ১৯৯৫ থেকে শুরু করে যে আগুন পার্ক স্ট্রিটে হল, এই ফেব্রুয়ারি ১৯৯৯ পর্যন্ত এই ৮টি আগুনের ঘটনা ঘটেছে। এই ব্যাপার

নিয়ে ১৯৯৬ সালে আমি ওদের সেফটি কমিটিকে লিখেছিলাম। যতীন দাস পার্কে আগুন লেগেছিল ১৯৯৫ সালে। তখন আমি মন্ত্রী ছিলাম না। তারপরে মন্ত্রী হয়ে এসে ১৯৯৬ সালে আমি ওদের চিঠি লিখি এবং ওরা এসে দেখে যায় এবং দেখে গিয়ে আমার বক্তব্যের সঙ্গে একমত হয়, যে ফায়ার সার্ভিসের সঙ্গে একমত হয়ে তারা কিছু কাজকর্ম করবেন। কিন্তু কিছু অসুবিধা ছিল। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই যে, সেই অসুবিধা এখনও রয়েছে। মাননীয় সদস্য অগ্নি নির্বাপণ ব্যবস্থা সম্পর্কে প্রশ্ন করেছেন। মেট্রোরেলের সেই ব্যবস্থা যথেষ্ট নেই। আমি আপনাদের বলছি যে, রাম নায়েক যিনি আগের মন্ত্রিসভায় মন্ত্রী ছিলেন, তাকে আমি লিখেছিলাম। তারা ইতিমধ্যে একটা ব্যবস্থা নিয়েছিলেন, এটা পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে আলোচনা না করেই, ফায়ার সার্ভিসের সঙ্গে আলোচনা না করেই নিয়েছিলেন। তাদের অগ্নি নির্বাপণ দপ্তর দুটো স্টেশনে আছে। একটা হচ্ছে টলিগঞ্জে, আর একটা হচ্ছে নোয়া পাড়ায়। সেখানে ৫০ জন লোক কাজ করে। হঠাৎ দেখলাম যে, সেই লোকগুলিকে সরিয়ে নেওয়া হচ্ছে। অর্থাৎ অগ্নি নির্বাপণ ব্যবস্থা থাকবে না। এই ব্যবস্থা দেখে আমি চিঠি লিখেছিলাম মন্ত্রী রাম নায়েকের কাছে। সেই সময়, মন্ত্রী এসে দেখেছিলেন সেফটি পজিশনগুলি। তখন উনি কমিটির মেম্বার ছিলেন। আমি লিখেছিলাম যে এটা বন্ধ করলে চলবে না। পরবর্তীকালে উনি চিঠি দিয়ে জানিয়েছেন যে, ওই ৫০ জন লোককে তুলে নেওয়া হচ্ছে না। মেট্রো রেল হচ্ছে মাটির নিচে। সেখানে অগ্নি নির্বাপণ ব্যবস্থা আমাদের উভয়কেই মিলেই করতে হবে এবং নিচের প্রিভেনটিভ ম্যানেজমেন্ট-এর ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। তবে ৫০ জনকে যেখানে তুলে নিয়েছিলেন, সেখানে তাদের বহাল করা হয়েছে এটুকু বলতে পারি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী ঠিকই বলেছেন যে, টালিগঞ্জ দমদম এ অগ্নি নির্বাপণের লোক থাকলেও মাঝামাঝি যদি কোনও ঘটনা ঘটে তাহলে সেখানে কোনও অগ্নি নির্বাপণের ব্যবস্থা নেই। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে, এখনও ফরেনসিক রিপোর্ট পাওয়া যায়নি। কিন্তু এটা জানা গেছে যে, ওপেন ওয়েলডিং করা হয়, তাহলে সেখানে আগুন লাগার সম্ভাবনা থাকে। যেহেতু এটা রাজ্য সরকারের জায়গা, তাই আপনারা মেট্রো রেলের উপর কোনও বিধি নিষেধ আরোপ করেছেন কিনা যে এই কাজ করা যাবে না। ওপেন ওয়েলডিং, এক্সপোজড ইলেক্ট্রিক্যাল লাইন রাখা যাবে না। এই রকম কোনও নির্দেশ দিয়েছেন কিনা, যাতে এই ধরনের অগ্নি সংযোগের ঘটনা না ঘটে।

**শ্রী প্রতীম চ্যাটার্জি ঃ** হ্যাঁ, এই ব্যাপারে অনেক রেকমেন্ডেশন দেওয়া আছে। তার মধ্যে এইগুলো আছে এবং এটা তো ওয়েলডিং এর জন্য হয়েছে। এ সম্পর্কে বলা

আছে এরকম করবেন না, অন্তত প্রিকশন নিয়ে, ফায়ারের লোকজন নিয়ে, যারা নির্বাপণ করেন তাদের সামনে রেখে করবেন, আমাদেরও জানাবেন। তাছাড়া, ১৯৯৬-এ জয়েন্ট কমিটি হয়েছিল, তারা আমাদের সঙ্গে বসতে চায়নি, এটা আপনাদের অবগতির জন্য জানাচ্ছি। ওই কমিটি আসার পর নির্দেশ দিলেন কমিটি থেকে যে পশ্চিমবঙ্গের অগ্নি নির্বাপণ দপ্তরের সঙ্গে বসতে হবে এবং এই যে আগুনের ঘটনাগুলো ঘটছে, সবগুলো লক্ষ্য করছি, যার গ্যারেজ, পাদানির নিচে সমস্ত ব্যবস্থাগুলো রয়েছে, সেই ব্যবস্থাতে ত্রুটি রয়েছে। আমি বলেছিলাম ড্রয়িং দেখে, আমি নিজে একজন প্রযুক্তিবিদ, আমি সেখানে দেখিয়ে দিয়েছি, তারা স্বীকার করেছে একথা ঠিক। যে সমস্ত রেকমেন্ডশন ছিল একটা স্বল্পকালীন, একটা দীর্ঘকালীন, এর জন্য ১৫ কোটি টাকার দরকার। এটুকু বলতে পারি অনেক কাজ বাকি আছে, সেগুলো হয়নি।

**শ্রী সৌগত রায় ঃ** মেট্রো রেলে আগুন লাগার পর মেট্রো রেলের জেনারেল ম্যানেজারকে সরিয়ে দেওয়া হয়েছে। নতুন জেনারেল ম্যানেজার এসেছেন। মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি সেদিন যে আগুন নেভানো হয়েছিল সে ব্যাপারে কি আপনি স্যাটিসফায়েড, যদি স্যাটিসফায়েড না হয়ে থাকেন তাহলে ফায়ার সার্ভিসের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রী প্রতীম চ্যাটার্জি ঃ** আমাদের জন্য সরানো হয়নি। আমাদের রেকমেন্ডেশনের মধ্যে এটা ছিল। ৫০ জন লোক কম। তাছাড়া আমাদের লোকেরা সারফেসের জন্য। তাদের দায়িত্ব সারফেসের। এরা স্পেশ্যাল ট্রেন্ড ফর সারফেস। টানেলের ব্যাপারে তারা টেন্ড নয়। ওদের লোকেরা টানেলের ব্যাপারে ট্রেনিং প্রাপ্ত। কিভাবে গ্যাস হয়। একজস্ট সিস্টেমও ঠিক নেই। সেটাও বলা আছে। সুতরাং এ ব্যাপারে আমার কিছু বলার নেই।

**শ্রী নির্মল ঘোষ ঃ** স্যার, মাননীয় সদস্য আপনাকে অনেক প্রশ্ন করেছেন। আমি শুধু একটা প্রশ্ন করতে চাই। মেট্রো রেল মাটির তলা দিয়ে চলে। স্বাভাবিক কারণেই সেফটি মেজার অ্যান্ড প্রিকশনারি মেজার এটা থাকবেই। একটা হচ্ছে আগুন লাগলে সে আগুন ছড়াবে না, আর আগুন যাতে লাগতে না পারে তার জন্য কতগুলো নিয়ম আছে।

মাটির তলা দিয়ে ট্রেন গেলে আপনাদের কাছে সেফটি ক্লিয়ারেন্স, লাইসেন্স আপনারা নিয়েছেন কি না? আপনাদের রাজ্য সরকারের তরফে আপনারা সেফটি ক্লিয়ারেন্স, বা লাইসেন্স নিয়েছেন কি না? এই নর্মসগুলো তো মেনটেন করতে হবে। দমদম থেকে টালিগঞ্জ এর মাঝখানে যদি আগুন লাগে সেফটি নর্মসগুলো পূরণ হচ্ছে কি না?

[12-00 – 12-10 p.m.]

**শ্রী প্রতীম চ্যাটার্জি** ঃ অনেক বার দেওয়া হয়েছে, কিছু কিছু নিয়েছে, কিছু কিছু নেয় নি।

**শ্রী তপন হোড়** ঃ স্যার, আপনি বললেন যে ৮ বার আগুন লেগেছে। কাজেই মেট্রো রেল এখন আতঙ্ক রেল হয়ে গেছে। আজকের কাগজে দেখলাম যে যাত্রী পরিষেবার জন্য একটা কমিটি করা হয়েছে তার মাথায় বিক্রম সরকারকে রাখা হয়েছে। এই যাত্রী পরিষেবা কি ভাবে হতে পারে। এই যে আগুন লাগছে এ ব্যাপারে যাত্রী পরিষেবা উন্নত করার জন্য রেল একটা কমিটি করেছে তাদের খেয়াল-খুশি মতো। এ ব্যাপারে রাজ্য সরকারকে তারা জানিয়েছে কি না এবং এ ব্যাপারে রাজ্য সরকারকে অন্তর্ভুক্ত করেছে কি না?

**শ্রী প্রতীম চ্যাটার্জি** ঃ এ ব্যাপারে আমি আগেই বলেছি যে আমি এটা মিঃ নায়েককে বলেছিলাম যে এই ভাবে চালানো উচিত নয়, এটা বন্ধ করে দেওয়া যায় এটা যে অবস্থায় আছে।

## Starred Questions
### (to which Written Answers were laid on the Table)

### Contribution of WBIDC for Super-Cyclone Victims of Orissa

*25. (Admitted Question No. *322) **Shri Sobhan Deb Chattopadhyay** : will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether it is a fact that the WBIDC has contributed to the Chief Minister's relief fund for Super-Cyclone Victims of Orissa; and

(b) if so, the amount of the contribution.

**Minister-in-charge of the Commerce and Industries Department :**

(a) Yes

(b) Rs. 1,00,001.00

## অযোধ্যা পাহাড় ও সুন্দরবনে চোরাশিকারীদের উপদ্রব

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯২) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) একথা কি সত্যি যে, অযোধ্যা পাহাড়ে এবং সুন্দরবনে চোরা শিকারীদের দৌরাত্মে নির্বিচারে প্রাণী হত্যা চলছে;

(খ) সত্যি হলে, ১৯৯৮ থেকে ১৯৯৯ সালের নভেম্বরের ৩০ তারিখ পর্যন্ত কতজন চোরা শিকারী ধরা পড়েছে; এবং

(গ) তাদের বিরুদ্ধে কি কি শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**মাননীয় বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নির্বিচারে প্রাণী হত্যার ঘটনা সত্য নয়। তবে কিছু বিক্ষিপ্ত ঘটনা সরকারের নজরে এসেছে।

(খ) মোট ২৩ জন।

(গ) আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**Mr. Speaker :** Question Hour is over.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| | | |
|---|---|---|
| i) Question raised about identification of dead body of Ainul Haque at N.R.S. Hospital morgue | : | Shri Pankaj Banerjee |
| ii) Strike of the Bank employees and consequential situation arisen | : | Shri Ashok Kumar Deb |
| iii) Cutting of trees for construction of overbridge at Gariahat, Calcutta. | : | Shri Sailaja Kumar Das & Shri Saugata Roy |

iv) Constitution of proposed North

Bengal development Authority : Shri Nirmal Das

v) Alleged unruly behaviour of some anti-socials in the prayer room at Santiniketan : Shri Tapan Hore

I have selected the notice of Shri Ashok Kumar Deb on the subject of strike of the Bank employees and consequential situation arisen.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be sent to the Member concerned.

## PRESENTATIONS OF REPORT

### Presentation of the Twenty-eighth, the Twenty-ninth and the Thirtieth Reports of the Committee on Public Accounts, 1999-2000

**Shri Abdul Mannan :** Sir with your permission, I beg to present

(a) the twenty-eighth Report of the Committee on Public Accounts, 1999-2000 on the Report of the Comptroller and Auditor General of India for the year 1992-93 (Civil) No. 3 relating to the Commerce and Industries Department, Government of West Bengal;

(b) the Twenty-ninth Report of the Committee on Public Accounts, 1999-2000 on the Report of the Comptroller and Auditor General of India for the year 1990-91 (Revenue Receipts) relating to the Irrigation & Waterways Department, Government of West Bengal; and

(c) the Thirtieth Report of the Committee on Public Accounts, 1999-

2000 on the Report of the Comptroller and Auditor General of India for the years 1990-91 (Civil) No. 3, 1991-92 (Ciivl) No. 3 and 1992-93 (Civil) No. 3 relating to the Information & Cultural Affairs Department, Government of West Bengal.

## LAYING OF REPORTS

### The Annual Report of the Webel Electronics Communication System Ltd. for the years, 1993-94 and 1994-95

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Audited Annual Report of the Webel Electronics Communication System Ltd. for the years, 1993-94 and 1994-95.

### The Annual Report of the Webel Informatics Ltd. for the years, 1993-94 and 1994-95

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Audited Annual Report of the Webel Informatics Ltd. for the years, 1994-95.

### The Annual Report of the Webel Carbon & Metal Film Registors Ltd. for the years, 1995-96 and 1996-97

**Shri Bidyut Ganguly :** Sir, I beg to lay the Audited Annual Report of the Webel Carbon & Metal Film Registors Ltd. for the years, 1995-96 and 1996-97.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৯৮ সালে ফলতা বিধানসভা-সহ ৬৭-টা শিশু বিকাশ প্রকল্পের ক্ষেত্রে রাজ্য সরকার অনুমোদন দিয়েছিলেন। কিন্তু রাজ্য সরকার গত ১২.১১.৯৯ তারিখে এক নির্দেশনামা দিয়ে, যার মেমো নম্বর ৪৩৭৮। (১৩) এস. ইউ. ডি। ৩৫-১৮৪/৯৯-তে বলেছেন, না অর্ডার দেওয়া পর্যন্ত স্থগিত রাখা হল। কারণ দেখানো হয়েছে প্রশাসনিক জটিলতা। যখন ফলতা বিধানসভা-সহ ঐ ৬৭টা ব্লক তৈরি হয়েছে, দরখাস্ত নেওয়া হয়েছে, অনেকটা কাজ এগিয়ে গেছে, গ্রামের অল্প শিক্ষিত মহিলাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে তখন রাজ্য সরকারের ঐ স্থগিতাদেশ ঘোষণা করলেন।

আমার বক্তব্য আজকে যে অবস্থায় বিষয়টা এগিয়ে গেছে তাতে এই মুহূর্তে ঐ কালা-কানুন, স্থগিতাদেশ তুলে নিতে হবে। ঐ স্থগিতাদেশ তুলে না নিলে ঐ ৬৭-টা ব্লকে এক অসহনীয় অবস্থার সৃষ্টি হবে। এই ঘটনা খুবই মর্মান্তিক এবং হতাশাব্যঞ্জক। এটাকে প্রশাসনিক জটিলতা হিসাবে দেখানো হয়েছে। আমার দাবি ঐ প্রশাসনিক জটিলতা কাটিয়ে যত শীঘ্র সম্ভব স্থগিতাদেশ তুলে নিতে হবে, অঙ্গনওয়াড়ি কর্মী, মহিলা কর্মিদের নিয়োগ করতে হবে। আবার বিধায়করা এর চেয়ারম্যান হওয়ায় জন্য বিধায়করা এক উদ্ভট পরিস্থিতির মধ্যে পড়েছেন। সাধারণ মানুষ কিছুদিন পরে বিধায়কদের ধরবে এবং বলবে তোমরা দরখাস্ত নিয়েছ হাজার হাজার মানুষের, তোমরা মিথ্যাবাদী, প্রবঞ্চক। এবিষয়ে চিন্তা-ভাবনা করে কালা-কানুন তুলে নেওয়ার দাবি জানাচ্ছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে মাননীয় কারিগরি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে উন্নত প্রযুক্তির যুগ। সেই উন্নত প্রযুক্তির যুগে কারিগরি শিক্ষার ব্যাপক প্রসার একান্ত প্রয়োজন। এ নিয়ে নিশ্চয় সরকার চিন্তা-ভাবনা করছেন, ব্যবস্থা নিয়েছেন। তার সঙ্গে সামঞ্জস্য রেখে ময়না, পিংলা, সবং, ডেবরা ব্লকগুলোতে কোনও কারিগরি শিক্ষা কেন্দ্র নেই। তাই পিংলা ব্লকে একটা কারিগরি শিক্ষাকেন্দ্র স্থাপনের আবেদন জানাচ্ছি। এর আগেও বিধানসভাতে দু-বার এই দাবি তোলা হয়েছে। এছাড়া, একবার লিখিত ভাবে মাননীয় মন্ত্রীর কাছে উপস্থাপিত করা হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত কোনও খবর পাওয়া যায়নি। অথচ ঐ অঞ্চলের যুবক গোষ্ঠীতে যারা বিশেষ ভাবে টেকনিক্যাল এডুকেশন নেবার জন্য নানা ভাবে বারবার চেষ্টা করছে, জানাচ্ছে, কিন্তু সেই দাবি পূরণ করা সম্ভব হচ্ছেনা। তাই আপনার মাধ্যমে মাননীয় কারিগরি শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে, আমরা অতীতে যে দাবিগুলো করেছি তার সপক্ষে একটা উত্তর দিন এবং পিংলায় একটা কারিগরি কলেজ যাতে স্থাপিত হয় তার জন্য পদক্ষেপ গ্রহণ করুন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, আমরা পত্র পত্রিকার মাধ্যমে জানতে পেরেছি যে যিনি বিদ্যুৎ মন্ত্রী ছিলেন, ডঃ শংকর সেন, তিনি নাকি পদত্যাগ করেছেন এবং তাঁর পরে সরকার থেকে নতুন আর একজনকে ঐ দপ্তর দেখাশোনা করার দায়িত্ব দেওয়া হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয় আজ বিধানসভার পঞ্চম দিন চলছে। কিন্তু সরকার থেকে এখনও কোনও বিবৃতি এখানে দেওয়া হল না। পদত্যাগী মন্ত্রী মহাশয়কে একদিনও বিধানসভায় দেখলাম না। তিনি বলেছেন মন্ত্রিসভা থেকে পদত্যাগ করলাম তাই নয় আমি বিধানসভায়ও কোনও দিন যাব না। আসলে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী পদত্যাগ করেননি, তাঁকে পদত্যাগ করতে বাধ্য করা হয়েছে। দি উইক পত্রিকায় ডঃ শংকর সেন বলেছেন,—

As he was about to leave Sen got another Call. "The caller threatended that if I did not resign I would be responsible for my daughter, Anusuya as death".

ওখানে তিনি বলেছেন, 'আমি যখন বেরোচ্ছি সেই সময় ফোনে বলল যে, আমার মে অনুসূয়াকে খুন করা হবে যদি না আমি পদত্যাগ করি'।

:fused to divulge the indentity of the caller. "Time has not come to name the caller, he said. But he is one of the top leaders of the party.

মাননীয় অধ্যক্ষ মহাশয় সি.পি.এম.-এর একজন নেতা হুমকি দিয়েছে। তার কারণ আর.পি.গোয়েঙ্কার টাকায়

... (এখানে মাইক অফ হয়ে যায়।) ...

[12-10 – 12-20 p.m.]

**শেখ খবিরউদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গুরুত্বপূর্ণ একটি বিষয়ে পশ্চিমবঙ্গ সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের মাননীয়া রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার সর্বস্তরের মানুষের দীর্ঘ দিনের চাহিদা—কৃষ্ণনগর থেকে করিমপুর নতুন রেল লাইন স্থাপন, কৃষ্ণনগর থেকে বহরমপুর ডবল লাইন ও বৈদ্যুতিকীকরণ, রানাঘাট থেকে বনগাঁ ও রানাঘাট থেকে গেদে বৈদ্যুতিকীকরণ, শান্তিপুর থেকে নবদ্বীপ ভায়া কৃষ্ণনগর ন্যারোগেজ রেল লাইন ব্রডগেজে রূপান্তর এবং রানাঘাট, কৃষ্ণনগর, শান্তিপুর, কালিনারায়ণপুর রেলওয়ে জংশনের সম্প্রসারণ ও উন্নীতকরণ। আমি অবিলম্বে এই প্রস্তাবগুলো বাস্তবায়িত করার জন্য দাবি করছি। এছাড়া শান্তিপুর রেলগেটের উপর যাতে একটি ওভার ব্রিজ অবিলম্বে নির্মাণ করা যায় তার জন্যও দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, প্রায়ই কাগজে দেখা যায় পশ্চিমবঙ্গে অনেক পাক অনুপ্রবেশকারী ঢুকেছে এবং চারিদিকে তারা ঘুরে বেড়াচ্ছে। মাননীয় বুদ্ধদেব বাবু উপ-মুখ্যমন্ত্রী হওয়ার পর থেকে স্বরাষ্ট্রমন্ত্রক আরও অকেজো হয়ে গেছে। শিলিগুড়ি, বনগাঁ থেকে শুরু করে বিভিন্ন এলাকার মানুষ উদ্বিগ্ন ও চিন্তিত হয়ে পড়েছে। শিলিগুড়িতে যে বিরাট ঘটনা ঘটল আজ পর্যন্ত তার কোনও তদন্ত হয়নি। স্বরাষ্ট্র দপ্তর যদি সচেতন না হয়, যদি কোনও ব্যবস্থা না নেয় তাহলে আগামী দিনে বিরাট ঘটনা ঘটে যেতে পারে। এসব জানা সত্ত্বেও বিভিন্ন জায়গায় স্বরাষ্ট্র দপ্তর কোনওরকম অ্যাকশন

নেওয়ার চেষ্টা করেনি। আমরা চাই পশ্চিমবঙ্গে শান্তি ফিরিয়ে আনার জন্য এবং পাক অনুপ্রবেশকারীরা যাতে প্রবেশ করতে না পারে তার জন্য অবিলম্বে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ ও জল সম্পদ বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সেই সঙ্গে কেন্দ্রীয় সরকারেরও দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতিক বন্যায় নবদ্বীপ সহ গোটা নদীয়া জেলার বিস্তীর্ণ এলাকা প্লাবিত হয়েছিল। এর ফলে কয়েক লক্ষ মানুষ গৃহহীন হয়ে পড়েছে, বিশেষ করে ক্ষুদ্র ও কুটীর শিল্পের সঙ্গে যারা জড়িত সেরকম হাজার হাজার মানুষ ক্ষতিগ্রস্থ হয়ে পড়েছে। নদীর ভাঙ্গন প্রতিরোধ, বন্যা নিয়ন্ত্রণ, বাঁধ ও সেচ ব্যবস্থা বিশেষ করে জলনিকাশি ব্যবস্থা ইত্যাদির জন্য কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব তা তাঁরা পালন করেননি। বন্যার ফলে যে পরিমাণ ক্ষয়-ক্ষতি হয়েছে সেই ক্ষয়-ক্ষতি পূরণ করার জন্য আমাদের অর্থ বরাদ্দের দাবি সহ বিভিন্ন কর্ম প্রকল্প, বন্যা নিয়ন্ত্রণের জন্য বহুমুখী পরিকল্পনা গ্রহণ করা উচিত বলে মনে করি। গোটা নদীয়া জেলা তথ্য সামগ্রিক ভাবে পশ্চিমবাংলার স্বার্থে এই কাজগুলো করা দরকার। আমি রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবি জানাচ্ছি। রাজ্য সরকারের এক্ষেত্রে যেখানে যে কাজ করার আছে তা তারা নিশ্চয়ই করবে, সাথে সাথে কেন্দ্রের যে দায়িত্ব আছে সে দায়িত্ব তাদের পালন করতে হবে। এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ করছি। সম্প্রতি খাদ্যমন্ত্রী রাজ্যের মানুষদের উদ্দেশ্যে ঘোষণা করেছেন, আগামী ৬ মাসের মধ্যে সচিত্র রেশন কার্ড সরবরাহ করবেন। কিন্তু তিনি বলেছেন, রেশন কার্ডের ফটো রেশন কার্ড হোল্ডারদেরই দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন রাজ্যের অতি সাধারণ গরিব মানুষরা নিজেদের খরচে ফটো তুলে রেশন দোকানে বা অফিসে জমা দিয়ে রেশন কার্ড নিতে পারবে না। সে জন্য আমার দাবি 'ক' শ্রেণীভুক্ত রেশন কার্ড হোল্ডারদের সরকারি খরচে এবং সরকারি ব্যবস্থাপনায় ফটো তোলার ব্যবস্থা করা হোক। তা যদি করা হয় তাহলেই মন্ত্রীর ঘোষিত কর্মসূচি বাস্তবে রূপায়িত হতে পারবে। তা না হলে কোনও মতেই সম্ভব হবে না। বিত্তশালী মানুষরা নিজেদের ফটো তুলে রেশন দোকানে বা ফুড অ্যান্ড সাপ্লাই অফিসে জমা দিয়ে নিজেদের রেশন কার্ড সংগ্রহ করে রেশন তুলতে সক্ষম হবে। কিন্তু আসলে রেশন ব্যবস্থা যাদের উদ্দেশ্যে, সেই গরিব মানুষরা, দারিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষরা সময় মতো নিজেদের পয়সায় ফটো তুলে রেশন কার্ড নিতে পারবে না। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার

মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি তাঁর ঐ ঘোষণাকে সংশোধন করে 'ক' শ্রেণীভুক্ত বর্তমানে যে রেশন কার্ড হোল্ডাররা আছেন তাদের জন্য সরকারি ব্যবস্থাপনায় বিনা-পয়সায় ফটো তোলার ব্যবস্থা করা হোক এবং সচিত্র রেশন কার্ড সরবরাহের ব্যবস্থা করা হোক।

**শ্রী হাফিজ আলম সৈরাণী ঃ** স্পিকার স্যার, আমার বিধানসভা কেন্দ্রে রামপুর বলে একটা জায়গা আছে। গত লক্ষ্মীপুজোর দিন তৃণমূল এবং বি.জে.পি. নেতাদের ষড়যন্ত্রে সেখানে কিছু সমাজ বিরোধী একটা মন্দিরে আগুন দিয়ে উত্তেজনা সৃষ্টির চেষ্টা করে, সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্নিত করার চেষ্টা করে। এ খবর পুলিশ এবং প্রশাসনকে দেওয়া হয়েছে। কিন্তু আজ পর্যন্ত ঐ সমস্ত লোকেদের বিরুদ্ধে কোনও পুলিশি ব্যবস্থা হয়নি। ফলে এলাকার মধ্যে উত্তেজনা আছে। যে কোনও সময় ঐ ঘটনাকে কেন্দ্র করে ওখানে সাম্প্রদায়িক দাঙ্গা বেঁধে যেতে পারে। সেজন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীকে অনুরোধ করছি—অবিলম্বে পুলিশ ঐ ঘটনার তদন্ত করে, যে সমস্ত মানুষ মন্দিরে আগুন দিয়ে মুসলমানদের দোষী সাব্যস্ত করার চেষ্টা করেছে তাদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুক। ধন্যবাদ, স্যার।

**শ্রী সৌগত রায় ঃ** (অনুপস্থিত।)

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইতিপূর্বে আমি কাটোয়া-বর্ধমান রোড-এর খারাপ অবস্থা সম্পর্কে বারবার বলেছি, কিন্তু কোনও ব্যবস্থা হয়নি। গত ৩০ তারিখ কাটোয়া-বর্ধমান রোডে রাস্তার খারাপ অবস্থার জন্য দুর্ঘটনায় পড়ে, দুজন লোকের মৃত্যু হয়, বেশ কিছু লোক গুরুতর আহত হয়। কাটোয়া-বর্ধমান রোড, এস.টি.কে.কে. রোড, কাটোয়া বহরমপুর রোড-এর যা অবস্থা তাতে অবিলম্বে এই রাস্তাগুলো মেরামত না করলে এই রাস্তাগুলোয় আগামী দিনে বহু মানুষের প্রাণ যাওয়ার সম্ভাবনা আছে। যাতে অবিলম্বে রাস্তাগুলো মেরামত করা হয় তার জন্য আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী সুভাষচন্দ্র সোরেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় গোপীবল্লভপুর থেকে হাতিবাড়ি রাস্তাটি ২৫ বছর আগে অধিগ্রহণ করা হয়েছে। কিন্তু সেই রাস্তার জন্য কমপেনসেশনের টাকা চাষীরা এখনও পাইনি। তার ফলে ঐ রাস্তাটি অবরোধ করা হচ্ছে। সত্বর যাতে চাষীদের টাকা দেওয়া হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই প্রসঙ্গে আরও বলতে চাই, কিছু কিছু চাষী টাকা পেয়েছে,

তবে সব চাষীরা পায় নি। তার ফলে বিভিন্ন সময়ে ঐ রাস্তাটি অবরোধ করা হচ্ছে এবং এই অবরোধ করার জন্য যানবাহন এবং যাত্রীদের চলাচলের অসুবিধা হচ্ছে। পূর্ত বিভাগ ঐ চাষীদের টাকা যাতে সত্ত্বর দিয়ে দেয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দিলীপকুমার দাস** ঃ মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বক্তব্য হচ্ছে, পশ্চিমবাংলার রাস্তাঘাটের যে অবস্থা, মাননীয় জ্যোতিবাবু যদি সেই রাস্তাগুলির উপর দিয়ে যান তাহলে ২৪ ঘন্টার মধ্যেই সেই রাস্তাগুলি ভাল হয়ে যায়। আমি এর আগেও বলেছি এবং এখনও বলছি, হেলিকপ্টার কিনলে উনি আর কোনও রাস্তা দিয়ে যাবেন না। ফলে কোনও রাস্তা আর সংস্কার হবে না, ভাল হবে না। তাই হেলিকপ্টার না কিনে উনি যদি উত্তরবঙ্গের কোচবিহার থেকে মালদা পর্যন্ত ঐ রাস্তার উপর দিয়ে আগামী ১ মাসের মধ্যে যাতে যান তার জন্য আমি আবেদন করছি। সেই সঙ্গে সঙ্গে আমি উত্তরবঙ্গ সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। স্যার, উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠিত হয়েছে ১৯৯৮ সালে। এই সভায় মাননীয় সদস্য কমলবাবু পরশু দিন বললেন, উনি মুখ্যমন্ত্রীর সাথে কথা বলেছিলেন উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের ব্যাপারে। কিন্তু দুঃখের বিষয়, উনি গত ১৯৯২ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত উত্তরবঙ্গে বিচ্ছিন্নতাবাদী আন্দোলনকারী কামতাপুরির আন্দোলনের সঙ্গে উনি যুক্ত ছিলেন। তারপর ১৯৯৭ সাল থেকে ১৯৯৯ সাল পর্যন্ত উনি কংগ্রেসের সঙ্গে উত্তরবঙ্গে আন্দোলন করলেন। যেইমাত্র উন্নয়ন পর্ষদ গঠিত হয়ে গেল এবং ৪৫ কোটি টাকা স্যাংশন হয়ে গেল, উনি সঙ্গে সঙ্গে ভোল পাল্টে ১৮০ ডিগ্রিতে চলে গেলেন। উনি বললেন, আমি উন্নয়ন পর্ষদে আছি এবং আমাকে চেয়ারম্যান করা হোক। আশ্চর্যের ব্যাপার, ৪৯ জন এম.এল.এ.-র মধ্যে একজন স্টেট প্ল্যানিং কাউন্সিলের সদস্য নেই। উত্তরবঙ্গের অনেক সদস্য আছেন,—দুঃখের বিষয়, লজ্জার বিষয়,—সেখানে ১ জন প্রতিনিধিও নেই। উন্নয়ন পর্ষদের চেয়ারম্যান হয়ে আছেন অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত। আমি এই সভার কাছে দাবি করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে নিবেদন করছি, এই উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদের জন্য বিরোধী দলের একজন এম.এল.এ-কে অর্থাৎ আমাদের জলপাইগুড়ি জেলার ডাঃ অনুপম সেনকে চেয়ারম্যান করা হোক। তার সঙ্গে সঙ্গে আমি বলতে চাই, উত্তরবঙ্গের রাস্তাঘাটের যে অবস্থা সেই খারাপ অবস্থা থেকে যেন ভাল অবস্থায় নিয়ে আসা হয়। আজকে কমলবাবু চোখের জল ফেলছেন আর আমরা কিছু নয়। আমরা যারা উত্তরবঙ্গের এম.এল.এ. তারা উত্তরবঙ্গের উন্নয়নের জন্য আন্দোলন করেছি, উত্তরবঙ্গের উন্নয়ন যাতে হয় তারজন্য লড়াই করেছি আর আজকে ওনার চোখ দিয়ে বেশি জল পড়ছে। তাই আপনার কাছে আবেদন করছি, জ্যোতিবাবু যেন উত্তরবঙ্গে ১ মাসের মধ্যে যান, অন্তত আমাদের ৩৪ নম্বর জাতীয় সড়কের উপর

দিয়ে যান তাহলে রাস্তাটি ভাল করে দেওয়া হবে।

**শ্রী পরেশনাথ দাস** ঃ মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মুর্শিদাবাদ জেলায় একটি রাস্তা—ভগবানগোলা-লালগোলা-সীতেশনগর-সাগরদিঘী—এই রাস্তাটি ২৫ বছর আগে থেকে নির্মাণের কাজ শুরু হয়েছে।

সেখানে পীচ রোড করা হচ্ছে। আজ পর্যন্ত কিন্তু এই রাস্তাটির কাজ শেষ করা গেল না। ভাগীরথীর পূর্ব পারে প্রায় ১৩/১৪ কিঃমিঃ রাস্তা হয়েছে কিন্তু পশ্চিম পারে যেখানে সাগরদীঘী ব্লক পড়ছে সেখানে রাস্তা এখনও করা হচ্ছে না। এর আগেও আমি এই রাস্তাটির ব্যাপারে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, আজ আবার তার দৃষ্টি আকর্ষণ করছি। তার কাছে অনুরোধ, এই রাস্তাটির জন্য বেশি টাকা বরাদ্দ করে অবিলম্বে পাকা রাস্তার কাজ শেষ করা হোক। এই রাস্তাটির কাজ শেষ না হওয়ার ফলে সেখানে সাধারণ মানুষের যাতায়াতের খুবই অসুবিধা হচ্ছে। রাস্তাটির কাজ শেষ করা খুবই প্রয়োজন। মাননীয় পূর্তমন্ত্রীর কাছে আবার তাই অনুরোধ, এই রাস্তাটির জন্য বেশি টাকা বরাদ্দ করে অবিলম্বে রাস্তাটির কাজ শেষ করা হোক।

**শ্রী প্রমথনাথ রায়** ঃ মাননীয় স্পিকার মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং মাননীয় পূর্তমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, গত বন্যার তান্ডবে উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, তথা উত্তরবঙ্গের ন্যাশনাল হাইওয়ে, স্টেট হাইওয়ে এবং জেলা পরিষদের রাস্তাগুলি ভেঙ্গে চুরমার হয়ে গিয়েছে। এখানে মাননীয় অর্থমন্ত্রী থাকলে ভাল হত, তিনি নেই, তবুও স্যার, বলছি, তিনি বলেছিলেন, কাগজে দেখেছি, ৩০শে নভেম্বরের মধ্যে সমস্ত ভাঙ্গাচোরা রাস্তা রিপেয়ার করে দেওয়া হবে। ৩০শে নভেম্বর পার হয়ে আজকে ডিসেম্বরের দু তারিখ হয়ে গেলেও আজ পর্যন্ত উত্তর ও দক্ষিণ দিনাজপুর তথা উত্তরবঙ্গের গুরুত্বপূর্ণ রাস্তাগুলি মেরামত হল না। সেগুলি এখন যান চলাচলের অনুপোযুক্ত হয়ে পড়েছে। সেই সব রাস্তা দিয়ে যখন যানবাহন যাচ্ছে তখন অনেক যান ভেঙ্গে পড়ছে এবং এক ঘন্টার রাস্তা যেতে তিন ঘন্টা সময় নিচ্ছে। অবিলম্বে সেখানে রাস্তাগুলির মেরামতের জন্য মাননীয় পূর্তমন্ত্রীর কাছে দাবি রাখছি।

**শ্রী ইউনুস সরকার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ইতিমধ্যেই ঘোষণা করা হয়েছে যে নতুন রেশন কার্ডের ব্যবস্থা করা হবে। এই রেশন কার্ডের সমস্যাটা খুবই জ্বলন্ত সমস্যা। ছাত্র ভর্তি থেকে আরম্ভ করে বিভিন্ন কাজেই এই রেশন কার্ডের প্রয়োজন

হয়। আমার প্রস্তাব, রেশন কার্ড দেওয়ার ক্ষেত্রে একটি নির্দিষ্ট সময়সীমা বেঁধে দেওয়া হোক যে এই তারিখ থেকে এই তারিখ পর্যন্ত রেশন কার্ড দেওয়া হবে যেমন ভোটার লিস্টের ক্ষেত্রে করা হয়। এ ক্ষেত্রে আমার আরও প্রস্তাব, এর সঙ্গে পঞ্চায়েত ও জনপ্রতিনিধিদের যুক্ত করা হোক। ফলস রেশন কার্ড যাতে না হয় তারজন্য পঞ্চায়েত ও জনপ্রতিনিধিদের যুক্ত করা দরকার। তা না হলে রেশন কার্ড নিয়ে সমস্যা থাকবেই। অফিসাররা থাকুন কিন্তু তার সঙ্গে জনপ্রতিনিধিদেরও যুক্ত করা হোক। এই রেশন কার্ড দেওয়ার ব্যাপারে অনেক দোহাই দেওয়া হয়। যেমন সীমান্ত এলাকার দোহাই দেওয়া হয়। সীমান্ত এলাকায় রেশন কার্ড দেওয়ার ক্ষেত্রে একটা বাধা তৈরি করা হচ্ছে। আমার কথা হল, যারা ভারতীয় নাগরিক, যাদের রেশন কার্ড পাওয়ার অধিকার আছে তাদের সকলকে রেশন কার্ড দেওয়া হোক। যারা ভারতীয় নাগরিক, নতুন ভাবে যে রেশন কার্ড দেওয়া হচ্ছে তা যাতে সকলে নির্দিষ্ট সময়ের মধ্যে পান, সীমান্ত এলাকার কেউ যাতে বঞ্চিত না হন—যারা পাওয়ার অধিকারী তারা যাতে পান তা দেখার জন্য খাদ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সরকারের এবং এই সভার সকলের দৃষ্টি আকর্ষণ করছি। বাংলার বাঘ আশুতোষ মুখার্জির সুযোগ্য পুত্র, ভারত-কেশরী শ্যামাপ্রসাদ মুখার্জির জন্ম শতবার্ষিকী শুরু হচ্ছে দু হাজার সালে। স্যার, শ্যামাপ্রসাদ মুখার্জির দানে আমরা এই সদনে বসে আছি। শ্যামাপ্রসাদ মুখার্জি ১৯২৯ সাল থেকে অবিভক্ত বাংলার আইন সভার সদস্য ছিলেন। তারপরে তিনি রাজনৈতিক কারণে ইস্তফা দেন এবং আবার ১৯৩৭ সালে নির্বাচিত হয়ে বিধানসভায় আসেন। তিনি সেই সময়ে প্রগ্রেসিভ কোয়ালিশন সরকার করেছিলেন। তখন ফজলুর হক ছিলেন মুখ্যমন্ত্রী। ১৯৪২ সালে ইংরেজদের সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গির বিরুদ্ধে ১৯৪২ সালের ২০শে নভেম্বর তিনি পদত্যাগ করেছিলেন। পরবর্তীকালে তিনি ১৯৪৩ থেকে ১৯৪৭ সাল পর্যন্ত তিনি সদস্য ছিলেন। তার সময়কার সমস্ত বক্তৃতার সংকলন করা হোক এবং সেগুলি জনসাধারণের কাছে তুলে ধরা হোক, এই আবেদন আমি এই সরকারের কাছে রাখছি। এই ব্যাপারে আমি কেন্দ্রীয় সরকারের কাছেও আবেদন পাঠিয়েছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হুগলির সিঙ্গুর পঞ্চায়েত সমিতি বর্তমানে তৃণমূল-বি.জে.পি.-র দ্বারা পরিচালিত হচ্ছে এবং ইতিমধ্যে সেই পঞ্চায়েত সমিতি নানা রকম দুর্নীতিমূলক কাজের সঙ্গে জড়িয়ে

পড়েছে এবং এই কাজে তারা এতই বেপরোয় যে, তার একটা দৃষ্টান্ত আমি এখানে তুলে ধরছি। গত ২৬শে নভেম্বর, সিঙ্গুর পঞ্চায়েত সমিতির সাধারণ সভা অনুষ্ঠিত হয়েছে। সেই সভায় স্থায়ী সমিতির পক্ষ থেকে গোপাল নগর, সানাপাড়া থেকে কামারকুন্ডু স্টেশন পর্যন্ত ১।। কিলো মিটার যে রাস্তা, সেই রাস্তা সংস্কারের জন্য নাকি ৮৬ হাজার ৩৮৪ টাকা খরচ হয়েছে এবং তার ব্যয় অনুমোদন চান। সংশ্লিষ্ট এলাকার পঞ্চায়েত সমিতির সদস্য এবং বিরোধী পক্ষের নেতা সেই খরচের বিস্তারিত হিসাব চাইলে তাকে কর্মধ্যক্ষ আশালীন ভাষায় গালিগালাজ করেন এবং তাকে দৈহিক নির্যাতনে উদ্দত হন। অন্যান্য সদস্যদের হস্তক্ষেপে তিনি রক্ষা পান। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে এই ব্যাপারে তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী শীতলকুমার সর্দ্দার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমার সাঁকরাইল বিধানসভার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার সাঁকরাইল বিধানসভা কেন্দ্রের ধুলাগড়ী গ্রামের শান্ত পরিবেশকে অশান্ত করে তুলেছে সি.পি.এম.-এর জেলা পরিষদের সদস্য এবং ধুলাগড়ী প্রধানের প্ররোচনায়। তার ফলে ১৭২ জন মানুষকে অ্যারেস্ট করা হয়েছে। এদের মধ্যে অধিকাংশ মানুষই নিরাপরাধ। কেউ পথচারী, কেউ ৭০ বছরের বৃদ্ধ মানুষ। সেখানে ঘর-বাড়িতে আগুন জ্বালানো, বোমা মারা এবং আগ্নেয়াস্ত্র নিয়ে বাড়ি চড়াও হওয়ার ঘটনা ঘটছে সাম্প্রদায়িক সম্প্রীতি ভঙ্গ করা হচ্ছে। স্যার, এটা একটা স্পর্শকাতর ব্যাপার। স্যার, এফ.আই.আর.-এ নাম থানা সত্ত্বেও সি.পি.এম.-এর প্রধান এবং জেলা পরিষদের সদস্যদের এখনও পর্যন্ত অ্যারেস্ট করা হয়নি। তাই, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার সিঙ্গুর থানার বড়াগ্রাম পঞ্চায়েত অঞ্চলে বি.জে.পি.-র মদতপুষ্ট সমাজ বিরোধীরা বিভিন্ন রকম ভাবে মহিলাদের উপরে আক্রমণ চালিয়ে যাচ্ছে। গত কয়েক দিন সেখানে মহিলারা সঙ্গবদ্ধ হয়ে মদের বিরুদ্ধে লড়াই এবং আন্দোলন করছিল। মহিলাদের সেই আন্দোলনের উপর ঐ বি.জে.পি.-র মদতপুষ্ট সমাজ বিরোধীরা বিভিন্ন ভাবে আক্রমণ চালিয়ে গেছে। এখন এই আক্রমণ চালাতে গিয়ে তারা মহিলাদের পরিবারের ছেলে, মেয়ে, স্বামী সকলের উপরে গালিগালাজ এবং বিভিন্ন ধরনের অত্যাচার, নিপীড়ন চালিয়ে যাচ্ছে। গত লোকসভার নির্বাচনের পর ঐ বি.জে.পি.-র মদতপুষ্ট মানুষরা গ্রাম পঞ্চায়েতে সদস্য জগাই ঘোষকে আক্রমণ করে এবং তার একটা চোখ অন্ধ করে দিয়েছে। আমি পুলিশমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি যে, এই সমস্ত সমাজ বিরোধীদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা শহর ভারতবর্ষের সেই শহরগুলির অন্যতম যেখানে সবচেয়ে বেশি পরিবেশ দূষণ হচ্ছে। বিকালবেলা পার্ক স্ট্রিটের মোড়ে যদি দাঁড়ান দম বন্ধ হয়ে যাবে। কলকাতা শহরে গাড়ির সংখ্যা বেড়েই চলেছে, কিন্তু সেই রেশিওতে শহরে গাছ বাড়ছে না। কিন্তু আমি সংবাদপত্রে দেখলাম, গতকাল গড়িয়াহাটে বড় বড় ২০টার মতো গাছ কেটে উড়িয়ে দেওয়া হয়েছে। এই যে গাছ কাটা হচ্ছে, আমি জানি উন্নয়নমূলক কাজে প্রয়োজনে গাছ কাটতে হবে, কিন্তু সেটা যতদূর সম্ভব গাছ বাঁচিয়ে করা উচিত। গড়িয়াহাটে উড়ালপুলের কাজ শুরু হয়েছে। এরপর সাদার্ন এভিনিউর বুলেভার্নে যে গাছগুলি রয়েছে সেগুলোও কাটবার ব্যবস্থা হচ্ছে। এখানে পৌরমন্ত্রী আছেন। কলকাতার বুকে ৫২২টি গাছ কাটা হবে। কলকাতা শহরের বুকে এই ৫২২টি গাছ কাটার ব্যাপারে আমি মাননীয় মন্ত্রীর বক্তব্য জানতে চাই।

**শ্রীমতী শকুন্তলা পাইক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গণহত্যার চিত্র মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর সামনে তুলে ধরতে চাইছি। গত ১০.১১.১৯৯৯ তারিখে দক্ষিণ ২৪-পরগনা জেলার জয়নগরের চৌভাঙ্গি গ্রামে এস.ইউ.সি. আমাদের ৯জন কর্মীকে খুন করেছে। যারা খুন হয়েছেন তারা হলেন শ্যাম মন্ডল, পতিত মন্ডল, নৃপতি মন্ডল, গুরুপদ মন্ডল এবং আরও ৫ জন। আমি বলতে চাই, এরা সবাই ছিলেন বিবেকানন্দ সেবা সংঘের সদস্য। ২ বিঘা জমি ঐ সংঘের নামে তারা ভোগ দখল করছিলেন। ঐ দুই বিঘা জমি এস.ইউ.সি. কেড়ে নিতে চায়। তারজন্য তারা মহামান্য আদালতে যান এবং আদালত তাদের পুলিশ প্রটেকশন দেবার নির্দেশ দেন এবং পুলিশ প্রটেকশনে ঐ জমির ধান কাটারও নির্দেশ দেন। ৯ তারিখে তারা পুলিশ প্রটেকশনে ধান কাটতে গেলে এস.ইউ.সি. ঘটনাটি ঘটায়।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর এই সভায় মুখ্যমন্ত্রী আশ্বাস দিয়ে বলেছিলেন যে, তেনুঘাটের জল দিয়ে হাওড়া, হুগলি এবং বর্ধমানের বোরো চাষ বাঁচানো হবে। সেই আশ্বাসে হাওড়ার আমতা, উদয়নারায়ণপুর, হুগলি, বর্ধমানের চাষীরা বহু জমিতে বোরো চাষ করে, কিন্তু কংগ্রেস এবং বামফ্রন্টের এম.এল.এ.-রা অনেক চেষ্টা করেও চাষীদের জল দিতে পারেননি। তার জন্য লক্ষ লক্ষ বিঘা জমির চাষ নষ্ট হয়েছে এবং তারফলে যে বিষ মাঠে দেবার কথা সেই বিষ খেয়ে অনেক চাষী আত্মহত্যা করেছে। এবারেও চাষীরা সমস্ত কিছু দিয়ে বোরো চাষ করেছে। এই অবস্থায় যাতে বোরোতে জলের ব্যবস্থা হয়, যাতে চাষীরা চাষ করে জীবনযাপন করতে পারে, তারজন্য ব্যবস্থা করতে হবে। তা না হলে এবারেও চাষীদের আত্মহত্যা করা ছাড়া পথ থাকবে

না। এখনও পর্যন্ত এ ব্যাপারে কোনও আশ্বাস পাইনি। তাই আমি—সেচমন্ত্রীকে বলছি, বোরো চাষীদের এই বছর জল দেবার ব্যবস্থা করুন হাওড়া, হুগলি এবং বর্ধমান জেলায়।

**শ্রী নাজমুল হক** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অসিত বাবু একটি সমস্যার কথা বললেন। আমি একই কথা বলতে চাই। মাননীয় সেচমন্ত্রী হাউসে নেই। আমার নির্বাচন কেন্দ্র খড়গপুর সহ মেদিনীপুরে অতি বৃষ্টি এবং বন্যায় আমন ধান নষ্ট হয়েছে, ফলে সেখানকার মানুষ অনাহারে দিন কাটাচ্ছেন।

আমি সেচমন্ত্রীর কাছে দাবি করছি আপনার মাধ্যমে যে বোরো চাষ করার জন্য এবং গম চাষ করার জন্য পর্যাপ্ত পরিমাণ জল কংসাবতী এবং তেনুঘাট থেকে ছাড়ার ব্যবস্থা করা হোক, মানুষরা যাতে অনাহারে না থাকে, কৃষকদের কিছু করার সুযোগ দেওয়া হোক।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী পরেশ পাল** ঃ মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গত ২৮ তারিখ রবিবার রাত ৩টার সময় আমি একটা শববাহী সকটে করে ফিরছিলাম। আমার সঙ্গে আমার হেলপার ছিল, তাকে আমি রাস্তায় নামিয়ে দিয়েছিলাম এবং তাকে আমি ৪০০ টাকা দিয়ে গিয়েছিলাম। পুলিশ তাকে রাস্তায় আটকে মারধোর করে এবং ৪০০ টাকা কেড়ে নেয়। আমি এই ঘটনার ব্যাপারে থানায় গিয়েছিলাম। আজকে সারা পশ্চিমবাংলায় এই অবস্থা। এই শুদ্ধোধনের ছেলে বুদ্ধদেব বাবু সারা পশ্চিমবাংলা জ্বালিয়ে দিল। তার উপর উনি এখন উপ-মুখ্যমন্ত্রী হয়েছেন। এর চেয়ে লজ্জা এবং ঘৃণার কিছু নেই। এই উপ-মুখ্যমন্ত্রীর হাত থেকে পশ্চিমবাংলার মানুষকে বাঁচান।

**শ্রী অজিত পান্ডে** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় দিল্লি বোর্ডের অধীনে অনেকগুলি ইংরাজি স্কুল আছে, এই স্কুলগুলিতে মেধার ভিত্তিতে কখনও ছাত্র ভর্তি হয় না। সেখানে ছাত্র-ছাত্রী ভর্তি করতে গেলে হাজার হাজার টাকা লোককে ঘুষ দিতে হয়। একটা দুর্নীতির চক্র, একটা র‍্যাকেট তৈরি হয়েছে। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এর প্রতিকার চাই। আমি ওই অঞ্চলের বিধায়ক, আমি ফোন করলে প্রিন্সিপ্যাল উত্তর দেন যে আমি যার তার সঙ্গে কথা বলি না। ইনি বিধায়ককে পর্যন্ত ইগনোর করেন, এটা অত্যন্ত লজ্জার ব্যাপার। এই ব্যাপারে দ্রুত পরিণতি কামনা করি।

**শ্রী কমল মুখার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নগর

উন্নয়ন মন্ত্রী এবং কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা কেন্দ্র চন্দননগরে দুটি পৌরসভা আছে, চন্দননগর পৌরসভা এবং ভদ্রেশ্বর পৌরসভা। এই দুটি পৌরসভার অধীনে যে সমস্ত রাস্তাঘাট আছে সেই রাস্তাঘাটগুলি অত্যন্ত খারাপ। বিশেষ করে ভদ্রেশ্বর পৌরসভার ১ নম্বর এবং ২ নম্বর ওয়ার্ডের এবং চন্দননগর পৌরসভার ২৮ নম্বর ওয়ার্ড থেকে ৩৩ নম্বর ওয়ার্ড পর্যন্ত রাস্তাগুলির অবস্থা অত্যন্ত ভয়াবহ। আমি বারে বারে মন্ত্রী মহাশয়কে চিঠি দিয়েছি, কিন্তু কোনও ফল হয়নি। এই ব্যাপারে পৌরসভার সঙ্গে যোগাযোগ করলে তাদের একটাই বক্তব্য যে টাকা নেই। হুগলি জেলা পরিষদের অধীনে সিঙ্গুরে বিঘাটি নামে একটা জায়গা আছে। এখানে একটা রাস্তা আছে সেটা কৃষি বিপণন দপ্তরের অধীনে। এখানে বিঘাটি কে.এম. হাইস্কুল থেকে লাহা রোডের মোড় পর্যন্ত রাস্তার অবস্থা অত্যন্ত ভয়াবহ। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের কাছে চিঠি দিয়েছি, কিন্তু কাজের কাজ কিছু হয় নি। তাই আমি আপনার মাধ্যমে কৃষি বিপণন মন্ত্রী এবং নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে রাস্তাগুলির মেরামতের ব্যবস্থা করা হয়।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমি অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে প্রশ্ন-উত্তর পর্বে জানতে পারলাম আমাদের নগর উন্নয়ন মন্ত্রীর কাছে যে জল নিকাশির জন্য তিনি পরিকল্পনা গ্রহণ করতে যাচ্ছেন। এই জল নিকাশি ব্যবস্থাটা একটা বিরাট সমস্যা। কিন্তু আশ্চর্যের কথা হল এই জল নিকাশির জন্য বাজেটে নির্দিষ্ট প্রভিসন নেই। আমার আবেদন এই জল নিকাশির জন্য আলাদা করে হেড করে উপযুক্ত অর্থ বরাদ্দ করা হোক। ফ্লাড কন্ট্রোলের মাধ্যমে এই কাজ হয় না। এই ভাবে এই টাকা দিয়ে সারা বছর কাজ করা সম্ভব হয় না। অবিলম্বে শুধু জল নিকাশির জন্য আলাদা করে হেড খুলে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী আবুল বাসার লস্কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র মগরাহাট ১ নম্বর ব্লকে কৃষি উন্নয়ন আধিকারিক এবং সুশীলকুমার বিশ্বাস এবং সি.পি.এম. নিয়ন্ত্রিত পঞ্চায়েত সমিতির কর্মাধক্ষের যোগসাজসে কয়েক শো ভুয়ো চাষীর নামের তালিকা তৈরি করে তাদের সই জাল করে কয়েক লক্ষ টাকা আত্মসাৎ করেছে।

এই আত্মসাতের টাকা বিভিন্ন স্কিমের মাধ্যমে পাস করা হয়েছে। এন.আর.ই.পি., এন.আর.জি.পি., এন.ডব্লু.ডি.আর.পি. এবং আই.পি.এম. ইত্যাদি স্কিমের যে লক্ষ লক্ষ টাকা আত্মসাৎ করা হয়েছে, এই সমস্ত দুর্নীতিগ্রস্ত ব্যক্তিদের যাতে তদন্ত করে শাস্তির ব্যবস্থা করা হয় তারজন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী ভক্তরাম পান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আমার এলাকার জরুরি একটি বিষয় আপনার মাধ্যমে উত্থাপন করছি। সেটি হচ্ছে, আমার হুগলি জেলায় সরস্বতী নদী এবং ডানকুনি এই দুটি খাল বহু পুরনো খাল। ১৯৭৭ সালের ৬ই নভেম্বর তারিখে তখন এই নদী ও খালের সংস্কার করার জন্য একটি কনভেনশন হয়েছিল। তারপর বহুবার বিধানসভায় এটি উত্থাপিত হয়েছে। কিন্তু আজ পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এই বছর ৫০ হাজার লোক জলবন্দি হয়ে পড়েছিল। আমি দাবি জানাচ্ছি, হাওড়া, হুগলি জেলার জেলা পরিষদের সভাধিপতিদের এবং সি.এম.ডি.এ.-কে যুক্ত করে এই খাল ও নদীটির অবিলম্বে সংস্কারের উদ্যোগ গ্রহণ করা হোক।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। একজন গরিব প্রাইমারী শিক্ষককে তাঁর চাকুরি থেকে যে ভাবে বরখাস্ত করা হয়েছে তা তুলে ধরছি। তাঁর নাম স্বপনকুমার মুখার্জি। তিনি 'ওয়ারিয়া ফ্রি প্রাইমারী স্কুল' দুর্গাপুর-এর একজন অ্যাসিস্ট্যান্ট টিচার ছিলেন। গত নির্বাচনে তিনি যেহেতু শাসক দলের বিপক্ষে কাজ করেছিলেন, সেই কারণে গত ৩০। ৯।১৯৯৯ তারিখে ডিসমিস করা হয় এবং যে প্রসিডিওর ফলো করা উচিত ছিল তা ফলো করা হয়নি। আমি এই বিষয়ে প্রতিকার চাই। এই বিষয়ে আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন দেব ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্য সরকারের খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, ১৯৪৩ সালে দুর্ভিক্ষের সময়ে তখনকার অবিভক্ত বাংলার প্রধানমন্ত্রী নাজিমুদ্দিন এবং খাদ্য ও সরবরাহ মন্ত্রী শেখ সুরাবর্দ্দীর আমলে এখানে রেশন ব্যবস্থা চালু হয়েছে। এই রেশন ব্যবস্থা স্বাধীনতার পর ১৯৫৪ সালে কার্যকর হয়েছে। এই রেশন ব্যবস্থাকে পর্যুদস্ত করে দিচ্ছে বর্তমানে কেন্দ্রের বি.জে.পি. এবং তৃণমূল কংগ্রেসের সরকার। সারা দেশে এটা নেই, আমাদের রাজ্যে আছে। সারা দেশে ওরা ডিজেলের দাম বাড়িয়ে দিয়েছে। এখানে যে চিনি সরবরাহ করা হত তা ওরা বন্ধ করে দিয়েছে। এখানে গতকাল নবাগত সদস্য অনেক কথা বলেছেন। এই যে চিনি সরবরাহ বন্ধ করে দেওয়া হয়েছে, এর বিরুদ্ধে আমি প্রতিবাদ জানাচ্ছি এবং এর নিন্দা করছি। ওরা একদিকে যেমন গণবন্টন ব্যবস্থাকে পর্যুদস্ত করছে, তেমনি অন্যদিকে আবার মাথা নত করছে মার্কিন সাম্রাজ্যবাদের কাছে। মার্কিন মুলুকে গিয়ে রাতের অন্ধকারে তাদের পদলেহন করছে। গণবন্টন ব্যবস্থাকে অব্যাহত রাখবার এবং চিনি সরবরাহ করার ব্যাপারে কার্যকর পদক্ষেপ নেওয়ার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী মিহির গোস্বামী ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় রাখছি। উত্তরবাংলায় অনুন্নয়নের চাপে সাধারণ মানুষের মধ্যে বিচ্ছিন্নতাবাদী

আন্দোলন দানা বেঁধে উঠছে। এরই মধ্যে আবার ঘোলা জলে কিছু মেকি বামপন্থী নেতা মাছ ধরবার চেষ্টা করছেন। এখানে দুদিন আগে কমল বাবু বললেন যে, উত্তরবঙ্গে বিধিবদ্ধ উন্নয়ন পর্ষদ চাই। এই বিধানসভাতে দাঁড়িয়ে বহুবার তিনি স্বশাসিত উন্নয়ন পর্ষদের গঠনের দাবি তুলেছিলেন কিন্তু আজকে হঠাৎ করে বামফ্রন্টের দলে ঢুকে গিয়ে মূল দাবির থেকে সরে গিয়ে উত্তরবঙ্গের মানুষকে বিচ্ছিন্ন করার চেষ্টা করছে, আমি এর নিন্দা করছি। এবং উন্নয়ন পর্ষদ গঠনের দাবি জানাচ্ছি।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী খগেন্দ্রনাথ মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা এলাকায় লালগড় থেকে ধেড়ুকা রাস্তাটি এবং কংসাবতী নদীর উপরে ব্রিজটি দীর্ঘদিন ধরে অবহেলিত হয়ে আছে। এই ব্রিজটি হলে পরে বাঁকুড়া এলাকার থেকে ঝাড়গ্রাম মহকুমাতে যাবে এবং ৩৫ কিঃমিঃ রাস্তা কমে যাবে। এতে নিত্য যাত্রী, ছাত্র-ছাত্রী, শিক্ষক-কর্মচারী এবং সাধারণ মানুষের উপকার হবে। তাদের সময়টাও বাঁচবে এবং পয়সারও সাশ্রয় হবে। ব্যবসা-বাণিজ্যের উন্নতি ঘটবে। এলাকার উন্নতি ঘটবে, সুতরাং রাস্তা এবং ব্রিজটি তৈরি যাতে হয় তাই আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জে ৪-৫টি গ্রামে ১৫-২০ হাজার বিঘা জমি আছে, সেগুলো এখনও জলের তলায় স্ট্যাগন্যান্ড হয়ে আছে। সুতরাং ওই ১৫-২০ হাজার বিঘা জমিতে চাষ-আবাদ করা যাচ্ছে না। ওখানে ভাগীরথী নদীর বাঁধে জল নিকাশি বন্ধ হয়ে যাওয়ায় ১৫-২০ হাজার বিঘা জমি কৃষিকার্যের অযোগ্য হয়ে গেছে। এই ব্যাপারে আমি অবিলম্বে আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খানাকূল, হাওড়া এবং হুগলি এলাকায় গত বছরে বোরো চাষের জল দেওয়ার কথা ছিল কিন্তু সেই জল পাওয়া যায়নি। গত বছর এর ফলে বহু চাষ নষ্ট হয়েছে এবং প্রায় ৭-৮ লক্ষ মানুষ না খেতে পেয়ে মরছে। এই বছর আবার ৭৮ লক্ষ টাকা খরচ করে বোরো বাঁধ নির্মাণ করা হয়েছে। এই অবস্থায় যদি বোরো চাষের জল তাদের দেওয়া না হয় তাহলে ওই ৭-৮ লক্ষ লোক বিরাট অসুবিধার মধ্যে পড়বে।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয়

মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সেই সাথে সাথে সভারও দৃষ্টি আকর্ষণ করছি। এই সভাতেই ডানলপের একজন শ্রমিক প্রসেনজিৎ সরকার, যিনি ডানলপ বন্ধের জন্য আত্মহত্যা করেছে, তার মেয়ের চিকিৎসার ব্যাপারে মাননীয় স্পিকার রুলিং দিয়েছিলেন যে রাজ্য সরকারকে দায়িত্ব নিতে হবে। কিন্তু আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি যে, স্পিকারের নির্দেশ বা রুলিং দেওয়া সত্ত্বেও রাজ্যের স্বাস্থ্য বিভাগ কোনও চিকিৎসার দায়-দায়িত্ব মেয়েটার নিচ্ছে না। ডানলপের ওই শ্রমিক যে আত্মহত্যা করেছেন ওই শ্রমিকের মেয়ের চিকিৎসার দায়িত্ব যাতে রাজ্য সরকার নেয় তার দাবি জানাচ্ছি।

**শ্রী নির্মল সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার মহরাহাট থানার পাশে তৃণমূলের অফিস আছে। ওই তৃণমূলের লোকেরা মগরাহাটের অফিসারদের সঙ্গে যোগ-সাজস করার পরিকল্পনা নিয়ে আইন-শৃঙ্খলার অবনতি ওখানে ঘটাচ্ছে। এই ব্যাপারে অনেক প্রমাণাদি আছে, আমি তার কাগজ-পত্র আপনার কাছে জমা দেব। ওখানে পুকুর লুঠের ব্যাপারে যে অভিযোগকারী অর্থাৎ মালিক থানায় অভিযোগ করতে যায়। তাকে থানার থেকে তাড়িয়ে দেওয়া হল। ব্যাপারটা ডি.জি.-কে বলা হয়েছে কিন্তু এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা নেওয়া হয়নি।

ওখানে তৃণমূলের নেতা রাজা পুরকায়েত বলে একজন আছেন তার বিরুদ্ধে এখনও পর্যন্ত কোনও কেস হয়নি, সে গাড়ি ভাঙ্গচুর করে। এস.ডি.ও. সাহেব বলেছিলেন মানবতার খাতিরে তাকে ক্ষমা করে দেওয়া হয়েছে, এই রকম অবস্থা চলছে, এটা দেখার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকার অধীনে কালিয়াচক ২ নম্বর ব্লক প্রতিষ্ঠিত, সেখানে বহুদিন ধরে পুলিশ ফাঁড়ি আছে। সেই পুলিশ ফাঁড়িটি থানায় রূপান্তরিত করা দরকার। মোথাবাড়ি থানায় রূপান্তরিত করা দরকার। সেখানে ব্লক অফিস আছে, হাসপাতাল আছে, হায়ার সেকেন্ডারী স্কুল আছে, তাই এই ফাঁড়িটিকে থানায় রূপান্তরিত করা দরকার। কালিয়াচকে যে জনসংখ্যা আছে তা মালদা জেলার যা জনসংখ্যা তার দ্বিগুণেরও বেশি। তাই এই ফাঁড়িটিকে মোথাবাড়ি থানাতে রূপান্তরিত করার দাবি জানাচ্ছি। কিছু দিন আগে কালিয়াচক এলাকায় নারায়ণপুরে গুলি চলেছে, ডাকাতি চলছে, রাহাজানি হচ্ছে, স্মাগলিং চলছে, তাই কালিয়াচক ২ নম্বর ব্লকের অধীনে মোথাবাড়ি ফাঁড়িটিকে থানায় রূপান্তরিত করার জন্য আহ্বান জানাচ্ছি।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি ও

সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার কাঁথি মহকুমায় তিন নম্বর ব্লকে যশাবিশা মৌজায় প্রায় ১ হাজার একর কৃষি জমির পাকা ধান আজকে নষ্ট হতে বসেছে। ঐ মৌজায় কোনও জলনিকাশি না থাকার জন্য প্রায় ২ হাজার মেট্রিক টন খাদ্যশস্য নষ্ট হতে বসেছে। গ্রামের অধীনে প্রায় ৫ শত পরিবার তারা ক্ষতিগ্রস্থ হবে, তাদের বিকল্প কোনও রাস্তা নেই। তবে যুদ্ধকালীন ভিত্তিতে এই মৌজায় যদি জলনিকাশি ব্যবস্থা না করা যায় তাহলে ঐ গ্রামে সাড়ে ৫ শত পরিবারের আত্মহত্যা বা মৃত্যু ছাড়া কোনও পথ নেই।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৮ সালে মালদা জেলায় যে ভয়াবহ বন্যা হয়েছিল এবং সেই বন্যায় মালদা জেলার যেটা সদর ইংলিশ বাজার মিউনিসিপ্যালিটি, সেটা ১ মাস ৩ দিন জলবন্ধ ছিল। এই বন্যায় মালদা শহরের বুকে সমস্ত রাস্তাঘাট এবং ড্রেনেজ সিস্টেম আজকে বিপর্যস্ত। আমি আপনার মাধ্যমে নগর উন্নয়ন মন্ত্রীর কাছে ৩ কোটি টাকার দাবি জানাচ্ছি যাতে অবিলম্বে এই সমস্ত রাস্তা এবং ড্রেনেজ সিস্টেমকে সংস্কার করে মানুষের বাসস্থানের উপযোগী করা যায়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। রায়দীঘি মথুরাপুর এই সমস্ত গ্রামের হাসপাতালে কুকুরে কামড়ানোর ঔষধ বা জীবনদায়ী ঔষধ নেই। প্রায় ২ মাস যাবৎ ঔষধ নেই। এই সমস্ত রোগী যারা যাচ্ছে তাদের ডায়মন্ডহারবার সাব-ডিভিসন হাসপাতালে পাঠিয়ে দেওয়া হচ্ছে। সেখানেও ঔষধ নেই। ফলে পরশুদিন একজন রোগী মারা গিয়েছে কুকুরে কামড়ানোর জন্য, তার চিকিৎসা হয়নি। আমি মুখ্যমন্ত্রীকে বলব, এই রকম অপদার্থ স্বাস্থ্যমন্ত্রীর কাছ থেকে দপ্তর কেড়ে নিয়ে অন্য কোনও মন্ত্রীকে নিয়োগ করুন যাতে এই স্বাস্থ্যমন্ত্রী আর কাজ করতে না পারেন, এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এই বিধানসভায় একটি গুরুত্বপূর্ণ তথ্য উপস্থাপন করছি। পশ্চিমবঙ্গের সমস্ত কলেজে পার্ট টাইম অধ্যাপকরা ৪শত টাকা বেতন পাচ্ছেন, গত বিধানসভায় এটা আমি উল্লেখ করেছিলাম। সেই সময় মাননীয় শিক্ষামন্ত্রী সত্যসাধন চক্রবর্তী উপস্থিত ছিলেন, তিনি দাঁড়িয়ে বলেছিলেন, ২ হাজার টাকা করে দেওয়া হবে। গভর্নমেন্ট নোটিফিকেশনও হয়েছে টেন্থ জুন, ১৯৯৯, তাতে বলেছে, ৪ শত টাকাটা বাড়িয়ে ২ হাজার টাকা করা হল। এটা সমস্ত পার্ট টাইম অধ্যাপকদের দেওয়া হবে। কিন্তু আজ পর্যন্ত দুর্ভাগ্যজনক ভাবে সেটা এখনও কার্যকর হয়নি। অবিলম্বে এটা কার্যকর করার আবেদন জানাচ্ছি।

*[1-00 – 1-10 p.m.]*

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডায়মন্ডহারবারে একটি সেন্ট্রাল রেড ক্রস হাসপাতাল আছে, কিন্তু বর্তমানে সেই হাসপাতালটির অবস্থা মরনাপন্ন। কোনও রকম সাহায্য সে পাচ্ছে না, এবং রাজ্য সরকারের পক্ষ থেকেও কোনও রকম আর্থিক সাহায্য করা হচ্ছে না। অবিলম্বে সেই হাসপাতালটিকে আর্থিক সাহায্য করে সরকারি হাসপতালে রূপান্তরিত করার জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতি কোথায় গিয়ে দাঁড়িয়েছে এবং থেকেই সেটা বোঝা যায়। সূতাহাটার বিধায়ক তুষার মন্ডলের ক্ষেতের ধান গতকাল কেটে নেওয়া হয়েছে জোর করে এবং তার আশি বছরের বৃদ্ধ পিতা যখন বাঁধা দিতে গিয়েছিল তখন তাকে বল্লম দিয়ে খুঁচিয়ে মারা হয়। বর্তমানে তিনি হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছেন। একজন বিধায়কের জমির ধান যেখানে জোর করে কেটে নেওয়া হচ্ছে সেখানে সাধারণ মানুষের অবস্থাটা কি সেটা এই ঘটনার থেকেই বোঝা যাচ্ছে। এই ঘটনার বিষয়ে যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য আমি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

**শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসকে জানাতে চাই, গতকাল বি.বি.সি. ঘোষণা করেছে এই সহস্রাব্দের সবচেয়ে উল্লেখযোগ্য প্রথম মহিলা নির্বাচিত হয়েছে ভারতের প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী। সারা ভারতবর্ষে অনেক উল্লেখযোগ্য মহিলা আছেন, তাছাড়া বি.বি.সি.-র নিজেদের দেশে রানি এলিজাবেথ রয়েছেন, কিছুদিন আগে ওখানকার প্রধানমন্ত্রী ছিলেন সেই থ্যাচার রয়েছেন, বাংলাদেশের মহিলা প্রধানমন্ত্রী রয়েছেন, শ্রীলঙ্কার মহিলা প্রধানমন্ত্রী রয়েছেন, তাছাড়া সংস্কৃতি জগত এবং রাজনৈতিক জগতে অনেক মহিলা থাকা সত্ত্বেও বি.বি.সি. প্রধান এবং মুখ্য মহিলা হিসাবে ইন্দিরা গান্ধীকে নির্বাচিত করেছেন। এর জন্য আমরা অত্যন্ত আনন্দিত এবং গর্বিত, আমরা তার পরিবারের সঙ্গে সমান ভাবে গর্বিত। এক সময় বি.বি.সি.-র কর্মকর্তারা সাধারণভাবে ইন্দিরা গান্ধীর প্রতি অত্যন্ত ক্রিটিক ছিলেন। তা সত্ত্বেও তারা এই সহস্রাব্দের প্রধান মহিলা হিসাবে ইন্দিরা গান্ধী ছাড়া অন্য কোনও মহিলাকে নির্বাচিত করেননি। এটা কোনও রাজনৈতিক ব্যাপার নয়, এটা সমস্ত ভারতবর্ষের ব্যাপার। এক সময় তাকে ভারতরত্ন উপাধি দেওয়া হয়েছিল, এক সময় তাকে এশিয়ার মুক্তি সূর্য বলা হত, কিউবার মত একটি কমিউনিস্ট রাষ্ট্র তৃতীয় বিশ্বের মুক্তি সূর্য বলে ইন্দিরা গান্ধীকে অভিহিত

করেছিল। আমাদের সকলের পক্ষ থেকে তার পরিবারকে বার্তা পাঠানো হোক। এই ব্যাপারে চিফ হুইপ যদি দু-একটি কথা বলেন তাহলে ভাল হয়।

**শ্রী পদ্মনিধি ধর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভাকে অবহিত করতে চাই। শিয়াটেলে বিশ্ব-বাণিজ্য সংস্থার যে অবৈধ সভা হবার কথা ছিল, কালকে তাতে ডাইরেক্ট অ্যাকশন নেটওয়ার্কের ব্যানারে লক্ষ লক্ষ মানুষ সংগ্রামী মানুষ গোটা বিশ্বকে শোষণ করার ঐ পরিকল্পনার বিরুদ্ধে সোচ্চার হয়েছে। সেখানে পুলিশ কারফিউ জারি করেছে, জল কামান ব্যবহার করে, রবার বুলেট ব্যবহার করে, লাঠিচার্জ করে বহু মানুষকে আহত করেছে। সেইসব সংগ্রামী মানুষ সমস্ত রাস্তাগুলো বন্ধ করে দিয়েছিল, এমনকি প্রতিনিধিরা যেসমস্ত হোটেলের ছিল, সেইগুলোর পথও বন্ধ করে দিয়েছিল। ১৮৮৫ খ্রিস্টাব্দে আমেরিকার চিকাগো শহরে শ্রমিক শ্রেণী যে আন্দোলন করেছিল, তারই ফলশ্রুতিতে যে দেখতে পাই আবার আজকে তারা ডব্লু. টি. ও.র অধিবেশন যাতে ঠিক সময়ে না হতে পারে, তার জন্য সোচ্চার হয়েছে। আমি আশা করব, এই সভায় সমস্ত দল এই ডব্লু. টি. ও. সাম্রাজ্যবাদী সংস্থার বিরুদ্ধে প্রতিবাদ জানাবেন এবং ঐসব আন্দোলনকারিদের অভিনন্দন জানাবেন।

**শ্রী তপন হোড় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য পদ্মনিধি ধর মশাই সঠিক কথাই বলেছেন। সিয়াটেলে বিশ্ব-বাণিজ্য সংস্থার মন্ত্রী পর্যায়ে যে সম্মেলন হচ্ছে, তাতে আমরা জানি, আমাদের কাছে খবর আছে ভারতবর্ষের প্রধানমন্ত্রী মার্কিন যুক্তরাষ্ট্রের ক্লিন্টনের সঙ্গে এক্ট গোপন ডিল করেছেন যে, সি. টি. বি. টি.তে সই করতে হবে ভারতবর্ষকে এবং সিয়াটেলে বিশ্ব-বাণিজ্য সংস্থায়ও সই করতে হবে। এটা করলে ভারতবর্ষের উপর যে মার্কিন নিষেধাজ্ঞা আছে তা পুরোপুরি তুলে নেওয়া হবে। এই গোপন ডিলের মাধ্যমে মার্কিন যুক্তরাষ্ট্র ভারতবর্ষের সার্বভৌমত্বের উপর চরম আঘাত আনতে যাচ্ছে এবং আমাদের বাজপেয়ী সরকার পুরোপুরি মার্কিন যুক্তরাষ্ট্রের কাছে সারেণ্ডার করছে। সিয়াটেলে বিশ্ব-বাণিজ্য সংস্থায় মার্কিন চক্রান্তে যে চুক্তি হতে চলেছে, তার বিরুদ্ধে গোটা বিশ্ব উত্তাল হয়ে উঠছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, ভারতবর্ষের প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বলে, ঐ ব্যাপারে হস্তক্ষেপ করুন এবং যে কঠোর পরিস্থিতির সম্মুখীন হতে চলেছে। আমাদের দেশ, সেটা প্রতিরোধ করুন।

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলাতে দারুণ খরার ফলে সেখানকার সাধারণ মানুষের অর্থনৈতিক অবস্থা দারণ সঙ্কটের মধ্যে পড়েছে। সেখানে বেশিরভাগ মানুষই এখন দারিদ্রসীমার নিচে বাস করছেন। তাই মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, সেখানে একটা পুরুলিয়া উন্নয়ন পর্ষদ গঠন করা হোক। এটা

নাহলে পুরুলিয়ার মানুষের কোনওভাবেই আর্থিক অবস্থার উন্নতি করা যাবে না। সেইজন্য অবিলম্বে পুরুলিয়া উন্নয়ন পর্ষদ গঠন করার দাবি জানাচ্ছি।

[1-10 – 1-20 p.m.]

**শ্রী রামচন্দ্র মণ্ডল :** গত ২৯শে অক্টোবর ঘূর্ণিঝড়ে খেজুরী থানার শাহাপুর এবং ভাঙনমারী গ্রাম সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে। সেখানে প্রয়োজন মতো পলিথিন এবং সরকারি সাহায্য পৌঁছাচ্ছে না। এই সরকারি সাহায্য যাতে তাড়াতাড়ি পৌঁছায়, তারজন্য আবেদন করছি।

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পিংলার ৮ নাম্বার পিদরোই অঞ্চলে দীর্ঘদিন ধরে বর্ষাকাল হলেই জল জমে থাকে। বর্ষাকালে ওই অঞ্চলের মানুষ একেবারে জলবন্দি হয়ে বসে থাকে। এরফলে ওখানকার রাস্তা ঘাট ডুবে যায় এবং নদীর নাব্যতা একেবারে নষ্ট হয়ে যাওয়ার ফলে জল জমে থাকে। তাই একটা মাস্টার প্ল্যান তৈরি করে ওই অঞ্চলের যাতে সংস্কার করা যায় এবং দুটো ওয়াটার লিফট রিভার পাম্প বসিয়ে জল সরাবার ব্যবস্থা করা যায় তাহলে ভাল হয়।

**শ্রী মাণিক উপাধ্যায় :** আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে অনেক প্রতিনিধিই রেগুলারি অনেক সমস্যার কথা বলেছেন। কিন্তু কোনও কাজই হচ্ছে না। স্যার, পুরো পশ্চিমবঙ্গের রাস্তাঘাট একেবারে নষ্ট হয়ে গেছে। বিশেষ করে আমার কেন্দ্র বারাবণি এলাকায় রোডগুলিতে দুই ফুট, আড়াই ফুট, ৫ ফুট করে গর্ত হয়ে রয়েছে। সেই জায়গার পাশে হয়ত কিছু বোল্ডার পড়ল। কিন্তু সেখানে রাস্তা রিপেয়ার হচ্ছে না। এই বড় বড় গর্ত থাকার জন্য বাসও ঠিকমতো চলাচল করতে পারে না। ফলে স্কুল কলেজের ছাত্রছাত্রীরা স্কুলে যেতে পারে না। অনেক সময় অসুস্থ্য রোগীদের স্বাস্থ্য রক্ষার জন্য হাসপাতালে নিয়ে আসা যায় না। এই ব্যাপারে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় সম্প্রতি রাজ্যের মুখ্যমন্ত্রী কেন্দ্রের সঙ্গে সহযোগিতার কথা বলছেন। আমি এরজন্য ধন্যবাদ জানাচ্ছি তাকে। ২২ বছর পরে এই জিনিষ তাকে উপলব্ধি করতে হল এইজন্য আরও একবার তাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আমার সন্দেহ কেন্দ্রীয় সরকার তার পরিবারের বিরুদ্ধে, তাঁর সরকারের বিরুদ্ধে তদন্ত করছেন, হয়ত সেই থেকে বাঁচবার জন্য, হঠাৎ কয়েকদিন পরপর কেন্দ্রের সঙ্গে সহযোগিতার কথা বলছেন। আমাদের এটা জানা প্রয়োজন। গত ২২ বছর ধরে আমরা দেখেছি যে সরকার আসুক। ভাল কাজ করুক বা না করুক

জ্যোতি বাবু তার বিরুদ্ধে লড়াই করেছেন। কলকাতা শহরে মিটিঙ, মিছিল ডেকেছেন। আজকে হঠাৎ এই পরিবর্তনের মূল কারণ কি? এই যে পাহাড়প্রমাণ দুর্নীতি তার হাত থেকে বাঁচবার জন্যই কি এই পরিবর্তন।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি জরুরি বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বারাসাত ইভনিং কলেজের পাশে বিশ্ব হিন্দু পরিষদের আইন মোতাবেক যে ঘর ছিল, তার দলিল কাগজপত্র থাকা সত্ত্বেও, ১৪৪ থাকা সত্ত্বেও ওই কলেজের প্রিন্সিপাল গৌরাঙ্গ চক্রবর্তী কিছু অ্যান্টি সোশ্যাল নিয়ে সমস্ত ভাঙচুর করে দিয়েছে, সেখানে রামচন্দ্রের ছবি ভেঙ্গে দিয়েছে গত ১২ নভেম্বর। এখনও পর্যন্ত সেখানে টেনশন চলছে। বিশ্ব বিন্দু পরিষদের ঘর ভাঙচুর করা হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে, এই জিরো আওয়ারে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি কলকাতা বিশ্ববিদ্যালয়ে উপাচার্য নিয়োগের ব্যাপারে। আমাদের রাজ্যে নতুন রাজ্যপাল আসছেন এবং আমরা পশ্চিমবাংলার মানুষ, শিক্ষার সঙ্গে যুক্ত মানুষ আমরা চাই কলকাতা বিশ্ববিদ্যালয়ে নতুন উপাচার্য নিয়োগ যেন আলিমুদ্দিন স্ট্রিট থেকে না হয়। উপাচার্য হয়ে যাচ্ছেন। আমরা চাই এবারে উপাচার্য্য নিয়োগের ব্যাপারে সরকার শিক্ষিত সমাজ বিদ্বান সমাজের সঙ্গে আলোচনা করুন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে মর্যাদা যেখানে আশুতোষ মুখোপাধ্যায় উপাচার্য ছিলেন, সেই মর্যাদা রক্ষিত হোক। আজকে সি. পি. এমের লোক যেন নিযুক্ত না হয়, এটা দেখা দরকার। নতুন রাজ্যপাল আসুন বিশ্ববিদ্যালয় সিনেট একটা নামে প্যানেল করে তার কাছে পাঠাবে, আমরা নতুন রাজ্যপালের কাছে বলব সিনেটের সেই প্যানেলের উপর যেন নিজের মনোযোগ দেন। শুধুমাত্র প্যানেলের সুপারিশে যেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য নিয়োগ না হয়। কারণ বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক নিয়োগ নিয়ে নানা অভিযোগ বিভিন্ন সংবাদপত্রে উঠেছে। কলকাতা বিশ্ববিদ্যালয়কে রাজনীতি মুক্ত করার জন্য আবেদন করছি।

**শ্রী নির্মলচন্দ্র দাস ঃ** (অনুপস্থিত)

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জ্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি. এইচ. ই. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাটোয়ার যে জলপ্রকল্প তার সমগ্র টাকা কাটোয়া পৌরসভাকে দিয়ে দেওয়া সত্ত্বেও পি. এইচ. ই.র গাফিলতিতে সেই জলপ্রকল্প একটা বন্ধ হয়ে আছে। সাধারণ মানুষ ক্ষতিগ্রস্থ হচ্ছে। মন্ত্রীর কাছে আবেদন যাতে অবিলম্বে কাজ শুরু হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতিককালে উড়িষ্যায় যে সুপার সাইক্লোন হয়ে গেল তাতে মেদিনীপুরের বহু পরিবার যারা চাষের উপর নির্ভর করে থাকে। সেখানে ১০ জন সদস্যর মধ্যে ৮ জন মারা গেছে। দু-এক জন বেঁচে আছে, তাদের মেদিনীপুর জেলায় আদি বাসস্থান, তারা ফিরে এসেছে, তারা আতঙ্কিত। এই মুহূর্তে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি যে এই সব পরিবারকে আপতকালীন সাহায্য দেওয়ার জন্য।

[1-20 – 2-30 p.m.(Including Adjournment)]

**শ্রী শেখ খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি। আমার নাকাশীপাড়া বিধানসভা এলাকার বিগত বিধ্বংসী বন্যায় বেথুয়াডহরী থেকে পাটুলী বাট, বেথুয়াডহরী থেকে বীরপুর ঘাট, দেবগ্রাম-কাটোয়া মোড় থেকে তেহট্টঘাট, বেথুয়াডহরী থেকে অগ্রদ্বীপ ঘাট রাসাগুলি চলাচলের অযোগ্য হয়ে পড়েছে এবং বেথুয়াহরী অগ্রদ্বীপ রাস্তায় ছড়ি গঙ্গার উপর থাড়পাড়া ব্রিজটিও অকেজো হয়ে পড়েছে। আমি এই রাস্তাগুলি এবং থাড়পাড়া সড়কের একাংশ সামান্য বর্যনেই জলমগ্ন থাকে। এখানে যাতে অনতিবিলম্বে জল নিষ্কাশনী ব্যবস্থা করা হয় তার জন্য দৃষ্টি আকর্যণ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে আমার বিষয়টা একটু চেঞ্জ করছি। স্যার, সুব্রতবাবু যে প্রস্তাব এই হাউজে এনেছেন, আজকের সংবাদপত্রে সেই সংবাদটি বেরিয়েছে যে এই শতাব্দীর শ্রেষ্ঠ মহিলা হিসাবে ইন্দিরা গান্ধীকে চিহ্নিত করে ঘোযনা করা হয়েছে। তার জন্য আজকে শুধু কংগ্রেস কর্মিরাই নয়, এটা সারা ভারতবর্যের মানুযের গর্ব এবং আনন্দের খবর।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার নজরে আনছি। অনেক আন্দোলন সংগ্রামের পর ১৯৯০ সালের ৩০শে আগস্ট প্রসার ভারতী বিল পাস হয়েছিল। এটা ১৯৯৭ সালে যখন যুক্তফ্রন্ট ছিল তখন আইনটি কার্যকর হয়। প্রসার ভারতীর একটি কমিটি গঠিত হয়। এই সংঘ পরিবার অর্থাৎ বি. জে. পি., তৃণমূল তারা সরকারে আসার পর বি. জে. পির এমন একজন যিনি জন প্রতিনিধি নন তিনি মন্ত্রীর আসনে বসেছেন। তিনি ইতিহাসে রমিলা থাপা, যশপাল সিং এদের নাম কেটে দিয়েছেন, আমি তার নিন্দা করছি। এর সাথে রাজেন্দ্র যাদবের নামও বাদ দেওয়া হয়েছে। আমাদের রাজ্য সরকার একটা টি. ভি. চ্যানেল দাবি করছে, সেটা নিয়েও গড়িমশি হচ্ছে। এটা সংঘ পরিবারে হাতিয়ার হিসাবে ব্যবহার করছে। আমি তার নিন্দা করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পশ্চিমবঙ্গের রাস্তার অবস্থা বেহাল হয়েছে, তার ফলে প্রায়ই অ্যাক্সিডেন্ট হচ্ছে। আমরা দেখছি অ্যাক্সিডেন্ট হওয়ার ফলে অনেক বেহাল হয়েছে, তার ফলে প্রায়ই অ্যাক্সিডেন্ট হচ্ছে। আমরা দেখছি অ্যাক্সিডেন্ট হওয়ার ফলে অনেকে মারা যাচ্ছে। আমার এলাকার তারাতলায় রাস্তা এত খারাপ যে সেখানে যানবাহন চলাচল করতে পারে না। কোন রোগীকে যদি কলকাতা নিয়ে আসতে হয় তাহলে রাস্তায় একটা দুর্ঘটনা ঘটতে পারে। মাননীয় মন্ত্রীকে অনেকবার বলেছি, এই হাউস্বেও জানিয়েছি, প্রত্যেকেই বলেছেন। কিন্তু দেখা যাচ্ছে কোনও লাভ হয়নি। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি অবিলম্বে দুর্ঘটনা যাতে না ঘটে তার জন্য রাস্তা সারানো দরকার।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের অপদার্থতার জন্যই আজকে গোটা পশ্চিমবাংলায় ম্যালেরিয়ার প্রোকোপ একটা মহামারি আকার ধারণ করেছে। এতে লক্ষ লক্ষ মানুষ আক্রান্ত হয়েছে এবং হাজার হাজার মানুষ ম্যালেরিয়া এবং ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় মারা গেছে। কলকাতা কর্পোরেশনের ১০০টি ওয়ার্ডের প্রত্যেকটি ওয়ার্ডেই ম্যালেরিয়ায় এমনভাবে আক্রান্ত হয়েছে যে এটা একটা ভয়ের কারণ হয়ে দাঁড়িয়েছে। আজকে স্বাস্থ্য দপ্তরের অনাগ্রহ এবং দপ্তরের সার্বিক ব্যর্থতায় গোটা কলকাতা ম্যালেরিয়ায় আক্রমণে নাস্তানাবুদ। এ ব্যাপারে স্বাস্থ্য মন্ত্রীর সঙ্গে দেখা করেছি এবং ব্যবস্থা নিতে বলেছি। 'হু'—ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন-এর ব্যবস্থাবলী এক্ষেত্রে মানা হচ্ছে না। সেই নির্দেশ মেনে আজকে মুম্বাই, চেন্নাই দিল্লি ম্যালেরিয়ার হাত থেকে রেহাই পেলেও আমাদের এখানে যথাযথ ভাবে মানা হচ্ছেনা। আমি এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নেওয়ার দাবি জানাচ্ছি।

**শ্রী অসিতকুমার মাল ঃ** স্যার, বীরভূম জেলার সমস্ত চাষীরা হতাশায় ভুগছে। এখনও পর্যন্ত কোন কোন এলাকায় চাষে জল দেওয়া হবে তা পরিষ্কার করে বলা হচ্ছে না। যার ফলে চাষীরা মাথায় হাত দিয়ে বসে আছে। বীরভূম জেলার যে সমস্ত এলাকায় ভাল চাষ হয় সেই এলাকায় কোথায় কবে জল সরবরাহ করা হবে তা জানানোর জন্য আমি সেচমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বাধীনতার পরে ৫২ বছর পার হয়ে গেলেও উত্তরবঙ্গে একটা মাত্র মেডিক্যাল কলেজ রয়ে গেল। এই অবস্থায় আমরা চাই-কুচবিহার এবং লোয়ার আসামের চিকিৎসা ব্যবস্থা নির্ভরশীল কুচবিহারের উপর। এই অবস্থায় পরিষ্কার ভাবে বলতে চাই যে, উত্তরবাংলা অবহেলিত, বঞ্চিত একথা বলার লোকের অভাব নেই। আবার সরকারের পরিবর্তন হলেও কিন্তু এব্যাপারে কোনও পরিবর্তন লক্ষ্য করা যাচ্ছে না। তাই আমি এব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীকে ব্যবস্থা গ্রহণের আবেদন জানাচ্ছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্যার, আমি আপনার অনুমোতি নিয়ে সাবজেক্টটা একটু পরিবর্তন করছি। স্যার, টিপু সুলতানের নামে ব্রিটিশ বিরোধী সংগ্রামের ক্ষেত্রে সর্বজনবিদিত। তাঁর আত্মবলিদানের দ্বি-শত বর্ষ অতিক্রান্ত। ১৭৯৭ সালের ৪-ঠা মে মহীশূরের শ্রীরঙ্গপত্তনমে তিনি তার শেষ রক্ত বিন্দু দিয়ে ব্রিটিশের বিরুদ্ধে দেশের স্বাধীনতা রক্ষার জন্য যুদ্ধ করেছিলেন। সুতরাং, তাঁর আত্ম বলিদানের এই দ্বি-শততমবর্ষ যাতে শ্রদ্ধার সঙ্গে পালন করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** স্যার, 'সিয়াটেলে' যখন বিশ্ব বাণিজ্য সংস্থার সম্মেলন চলছে তার বিরুদ্ধে পৃথিবীর অধিকাংশ দেশ অর্থাৎ উন্নয়নশীল এবং উন্নয়কামী দেশ ছাড়া প্রায় ৫০ হাজার বিক্ষোভকারি সেই শহরকে কাঁপিয়ে দিচ্ছেন। সেখানে জরুরি অবস্থা জারি করা হয়েছে। বিল ক্লিন্টন পর্যন্ত উদ্বিগ্ন হয়ে পড়েছেন। এবং এর ফলে এটাই মনে করিয়ে দেয় যে, মার্ক্সবাদ, লেনিনবাদ অচল নয়। সোভিয়েত রাশিয়ার পতন হলেও এটা এখন মানুষ বুঝতে পারছেন।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত এক মাস যাবৎ এন. এইচ.-৬, যাকে বোম্বে রোড বলা হয় তার অবস্থা শোচনীয় হয়ে পড়েছে। সেখান দিয়ে কোনও যান চলাচল করতে পারছেনা। হাজার হাজার প্যাসেঞ্জার নিদারুণ দুর্ভোগের মধ্যে পড়ছেন। আজকে এই কারণে অবরোধ হচ্ছে, কলকাতা, হাওড়ায় মানুষ আসতে পারছেনা। এব্যাপারে অবিলম্বে কেন্দ্রের উপযুক্ত কর্তৃপক্ষের মাধ্যমে ব্যবস্থা নেওয়া উচিৎ না হলে মানুষ প্রচণ্ড কষ্ট পাচ্ছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার ২.৩০ মিনিটে মিলিত হব।

**(At this stage the House was adjourned till 2.30 p.m.)**

[2-30 – 2-40 p.m.(After adjournment)]

**Discussion on Shorteing of Time of Bidhansabha Porjalochana" at Calcutta Doordarshan and Akashbani, Calcutta.**

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উপস্থাপিত করছি। বেশ কয়েক বছর ধরে লোকসভার অধিবেশন ও তার পর্যালোচনা টি. ভি. তে দিন রাত ধরে দেখানো হচ্ছে। তাতে আমাদের আপত্তি নেই। আপনি বহুবার বলেছেন আমরা কি করছি না করছি তাও মানুষের দেখা উচিত। এবং এব্যাপারে

ইলেকট্রনিক মিডিয়া আমার মনে হয় অপরিহার্য। বিধানসভার সমস্ত কাজকর্ম দেখানোর জন্য কলকাতা দূরদর্শন মাত্র ১০ মিনিট ধার্য করেছিল। সেটা এখন কমতে কমতে ৩ মিনিট করে দিয়েছে। আপনি জানেন ৩ মিনিটে বিধানসভার কাজকর্ম দেখানো কিরকম হাস্যকর হয়। ৩ মিনিটে বিধানসভার পর্যালোচনা একটা হাস্যকর অবস্থায় পৌছে গেছে। দূরদর্শনের কর্মকর্তারা পুরোপুরি কাজ করতে পারেনা। পর্যালোচনা বন্ধ থাক তাতে আপত্তি নেই। কিন্তু পর্যালোচনা করতে গেলে ১৫ মিনিটের কমে হয় না। এখানে পার্টি কোনও ব্যাপার নয়। এবং দলমত নির্বিশেষে বিধানসভার পর্যালোচনা হোক। তবে বিধানসভার কাজ ১৫ মিনিটের কমে দেখানো সম্ভব নয়। ১৫ মিনিটের কম হলে সেটা হাস্যকর ব্যাপার হয়। সুতরাং বিধানসভার পর্যালোচনা ৩ মিনিটের বদলে ১৫ মিনিট করা হোক। কিন্তু টি. ভি.তে বিধানসভার পর্যালোচনা কমিয়ে ৩ মিনিট করা হয়েছে। কাদের এত ঔদ্ধত্য হল আমাদের উপর সেনসর করার? কারা এটা করল আপনি সেটা ভালভাবে খোঁজ নিয়ে কথা বলুন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় যেটা বললেন আমি তাকে সমর্থন করছি। আমরা দীর্ঘ দিন ধরে লক্ষ্য করছি যে, দূরদর্শনে আমাদের বিধানসভাকে ইগনোর করা হচ্ছে এবং আগে যে সময় ধার্য করা হয়েছিল সেই সমস্ত আস্তে আস্তে কমে আসছে। একটা ভিসাস সার্কেল, জনপ্রতিনিধিরা বিধানসভায় যে সব কথাবার্তা বলেন সেটাকে অবহেলা করছে। এব্যাপারে ট্রেজারি বেঞ্চ থেকেও আগে বলা হয়েছে, আগেও কথা হয়েছে। মাননীয় রবীনবাবুও বিষয়টি তুলেছিলেন। আমরা উদ্বেগের সঙ্গে বিষয়টি লক্ষ্য করছি। আপনার এব্যাপারে কতটুকু এক্রিয়ার জানি না, অন্তত পক্ষে জনপ্রতিনিধিদের জন্য একটা টাইম শিডিউল করা উচিত, সেটাকে কমানো উচিত নয়। বাইরের লোক কিছু এর মধ্যে এসে গেছে, তাদের কথাবার্তা দিয়ে সময় চলে যাচ্ছে। এরকম অবহেলা টি. ভি. করছে। দীর্ঘদিন যদি এই অবহেলা চলতে থাকে তাহলে তা প্রতিফলিত হবে জনরোষে। এর বিরুদ্ধে জনরোষ দেখা দেবে। এটা সুরাহা করা দরকার। আমি স্ট্রংলি বলছি এব্যাপারে ১৫ মিনিট সময় ধার্য করা উচিত। ভিসাস সার্কেলের হস্তক্ষেপ কমানো উচিত। আশা করি আপনি এটাকে সুবিবেচনা করবেন। এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি যে প্রস্তাব এখানে করেছেন আমি তাকে পুরোপুরি সমর্থন করছি। স্যার, অতীতেও আমরা দেখেছি এই ব্যাপার নিয়ে এই সভার আলোচনা হয়েছে, কিন্তু কোন ফল আমরা পাইনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই হাউস সাধারণত বছরে দুবার বসে। শীতকালীন অধিবেশন খুবই স্বল্পকালীন এবং বাজেট অধিবেশন কয়েক মাসের জন্য হয়। এই কটা

দিন 'দূরদর্শন' আমাদের সভার বিবরণ প্রচার করতেও কার্পণ্য করছে। আমরা বুঝতে পারিনা এর কারণ কী? আজকের দিনে মিডিয়া যেখানে মানুষকে অনেক উঁচুতে নিয়ে চলে গেছে সেখানে আমাদের বিধানসভার কার্য বিবরণ ইলেকট্রনিক মিডিয়ার মাধ্যমে খুব সামান্যই মানুষের কাছে গিয়ে পৌঁছাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয়, সংবাদ প্রচারের সময়েও আজকাল বিধানসভাকে সঠিক গুরুত্ব দেওয়া হচ্ছেনা—অল্প দু' একটা কথার মধ্যেই সেরে দেওয়া হচ্ছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে দূরদর্শন কর্তৃপক্ষের কাছে অনুরোধ রাখছি, তাঁরা আমাদের বিধানসভাকে যথেষ্ট গুরুত্ব দিয়ে বিধানসভার কার্য বিবরণ একুট বেশি সময় দিয়ে প্রচার করুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্পিকার স্যার, একটু আগে আমাদের দলের মাননীয় সদস্য সুব্রত মুখার্জি যে প্রসঙ্গটি উত্থাপন করেছেন, সে বিষয়ে আমি দু'একটা কথা বলতে চাই।

(হাস্যরোল)

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান অফিসিয়ালি যা রেকর্ড আছে তাই বলেছেন। ঐভাবে বলেছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, সুব্রত মুখার্জির পরে রবীন মণ্ডল বললেন এবং কৃপা সিন্ধু সাহা বললেন। তাঁরা ঠিকই বলেছেন। এটাও ঠিক যে, সাংবাদিকরা কতটুকু দায়িত্ব পালন করবেন সেটা তাঁদের ওপরই নির্ভর করছে। কি দূরদর্শন, কি অন্যান্য সংবাদ মাধ্যম এটা ভাল করেই জানে। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে, বিধানসভা পর্যালোচনা করতে গিয়ে দূরদর্শন কর্তৃপক্ষ বিষয়টাকে একটা প্রহসনে পরিণত করেছেন। মাত্র তিন মিনিটের জন্য পর্যালোচনা, তাতে মুখ্যমন্ত্রীর বক্তব্যও প্রচার করা যায় না। সব রকম গুরুত্বপূর্ণ বিষয়গুলিই বাদ থেকে যায়। অথচ মানুষের মধ্যে ধারণা জন্মাচ্ছে এই সব গুরুত্বপূর্ণ বিষয়গুলি যখন বিধানসভা পর্যালোচনায় নেই তখন নিশ্চয়ই এসব বিষয়ে বিধানসভায় কোনও আলোচনা হয়নি। আমরা শুনেছি যে সমস্ত সাংবাদিক বন্ধুরা এখানে সংবাদ সংগ্রহের জন্য আসেন তাঁরা যা লিখে দেন তা কেটে-কুটে বাদ দিয়ে দেওয়া হয় দূরদর্শন কর্তৃপক্ষের তরফ থেকে। এবং আকাশবাণীর ক্ষেত্রেও ঐ একই জিনিস ঘটে। এইভাবে বিধানসভা পর্যালোচনার নামে বিধানসভার বিভিন্ন সংবাদ দূরদর্শন এবং আকাশবাণীর মাধ্যমে প্রচার করার ক্ষেত্রে হঠকারিতার আশ্রয় নেওয়া হচ্ছে এবং তা একটা প্রহসনে পরিণত হচ্ছে। এই প্রহসন বন্ধ করে, সুব্রত মুখার্জি যেটা বললেন— অন্তত ১৫ মিনিট সময় বিধানসভা পর্যালোচনার জন্য ধার্য করা অবিলম্বে সেটাই করা উচিত। আপনি চেয়ার থেকে সেই ব্যবস্থা গ্রহণ করুন যাতে ওরা আমাদের এই প্রস্তাব মেনে নেয়। আমরা দেখছি এখন যা হচ্ছে তাতে কারো কোনও কথার উল্লেখ থাকেনা, শুধু গড়গড়

করে কতগুলো নাম বলে যায়। যথেষ্ট সময় দিয়ে নিরপেক্ষতা বজায় রেখে ওরা যাতে বিধানসভার কার্য বিবরণ প্রচার করে তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক। আমরা চাই না কোনও প্রচার মাধ্যমের কাজে হস্তক্ষেপ করতে। কিন্তু সরকার পরিচালিত প্রচার মাধ্যমের মধ্যে দিয়ে মানুষের কাছে সঠিক তথ্য পৌছাচ্ছে না। অতএব তারা যেভাবে চলছে তার পরিবর্তন প্রয়োজন।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভা যখন চলে তখন সারা পশ্চিমবাংলার মানুষ অত্যন্ত গুরুত্ব দিয়ে বিধানসভা পর্যালোচনা শোনেন। আমরা যখন হাউস থেকে আমাদের এলাকায় ফিরে যাই তখন এটা বুঝতে পারি। অনেক সময়ই অনেক মানুষ বিধানসভা পর্যালোচনা শোনার পরিপ্রেক্ষিতে আমাদের কাছে অনেক কথাই বলেন। কিন্তু এই পর্যালোচনার সময় অত্যন্ত সংক্ষিপ্ত। বর্তমানে তা আরো সংক্ষিপ্ত করা হয়েছে। ফলে আমাদের মনে হচ্ছে বিধানসভার যে গুরুত্ব তা আকাশবাণী এবং দূরদর্শন তাদের প্রচারে দিচ্ছেনা। এমন অনেক গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে আলোচনা হয় তা আকাশবাণী বা দূরদর্শন প্রচার করেনা। আমরা দুঃখের সঙ্গে আরও লক্ষ্য করছি সংবাদপত্রেও সেসব বিশেষ জায়গা পায়না। ফলে বিষয়গুলি মানুষের কাছে গিয়ে পৌছতে পারেনা, মানুষ কিছুই জানতে পারেননা। এমন অনেক মন্ত্রী আছেন, যাঁরা এখানে বাজেট উত্থাপন করেন, তাঁদের বাজেট বরাদ্দের কথাও থাকেনা। এর মধ্যে দিয়ে আমাদের বিধানসভাকে ক্রমশ গুরুত্বহীন করা হচ্ছে। সংবাদ মাধ্যম এই জিনিস করছে। অথচ দেশের মানুষ কোন সন্দেহ নেই তারা বিধানসভার কথা শুনতে চান, যেসব আলোচনা হচ্ছে তা জানতে চান। ব্যাপক অংশের মানুষই সংবাদ শোনেন। তাই আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জি সঙ্গতভাবেই যে অভিযোগ উত্থাপন করেছেন তার বিহিত হওয়া উচিৎ।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** স্যার, যে প্রস্তাব নিয়ে আমরা আলোচনা করছি সেটা খুবই স্বাভাবিক কারণে আমাদের ক্ষোভ রয়েছে। টি. ভির পর্যালোচনা ২ মিনিট, ৩ মিনিট কিম্বা ৫ মিনিট সময় দেয়, অথচ বানিজ্যের বিজ্ঞাপনের ক্ষেত্রে ওরা কত সময় ব্যয় করেন এবং প্রতি ৫ মিনিট পর পর বিজ্ঞাপন দেয়। সুতরাং বাণিজ্যই যেখানে মূল উদ্দেশ্য হয়ে গেছে টি. ভি., সেখানে জনসাধারণের কল্যাণের জন্য একটু সময় যে ব্যয় করবে, সেকথা টি. ভির অধিকর্তা ভুলে গেছেন। সুতরাং এই বিধানসভা থেকে আমাদের এইরকম একটা প্রস্তাব যেন টি. ভির অধিকর্তার কাছে যায়—বাণিজ্যের লক্ষ্যই শেষ কথা নয়, জনগণের কল্যাণের জন্য যাতে ওরা সময় খরচ করে। তাই এ ব্যাপারে যে প্রস্তাবে এসেছে সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখোপাধ্যায় যে প্রস্তাব এনেছেন তাতে দূরদর্শনে বিধানসভার পর্যালোচনার সময় বাড়িয়ে দিতে উপকারই হবে। এখানে মাননীয় সদস্যরা তাদের নিজ নিজ এলাকার সমস্যা সম্পর্কে, জাতীয় সমস্যা এবং রাজ্যের সমস্যা সম্পর্কে যেকথাগুলি বলছেন তা সঠিক উপস্থাপনা হচ্ছে না। আমি মনে করি সুব্রতবাবু যে কথা বলেছেন তা যথার্থই বলেছেন। এই সঙ্গে সঙ্গে আম বলতে চাই, শুধু দূরদর্শন নয়, রেডিওতেও যা পর্যালোচনা হচ্ছে তাতে করে আরও সময় বাড়িয়ে দেওয়া উচিৎ। কারণ ২৯৪ জন সদস্য আমরা আছি এই হাউসে। সুতরাং ৩ মিনিট, ৫ মিনিট কিম্বা ১০ মিনিট সময় যথেষ্ট নয়। এই বিধানসভায় সদস্যরা বিভিন্ন সময়ে নানা সমস্যা নিয়ে আলোচনা করেন। সেগুলি যথাযথভাবে রেডিও এবং টি. ভি-র মাধ্যমে মানুষের কাছে পৌঁছে দেওয়ার দরকার আছে। এছাড়া আর তেমন বিশেষ কোনও জায়গা নেই। সংবাদপত্রের ক্ষেত্রে যেটুকু আছে তা আন্তর্জাতিক বিষয়, জাতীয় বিষয় ছাপার পর বিধায়কদের জন্য সামান্য কিছু জায়গা থাকে। তারফলে বিধানসভায় যারা বলবার চেষ্টা করছেন তার পারফরমেন্সের প্রবণতা কমে যায় আস্তে আস্তে। সেই কারণে যেটা ঘটে এবং সেই সম্পর্কে আপনি অনেকবার বলেছেন যে, ননসেন্সভ্যালু ক্রিয়েট করা, সংবাদপত্রে প্রোজেকশনের চেষ্টা বহু সদস্যের মধ্যে আছে—এটা অস্বীকার করিনা। সেইজন্য সংবাদপত্রে যথাযথ এবং সঠিকভাবে প্রোজেকশন হলে, টি. ভি.তে ১৫ মিনিট পর্যালোচনা করা হলে ভালই হবে এবং আগামীদিনে গণতান্ত্রিক ব্যবস্থা আরও জোরদার হবে। আমি এই প্রস্তাবকে সম্পূর্ণরূপে সমর্থন জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** এটা নিয়ে দীর্ঘদিন ধরে বিতর্ক চলছে। এখানে বুদ্ধদেববাবু থাকলে ভাল হত। কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম বিধানসভার অধিবেশন লাইফ টেলিকাস্ট করার জন্য যাতে মানুষেরা জানতে পারে এবং ওদের নির্বাচিত প্রতিনিধিরা কি রকম আচরণ করেন সেটাও। আমি একবার আমাদের বিধানসভায় লাইফ টেলিকাস্টের ব্যবস্থা করেছিলাম। তারপর কেন্দ্রীয় সরকার বলল, রাজ্যসরকার যদি টাকা দেয় আমরা ব্যবস্থা করে দেব। [illegible] বললাম, আমাদের টাকা-পয়সা নেই, আমরা পারব না। একবার কেন্দ্রীয় সরকার ব্যবস্থা করেছিল, রাজ্যপালের ভাষণ লাইফ টেলিকাস্ট করা হয়েছিল। ঐ একবারই হয়েছিল, তারপর আর হয়নি। এখন আমার কথা হচ্ছে, বিধানসভার পর্যালোচনা উপযুক্ত সময় দিয়েই করা উচিৎ বিস্তারিতভাবে জনগণ যাতে জানতে পারে। নির্বাচিত প্রতিনিধিরা কি গুরুত্বপূর্ণ ব্যাপারে বলছেন এবং তাদের আচরণও দেখানো উচিৎ, বলা উচিৎ। সমস্ত ব্যাপারটা জনগন জানুক, জনগণের মধ্যে যাওয়া দরকার গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে।

আমি আবার সংসদীয় বিষয়ক মন্ত্রী মহাশয়কে বলছি, এ ব্যাপারে তিনি দূরদর্শনে কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করুন যাতে উপযুক্ত ব্যবস্থা তারা করেন। যদি তারা মনে করেন যে সময় দিতে পারবেন না তাহলে তারা বন্ধ করে দিন, দেখাবেন না, কি দরকার আমাদের। জনগণ সেটা বুঝে নেবেন। আর যদি দেখান তাহলে ভালভাবে দেখান, না হলে না দেখান। দুটোর মধ্যে একটা ঠিক করে নিক। Now, ShriAtish Chandra Sinha to move the motion of No. confidence and make a speech.

## DISCUSSION ON NO-CONFIDENCE MOTION IN THE COUNCIL OF MINISTERS

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** স্যার, আব্দুল মান্নান এটা মুভ করবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, I beg to move that this House expresses its want of confidence in the council of Ministers. আমি ফরম্যালি মুভ করলাম মোশনটা, সৌগত বাবু বক্তব্য রাখবেন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্যোতি বসুর নেতৃত্বে বামফ্রন্টের যে মন্ত্রিসভা সেই মন্ত্রিসভার বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব শ্রী অতীশচন্দ্র সিনহা, শ্রী আব্দুল মান্নান, শ্রী জ্ঞানসিং সোহনপাল এনেছেন এবং যা একটু আগে মান্নান সাহেব মুভ করলেন তার সপক্ষে আমি কিছু বলার জন্য দাঁড়িয়েছি। স্যার, পশ্চিমবাংলার বামফ্রন্ট মন্ত্রিসভার অবস্থাটা কি? এক কথায় যদি তার উত্তর দিতে হয় তাহলে বলতে হবে এই বামফ্রন্ট মন্ত্রিসভার অবস্থা তাদের হেলিকপ্টারের মতন। মুখ্যমন্ত্রী ওঠার আগেই হেলিকপ্টার পড়ে গেল মুখ থুবড়ে, এই মন্ত্রিসভাও মুখ থুবড়ে পড়ে গিয়েছে। আজকে এই মন্ত্রিসভা এগুতে পারছে না। স্যার, গত লোকসভার নির্বাচনের পর এটাই প্রথম বিধানসভার অধিবেশন এবং এই অধিবেশনে আমরা অনাস্থা প্রস্তাব নিয়ে আলোচনা করছি। বিগত লোকসভার নির্বাচনে আমরা কি দেখেছি? আমরা দেখেছি, বিগত লোকসভার নির্বাচনের সময় উপ-মুখ্যমন্ত্রী সহ অনেক মন্ত্রী তাদের নিজেদের বিধানসভা কেন্দ্রে হেরে গিয়েছেন। তাদের তালিকা খুব দীর্ঘ। তারমধ্যে আছেন বুদ্ধদেব ভট্টাচার্য, অসীম দাশগুপ্ত প্রাক্তন মন্ত্রী শঙ্কর সেন, শান্তি ঘটক, সুভাষ চক্রবর্তী, বিদ্যুৎ গাঙ্গুলি, সত্যসাধন চক্রবর্তী, অশোক ভট্টাচার্য, মানবেন্দ্র মুখার্জি, নরেন দে, ক্ষিতি গোস্বামী, প্রবোধ সিনহা, বীরেন মৈত্র, বিশ্বনাথ চৌধুরী, শ্রীকুমার মুখার্জি। শঙ্কর সেনকে বাদ দিলে মোট ১৫ জন মন্ত্রী তাদের বিধানসভা কেন্দ্রে পরাজিত হয়েছেন। মন্ত্রিসভার এতই জনপ্রিয়তা যে মন্ত্রীরা তাদের নিজেদের এলাকায় জিততে পারেননি। আপনারা বলতে পারেন তার মানে কি আপনারা

জিতেছেন—কংগ্রেস? না, আমরা জিতিনি। আপনাদের মন্ত্রীরা যে রকম হেরে গিয়েছেন বুদ্ধদেব ভট্টাচার্য সহ তেমনি আমরাও অনেকে আমাদের নিজেদের এলাকায় হেরে গিয়েছি। কিন্তু এই নো কনফিডেন্স মোশন তো আমাদের বিরুদ্ধে নয়, নো কনফিডেন্স মোশন মন্ত্রিসভার বিরুদ্ধে। আমরা হেরে গিয়েছি কেন? তার কারণ, লোকে চায় যে এই বামফ্রন্ট মন্ত্রিসভা অপসারিত হোক। তারা কংগ্রেসের উপর নির্ভর করেছিল যে আমরা সরাতে পারব। আমরা সরাতে পারিনি বলে আমাদের উপর ক্ষোভ করে যারা বামফ্রন্টের বিরুদ্ধে তারা আমাদের উপর অনাস্থা এনেছেন। একথা মনে রাখতে হবে যে পশ্চিমবাংলায় নতুন একটা শক্তি এসেছে। সেই শক্তি এখনও আনটেস্টেড অপরীক্ষিত। মানুষ তাদের দিকে ঝুঁকছে। আমাদের মতন অনেক লোক হয়ত সেই সাম্প্রদায়িক শক্তির সাথে সমঝোতা করতে পারবে না কিন্তু রাজ্যের মানুষ যারা বামফ্রন্টের বিরুদ্ধে তারা যে কোনও শক্তিশালী শক্তিকে জিতিয়ে দেবে, ওদের হারিয়ে দেবে আগামী নির্বাচনে এ ব্যাপারে কোনও সন্দেহ নেই। যখন কোনও কাঠামো ভেঙ্গে পড়ে তখন তার মধ্যে আস্তে আস্তে ফাটল দেখা দেয়। ফাটল কি রকম দেখা দিয়েছে? আমরা দেখছি এমনই অবস্থা যে মুখ্যমন্ত্রীকে উপ-মুখ্যমন্ত্রী নিয়োগ করতে হয়েছে। সেটা অবশ্য আমরা বিধানসভায় জানতে পারিনি। সি. পি. এমের পলিটব্যুরোতে আলোচনা হয়েছে, সি. পি. এমের রাজ্য সম্পাদক মণ্ডলিতে আলোচনা হয়েছে। সংবাদপত্র পড়ে এমন কি বামফ্রন্টের লোকেরাও জেনেছেন যে জ্যোতিবাবু উপ-মুখ্যমন্ত্রী নিয়োগ করছেন।

[2-50 – 3-00 p.m.]

ওর কি কারণ দেখিয়েছেন? উনি বলেছেন যে, আমার বয়স হয়েছে, আমি এক বেলার বেশি কাজ করতে পারছিনা, আমার পেটের অসুখ চলছে, আমি অব্যাহতি চাই। আজকে এই মন্ত্রী সভা এত অপদার্থ যে, একটা মানুষ তার শরীর খারাপ বলে চলে যেতে চাইছে, কিন্তু তাকে চলে যেতে দেবেন না। এদের ভরসা নেই যে এরা নিজেরা চালাতে পারবেন। আমি আগেরদিন মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম যে, আপনি উপ-মুখ্যমন্ত্রী ঠিক করেছেন। কিন্তু উপ-মুখ্যমন্ত্রী বলে ভারতবর্ষের সংবিধানে কিছু নেই। ভারতবর্ষের সংবিধানে ১৬৩, ১৬৪ ধারায় দুটি পদের কথা আছে। একটি হচ্ছে মুখ্যমন্ত্রী, আর একটি হচ্ছে মন্ত্রী। মাঝামাঝি কোনও পদ নেই। মুখ্যমন্ত্রীর কতকগুলি বিশেষ দায়িত্ব আছে। স্যার, আপনি জানেন যে রুলস অব বিজনেসে সরকারের একটি পদ্ধতি আছে তাতে ঠিক করা হয় কোন ফাইল কার কাছে যাবে। কিছু ফাইল আছে যেটা সাধারণত মুখ্যমন্ত্রী ছাড়া আর কেউ দেখতে পারেনা। ধরুন কলিমুদ্দিন সামসের বিরুদ্ধে যদি কোনও অভিযোগ ওঠে তাহলে সেটা অন্য কোনও মন্ত্রী দেখতে পারবেন না, এটা একমাত্র মুখ্যমন্ত্রী দেখবেন। এই কাজগুলি কি উপ-মুখ্যমন্ত্রী করতে পারবেন? রুলস অব

বিজনেসে কি এই ব্যাপারে ক্লারিফায়েড হয়েছে? এখানে সংবিধানের একটা প্রশ্ন আছে। আজ পর্যন্ত এটা তিনি পরিষ্কার করলেন না। সবই আমরা শুনছি যে সি. পি. এম পার্টিতে আলোচনা হচ্ছে। কিন্তু বিধান সভার সামনে সেটা জানানোর দরকার মনে করলেন না। এই হাউসে যখন আমরা বসি, একজন মন্ত্রী যিনি গত অধিবেশনে ছিলেন এবং মন্ত্রী সভার মধ্যে সবচেয়ে পণ্ডিত এবং দক্ষ মন্ত্রী ছিলেন, তিনি হচ্ছেন ডঃ শঙ্কর সেন। তিনি আর মন্ত্রী নেই। আমরা শুনেছি যে তিনি শুধু মন্ত্রিসভা নয়, বিধানসভা থেকেও পদত্যাগ করতে চেয়েছিলেন। কিন্তু সি. পি. এম পার্টি থেকে অনেক ধরাধরি করে তাকে নাকি থাকতে বলা হয়েছে। তার কারণ দমদম লোকসভা কেন্দ্রের মধ্যে কোনও আসন এখন ছেড়ে দিলে উপ-নির্বাচনে সি. পি. এম আর জিততে পারবেনা। শঙ্কর সেন বিধান সভায় আসছেন না। শঙ্কর সেন সি. পি. এম-এর কোন প্রাইভেট ব্যাপার নয়। শঙ্কর সেনের রেজিগনেশন সি. পি. এম.এর কোনও প্রাইভেট ম্যাটার নয়। এটা মুখ্যমন্ত্রী এবং শঙ্কর সেনের ব্যাপারও নয়। হাউসে আমাদের জানা দরকার যে কেন শঙ্কর সেনকে পদত্যাগ করতে হল। স্যার, আজ পর্যন্ত সেটা জানা গেলনা। এই মন্ত্রিসভা গোপন ঘেরা টোপের মধ্যে দিয়ে চলছে। এদের কোনও সিদ্ধান্ত মানুষ জানতে পারেনা। এই হাউসে আমরা দেখেছি যে শঙ্কর সেন সি. ই. এস. সি'র ফিউয়েল সারচার্জের ব্যাপারে কয়েকটি শক্ত পদক্ষেপ নিয়েছিলেন। সেই শঙ্কর সেন সংবাদপত্রে ইন্টারভিউ দিয়ে বলেছেন যে, আমি মন্ত্রিসভার দিনগুলি ভুলে যেতে চাই। সেই শঙ্কর সেন বলেছেন যে, তিনি রেজিগনেশন দেবেন, কিন্তু তাকে ফোন করে হুমকি দিয়ে ভয় দেখানো হচ্ছে তিনি যতে রেজিগনেশন না করেন সেই কথাগুলির কোনও জবাব নেই? এই মন্ত্রী সভা সব কিছু গোপনীয়তার ঘেরাটোপের মধ্যে দিয়ে চলেছে। মানুষ এদের কোনও সিদ্ধান্ত জানতে পারেনা। আমরা মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে মন্ত্রিসভার লোকেরা যে অভিযোগ এনেছেন, শঙ্কর সেনের সম্পর্কে যা বেরিয়েছে সে সম্পর্কে জানতে চাই। শঙ্কর সেন নাকি ইনফর্মেশন টেকনোলজি মিনিস্ট্রির একটা দপ্তর এখানে খুলতে চেয়েছিলেন। কেন্দ্রীয় সরকারের এই ইনফর্মেশন টেকনোলজি একটা নুতন দিনের বিষয়। তিনি এই ব্যাপারে রাজ্যে একটা দপ্তর খুলতে চেয়েছিলেন। কিন্তু অর্থমন্ত্রী অসীম দাসগুপ্ত নাকি তাকে খুলতে দেননি। তার অনেক অভিযোগের মধ্যে একটা হচ্ছে ইনফর্মেশন টেকনোলজির একটা দপ্তর খুলতে না দেওয়া। আমরা মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইব যে, কেন এই রাজ্যের মানুষ ইনফর্মেশন টেকনোলজি থেকে বঞ্চিত হল? ভারতবর্ষের অন্যান্য রাজ্য আজকে এগিয়ে যাচ্ছে। হায়দরাবাদকে বলা হচ্ছে সাইরাবাদ। সেখানে চন্দ্রবাবু নাইডু সমস্ত জেলার সঙ্গে মহাকরণে কম্পিউটারের মাধ্যমে যোগাযোগ করছেন। স্যাটেলাইটের মাধ্যমে এক জায়গা থেকে আর এক জায়গায় ইনফর্মেশন পৌঁছে যাচ্ছে। পশ্চিমবাংলায় জ্যোতিবসুর আমলে আমরা প্রাগ-ঐতিহাসিক যুগে বাস করছি। আমি ওনাকে আর

একবার স্মরণ করিয়ে দিলাম। স্যার, আমরা বি. জে. পি'র সঙ্গে সমঝোতা করতে পারব না। কিন্তু মুখ্যমন্ত্রীর সেখানে কোনও অসুবিধা নেই। উনি বাস্তববাদী মানুষ। উনি কমিউনিস্ট নন, উনি প্রাগমেটিক। তাই, একটা সমঝোতার রাস্তা উনি খুঁজছেন। মুখ্যমন্ত্রী অটলবিহারী বাজপেয়ীর সঙ্গে দেখা করেছেন। বুদ্ধদেববাবু, যাকে কট্টর আগমার্কা মনে করতাম, তাঁকে দায়িত্ব দেওয়া হল স্বরাষ্ট্রমন্ত্রী লালকৃষ্ণ আদবানির সঙ্গে দেখা করতে, সুভাষ চক্রবর্তীকে দায়িত্ব দেওয়া হয়েছে মমতার সঙ্গে কথা বলতে। সেই দায়িত্ব পালন করতে গিয়ে সুভাষবাবু একটু বেশি বলে ফেলায় তা নিয়ে পার্টির মধ্যে অনেক আলোচনা হয়েছে। আজকে একেবারে যেন ত্রিবেনী সঙ্গম হয়েছে, বি.জে.পি.-র পাশেপাশেই আছেন। একবার ১৯৮৯ সালে ওরা বি.জে.পি.-র দিকে গিয়েছিলেন, আবার সেরকম প্রবণতা লক্ষ্য করা যাচ্ছে। সরকারকে বাঁচতে হবে তো! অ্যাট এনি কস্ট সরকারকে বাঁচিয়ে রাখতে হবে এবং তারজন্য কমপ্রোমাইজই শুধু নয় লক্ষ্য করছি। এই মন্ত্রিসভার যৌথ দায়িত্ব কোথায়? এই মন্ত্রিসভারই মন্ত্রী ক্ষিতি গোস্বামী, তিনি দাঁড়িয়ে বলছেন যে, অর্থ দপ্তর পি.ডব্লু.ডি.-কে টাকা দিচ্ছে না। মন্ত্রিসভায় নয়, পাবলিক মিটিংয়ে দাঁড়িয়ে তিনি এটা বলছেন! কিন্তু তার কোনও ক্লারিফিকেশন আসছে না। এই মন্ত্রিসভার আর একজন মন্ত্রী অশোক ভট্টাচার্য। তিনি বলছেন—ক্ষিত্রি গোস্বামী যা বলেছেন তারপর মন্ত্রিসভায় তাঁর থাকা উচিত নয়। একথা বলতে অশোকবাবুকে কে উৎসাহ দিয়েছেন জানা যায়নি। এক জায়গায়, সোনারপুরে, উড়ালপুলের শিলান্যাস করতে একই মন্ত্রী দুবার যাচ্ছেন। প্রথমবার অশোক ভট্টাচার্য এবং ক্ষিতি গোস্বামী গিয়ে শিলান্যাস করলেন, ঐ একই জায়গায় পরে ক্ষিতি গোস্বামী এবং মমতা ব্যানার্জি গিয়ে শিলান্যাস করলেন। এক্ষেত্রেও মন্ত্রিসভা থেকে কোনও ক্লারিফিকেশন নেই। মন্ত্রিসভার বক্তব্য আমাদের সংবাদপত্র পড়ে জানতে হবে। একেই কি যৌথ দায়িত্ব বলে? এরপরও মন্ত্রিসভা মুখ থুবরে পড়েছে বলব না? আজকে কি অবস্থা মন্ত্রিসভার? এই মন্ত্রিসভার আমলে রাজ্যের রাস্তাগুলির এমনই অবস্থা যে, মৎস্য মন্ত্রী ইচ্ছা করলে রাস্তার গর্তের জলে মাছ চাষ করতে পারেন। তারই জন্য তিনি বিবৃতি দিয়েছেন যে, তাঁর নিজের কনস্টিটিউয়েন্সিতে যাবার জন্য কলকাতা থেকে পাঁশকুড়া পর্যন্ত রেলওয়ে মান্থলী টিকিট কেটেছেন, কারণ বোম্বে হাইওয়ে দিয়ে যাওয়া যাচ্ছে না। মুখ্যমন্ত্রী অনেক আগ্রহ দেখিয়েছেন; বলেছেন, তিনি এই রাজ্যে শিল্প আনতে চান। কিন্তু চাঁদের পিঠের মতো এবড়ো-খেবরো রাস্তা দিয়ে শিল্প আসে না। রাজ্যে যান চলাচল থেমে গেছে, কিন্তু আজ পর্যন্ত রাস্তা রিপেয়ার হয়নি। যেসব জায়গায় রিপেয়ার করা হয়েছিল, এর মধ্যেই সেসব রাস্তা আবার উড়ে গেছে। এই ভাঙ্গা রাস্তা দিয়ে কি শিল্প আসবে?

মিঃ স্পিকার স্যার, এই সরকার স্থবিরতার জন্য বিখ্যাত। এই মন্ত্রিসভায় কোনরকম চেঞ্জ, রিসাফলিং হয় না, কোনও অ্যাসেসমেন্ট হয় না মন্ত্রীদের কাজের। পৃথিবীর সব

জায়গায় মন্ত্রিসভা পুনর্গঠিত হয়; মন্ত্রীদের কাজের অ্যাসেসমেন্টের ভিত্তিতে এগিয়ে-পিছিয়ে দেওয়া হয়। এখানে বুদ্ধদেব বাবুর প্রমোশন ছাড়া আর কিছু হয় নি। মন্ত্রিসভায় কে ভাল কাজ করছেন, কে খারাপ কাজ করছেন তার বেসিসে রিঅ্যাসেসমেন্ট হয়নি কোনও। তার ফলে একই জায়গায় মন্ত্রীরা থেকে যাচ্ছেন। কতগুলো দপ্তর কতগুলো পার্টিকে দিয়ে তাদের বলে দেওয়া হয়েছে—নিজ দপ্তর থেকে তোমাদের পার্টির জন্য টাকা তোল। এভাবেই মন্ত্রীরা চলছেন। তারজন্য পি.ডব্লু.ডি.-র অবস্থা যতই খারাপ হোক পূর্তমন্ত্রী থাকবেন, ফুড ডিপার্টমেন্টের অবস্থা যাই হোক, রেশনিং ব্যবস্থা ভেঙ্গেই পড়ুক, ফুড মিনিস্টার সরবেন না; বিদ্যুৎ গাঙ্গুলির বিরুদ্ধে যে মতামত থাকুক, তিনি থাকবেন। ফলে এক স্থবিরতার মধ্যে মন্ত্রিসভা এসে গেছে। আজকে হেলথ মিনিস্টার এখানে আছেন। উনি মাঝে মাঝে বিবৃতি দেন বাঁকুড়া থেকে। তিনি স্বাস্থ্যমন্ত্রী হবার তিন বছরের মধ্যে কলকাতায় ম্যালেরিয়ার এপিডেমিক হয়ে গেল। ১৪১টি ওয়ার্ডের মধ্যে ১১০টি ওয়ার্ড আজকে ম্যালেরিয়া প্রবণ। কিন্তু ম্যালেরিয়া দমন করবার ব্যাপারে কলকাতা কর্পোরেশন এবং হেলথ ডিপার্টমেন্টের মধ্যে কোনও রকম কো-অর্ডিনেশন নেই। আজকে কলকাতাসহ কোচবিহার এবং জলপাইগুড়ি জেলায় ম্যালেরিয়া এপিডেমিক আকার নিয়েছে। ম্যালেরিয়া শুধুমাত্র কলকাতাতেই নয়, সুদূর বীরভূমেও চলে গেছে। আর স্বাস্থ্যমন্ত্রী, তিনি বাঁকুড়ায় বসে পার্টির কাজ করবার ফাঁকে টেলিফোনে খবরা খবর নিচ্ছেন। আজকে কি অবস্থা স্বাস্থ্যের? সোমনাথবাবু আজকে মন্ত্রিসভার সাদা বাঘ।

[3-00 – 3-10 p.m.]

ডব্লু.বি.আই.ডি.সি.-র সোমনাথবাবুকে চোখ কাটাতে চলে যেতে হচ্ছে ম্যাড্রাসে, মন্ত্রী মৃণালবাবুকে বাইপাস করতে চলে যেতে হয় ম্যাড্রাসে। এই রাজ্যের হাসপাতালে কেউ কিছু করাতে চান না। এই রাজ্যের বেসরকারি হাসপাতালগুলিতে ঠিকভাবে চিকিৎসা হয় না, বেসরকারি হাসপাতালগুলির চিকিৎসা সর্বভারতীয় মানের নয়, আন্তর্জাতিক মানের নয়। এই রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থা মুখ থুবড়ে পড়েছে। এই রাজ্যে ম্যালেরিয়ার মতো জাপানী এনকেপালাইটিস ছড়িয়ে পড়েছে। এই রাজ্যের মুখ্যমন্ত্রী নিজে বলেছেন তাঁর শরীর খারাপ, বলেছেন আমি দেড় ঘন্টার বেশি কাজ করতে পারি না। যদি কেউ গাইডেন্স না দেয় চালাতে পারেন না। এই মন্ত্রী সভার মন্ত্রীরা যে ভাবে চলতে হয় সেই ভাবেই চলছে, একটা গয়ংগচ্ছভাবে চলছে। আইন-শৃঙ্খলার ব্যাপারে গত পরশু দিন আমি বিস্তারিত ভাবে বলেছি। মুখ্যমন্ত্রীর জবাবি ভাষণের পর যে ঘটনা ঘটেছে সেটা আমি এখানে বলব। আমরা জানি মাননীয় মুখ্যমন্ত্রী একটা কথা স্বীকার করেছেন যে আইন-শৃঙ্খলার সব কিছু ভাল নয়। মুখ্যমন্ত্রীর ভাষণের পর দুটি ঘটনার কথা আমি এখানে বলছি। মহাকরণের সামনে দেখলাম পুলিশ মহিলারা শাড়ি খুলে নিচ্ছে। হতে

পারে তারা তৃণমূল কংগ্রেস, তাদের আন্দোলনকে আমরা সমর্থন করি কি করি না সেটা বড় কথা নয়, তাদের আন্দোলন করার অধিকার আছে। কিন্তু পুলিশের কি কাজ হয়ে দাঁড়িয়েছে মহিলাদের শাড়ি খুলে নেওয়া? পুলিশ যদি এই ভাবে মারতে যায় তাহলে এই পুলিশ দিয়ে কি নিয়ন্ত্রণ করা যাবে? আর একটি ঘটনা হল, আইনুল হক নামে বেলঘোরিয়ার এক গরিব লোকের মৃতদেহ পুলিশ মর্গ থেকে উধাও হয়ে যায়। এই ঘটনা ঘটে এন. আর. এল হাসপাতালে। এই মৃতদেহ চলে যায় বীরভূমের দিবাকর মণ্ডলের জায়গায়। বাঁকুড়া থেকে পার্থ বাবু বলে দিলেন তদন্ত কমিটি করা হচ্ছে এটা দেখার জন্য। দপ্তরগুলি কি অবস্থায় চলছে দেখুন। মৃতদেহ এক্সচেঞ্জ হয়ে চলে যাচ্ছে। ডিপার্টমেন্ট এই ভাবেই চলছে। আমার বন্ধু সঞ্জীববাবু ঠিকই বলেছেন যে মরেও শান্তি নেই মানুষের। উত্তরবঙ্গে আই. এস. আই-এর কার্যকলাপ বেড়ে গিয়েছে, উত্তরবঙ্গে জঙ্গী তৈরি হচ্ছে। তারা রেলে ডাকাতি করে গেল কয়েক দিন আগে। বুদ্ধদেববাবু লালকৃষ্ণ আদবানির সঙ্গে আলোচনা করতে গেলেন এই আই. এস. আই অ্যাকটিভিটিজের জন্য। এই মন্ত্রী সভার উপর কেমন ভাবে আস্থা রাখবে লোক? অনাস্থা ছাড়া উপায় নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রী একটা বিষয় স্মরণ করিয়ে দিতে চাই—আজকে ২২ বছর পার হয়ে ২৩ বছরে পা দিল এই মন্ত্রিসভা, আজকে পশ্চিমবাংলায় সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি পারসেন্টেজ বেকার, সারা ভারতবর্ষের ১৬ শতাংশ বেকার এই রাজ্যে। এই রাজ্যে বেকারের সংখ্যা ৫৭ লক্ষ ৫৭ হাজারে গিয়ে দাঁড়িয়েছে। সেই জায়গায় বছরে চাকুরি হচ্ছে ১০ হাজার মাত্র। এই হারে চাকুরি দিলে এই সংখ্যক বেকারকে চাকুরি দিতে ৫৭০ বছর লাগবে। পশ্চিমবাংলা যা যা ক্ষেত্রে আগে এগিয়ে ছিল সেই সেই ক্ষেত্রে পশ্চিমবাংলা পেছিয়ে যাচ্ছে। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই রাজ্যে কটন ক্লথ উৎপাদন হত বছরে ১৬৩৫ লক্ষ মিটার আর এই বামফ্রন্ট সরকারের আমলে গড়ে বছরে উৎপাদন হচ্ছে ৪৫৫ লক্ষ মিটার। কটন ক্লথ উৎপাদন একের তিন অংশে চলে এসেছে। ফিনিশড স্টীল, ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত উৎপাদন হত ১০.৬২ লক্ষ টন পার এনাম, এখন সেটা কমে এসে দাঁড়িয়েছে ১০.৩৪ লক্ষ টন পার এনাম। আসলে এই রাজ্যে কোন কাজ হচ্ছে না। কারণ হচ্ছে এই মুখ্যমন্ত্রীর নেতৃত্বে যে অর্থমন্ত্রী কাজ করছেন তিনি অর্থনৈতিক দিক থেকে দেউলিয়া করে দিয়েছেন। এই রাজ্যের লায়েবিলিটি মার্চ ৯৮ হচ্ছে ২৫ হাজার ৫৭৫ কোটি টাকা। আজ পর্যন্ত রাজ্যের মোট ঋণের বোঝা হচ্ছে ২০ হাজার ১৩৫ কোটি টাকা। তাহলে প্রায় ৪০ হাজার কোটি টাকা রাজ্যের মূলত ধার। আমাদের এই সাড়ে ছয় কোটি মানুষের রাজ্যের প্রতিটি মানুষের উপর ৬ হাজার টাকা করে ঋণের বোঝা এই সরকার চাপিয়ে দিয়েছে। আসলে হচ্ছে রেভিনিউ ডেফিসিট। ১৯৭৮ সালে আপনারা ক্ষমতায় এসেছেন। রেভিনিউ ডেফিসিট দিনের পর দিন বেড়ে যাচ্ছে। একটা রাজ্যের আয়ের চেয়ে ব্যায়

যদি বেশি হয় তাহলে যে পরিমাণ টাকা ঘাটতি হচ্ছে সেটা সরকারকে ধার করে সেটা মেটাতে হয়। ১৯৭৭-৭৮ সালে এটা ছিল ১.৮১ কোটি টাকা, আর ১৯৯৭-৯৮তে তা এসে দাঁড়িয়েছে ২,২৯৪ কোটি টাকা। তার মানে ২১ বছরে ১১,৪২৮ কোটি টাকার ডেফিসিট। এই ডেফিসিট মেক-আপ করার কোনও চেষ্টা এরা করতে পারেননি। গত দুবছরের বাজেট যদি নেন তাহলে দাঁড়াবে ৯ হাজার কোটি টাকা—রেভেনিউ ডেফিসিট আরও বেড়ে যাবে ২০ হাজার কোটি টাকা। ডেফিসিটে চলছে একটা রাজ্য। কোনও রাজ্যে যদি সংবিধানের ৩০৭ ধারা আনতে ফিনান্সিয়াল এমার্জেন্সী করার দরকার হয়, তাহলে এই ব্যাঙ্করাপ্ট পশ্চিমবাংলাকে করতে হয়। যেখানে বছরে আমরা যে ঋণ নিচ্ছি তার ইন্টারেস্ট, গত দু বছরে আমরা ইন্টারেস্ট দেব ৭ হাজার ৯ কোটি টাকা, আমাদের যে ট্যাক্স রেভেনিউ আদায় হয় তার ৬৫ শতাংশ চলে যায় ইন্টারেস্ট দিতে। ধারের বোঝা নিয়ে চলছে এই সরকার। তাই এই রাজ্য সরকারের ব্যয়ের বোঝা বেশি, রেভেনিউয়ের টাকা নেই। এখানে প্লানের টাকা কাটা যায় বিভিন্ন গুরুত্বপূর্ণ ক্ষেত্রে। এই রাজ্য দেউলিয়া হয়ে গেছে মাননীয় মুখ্যমন্ত্রীর ২৩ বছরের মুখ্যমন্ত্রিত্বের ফলে। তাই আর একদিনও থাকার অধিকার নেই এই মন্ত্রিসভার। চার্চিলের কথা বলতে হয়—'ইন দি নেম অফ গড়, গো।' ভগবানের নামে চলে যান। তারপর রাজ্যের যা হবার হোক। আমি নেপোলিয়নের কথায় শেষ করছি—'আফটার মি দি ডিল্যুজ।' আমার পরে মহা প্রলয় হোক। এর চেয়ে খারাপ অবস্থা আর কিছু হতে পারে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মুস্তাফা বিন কাশেম ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিরোধী কংগ্রেস দলের পক্ষ থেকে বামফ্রন্টের বর্তমান সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব উত্থাপন করা হয়েছে, আমি তার সর্বতোভাবে বিরোধীতা করছি। এই আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে সরকারপক্ষের একজন সাধারণ বিধায়ক হিসাবে আমাদের প্রথম বক্তা হিসাবে মাননীয় সৌগত রায় যে কথা বলেছেন তার জবাবের দায় আমার না, আমাকে মানায়ও না। তার জন্য সরকার পক্ষের নেতারা আছেন, মাননীয় মুখ্যমন্ত্রী এবং উপ-মুখ্যমন্ত্রী আছেন। আমি সাধারণ ভাবে দু'একটি কথা বলতে চাই। সেটি হচ্ছে, আমি এই অনাস্থা প্রস্তাবকে একটি অহেতুক প্রস্তাব বলে মনে করি। যে অনাস্থা প্রস্তাব এখানে আনা হয়েছে তা সংসদীয় রীতিনীতিতে বিরোধী দলের কাছে একটি বিরাট হাতিয়ার। সরকারের সমালোচনা করে আসামীর কাঠগড়ায় দাঁড় করানো যায় এর মাধ্যমে। কিন্তু বিরোধী দল যদি দায়িত্বশীল হয়, তাহলে এই অনাস্থা প্রস্তাবকে হাতিয়ার হিসাবে ব্যবহার করেন এবং সেটা অত্যন্ত যুক্তিসঙ্গত হয়। এটাই হচ্ছে সাংবিধানিক ইতিহাস। সংসদীয় ইতিহাসে এইসব নজির আছে। কিন্তু এমন কি ঘটলো যে আপনাদের এই অনাস্থা প্রস্তাব আনতে হল? এটি অহেতুক বলে আমি মনে করি। এর যুক্তিসঙ্গত কোনও কারণ আমি বুঝতে

পারছি না। আমার সহকর্মী বুঝতে পারছেন কিনা জানি না। আমি গাঁয়ের মানুষ। আমাদের একটি কথা আছে, 'নেই কাজ তো খৈ ভাজ।' আপনাদের খৈ ভাজতে গিয়ে এই অনাস্থা প্রস্তাব আপনারা এনেছেন। আমি সর্বতোভাবে এর বিরোধীতা করছি। তবুও আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে যখন বলছিলেন তখন আমি বোঝার চেষ্টা করছিলাম। আমি মন দিয়ে শুনছিলাম। আমি আশা করেছিলাম কিন্তু গঠন মূলক, সমালোচনা হলেও এমন কিছু বলবেন যার দ্বারা আমরা উপকৃত হব। কিন্তু দুঃখের বিষয়, আমরা সেই রকম তাঁর মধ্যে খুঁজে পেলাম না। সৌগতবাবু, আপনার পার্লামেন্টারিয়ান হিসাবে নামডাক আছে। আপনি বললেন যে উপ-মুখ্যমন্ত্রীর পদ তৈরি করেছেন। আমি আপনাদের কাছে এই বিষয়টি 'রাখতে চাই যে সংবিধানের ১৬৩ এবং ১৬৪ ধারা আপনি যা উল্লেখ করেছেন, আপনি জানেন, এটি একটি টোট্যাল কথা।

[3-10 – 3-20 p.m.]

সংবিধান মানে শুধুমাত্র রিটিন লেটারস অফ দি কনস্টিটিউশন নয়, কাজেই সংবিধান বলতে এবং তার ব্যবহারের ক্ষেত্রে যে সমস্ত রীতিনীতি এবং প্রথা গড়ে ওঠে শাসনকার্যের সুবিধার জন্যে এবং শাসনকার্য পরিচালনার জন্যে, সেটাকেই সংবিধানের অংশ বলে বিবেচিত হয় এবং প্রতিফলিত হয় এবং এটাই হচ্ছে আন রিটিন ম্যাক্সিম অফ দি কনস্টিটিউশন। আর আমি নিজে মনে করি পশ্চিমবঙ্গে আনকস্টিটিউশনাল বলে কখন ঘোষিত হয়নি। আপনাদের অর্থাৎ বিরোধীপক্ষের ক্ষমতা আছে সরকারের কাজের তীব্র সমালোচনা করার, কিন্তু আশ্চর্য্য হয়ে গেলাম সেইদিকে না গিয়ে আপনি আপনার নিজের উপরে খানিকটা দায়িত্বের বোঝা চাপিয়ে নিয়ে আপনি মাননীয় মন্ত্রীদের ক্যারেক্টার রোল নিয়ে লিখতে বসে গেলেন। মাননীয় মন্ত্রীদের ক্যারেক্টার রোল লেখার ক্ষমতা আপনাকে কে দিয়েছে বা কি ভাবে পেয়েছেন জানিনা কিন্তু যাইহোক আপনার বলার মধ্যে একই কথা একই গতানুগতিকতা লক্ষ্য করা গেছে। আপনার আলোচনার মধ্যে সরকারের বিভিন্ন কাজকর্মের ক্রটি বা ঘাটতি এই সমস্ত থাকতে পারত কিন্তু সেসব দিকে আপনি গেলেন না। আপনারা তো বামফ্রন্ট সরকারের কোনও কাজ বা কোনও অগ্রগতি রাজ্যের ক্ষেত্রে দেখতে পেলেন না, কোনও ইতিবাচক দিকও দেখতে পেলেন না। ইংরাজিতে একটা কথা আছে all looks yellow to the jaundies eyes. নেবা চোখে সবই হলুদ দেখে। আপনি রাজনৈতিক ভাবে কোন দৃষ্টিভঙ্গি নিয়ে যে সরকারে কাজকর্মের পর্যালোচনা করছেন জানিনা। এই যে অনাস্থা প্রস্তাব আইন-শৃঙ্খলা নিয়ে এসেছেন এবং কথা উঠেছে আপনি নিজেও বলেছেন এবং আপনার স্মরণেও আছে অতি সম্প্রতি মঙ্গলবার যে মুলতুবি প্রস্তাব নিয়ে আলোচনা হয়েছে তাতে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন বলে আপনারা বিস্ময় প্রকাশ করেছিলেন। আমরা তো জানি এসব

ক্ষেত্রে কিছু অসুবিধা আছে এবং আমরা তো তা বলি। বামফ্রন্টের পক্ষ থেকে কোনওদিন কেউ দাবি করেছেন যে আমাদের রাজ্যের আইন শৃঙ্খলার ক্ষেত্রে কোনও অসুবিধা নেই; আসলে আপনারা যখন বলেন সরাসরি না বললেও, আপনাদের বলার মধ্যে দিয়ে যেন একটা ধারণা বেরিয়ে আসে যে পশ্চিমবঙ্গ যেন একটা বিচ্ছিন্ন দ্বীপ। পশ্চিমবঙ্গ ভারতীয় যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে একটি অঙ্গ রাজ্য। অন্যান্য অঙ্গ রাজ্যের মতো পশ্চিমবঙ্গও একটা অঙ্গ রাজ্য। এটাকে ইচ্ছামতো চালানো যায় না। ভারতবর্ষের যে রকম প্রচলিত অর্থনীতি, সামাজিক কাঠামো তার বাইরে পশ্চিমবঙ্গ নয়। এটা নিয়ে ফিলোজফি করার কথা নয়। সুতরাং সেক্ষেত্রে এই অর্থনৈতিক এবং সামাজিক কাঠামোর মধ্য থেকে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার মেকাবিলা আর একটা সরকারের কাজের মূল্যায়ন করা যায় না। আমাদের দেশে শোষণ আছে, পুঁজিবাদী আছে, সামন্ততান্ত্রিক বঞ্চনা লুঠ আছে। একদিকে সম্পদের প্রাচুর্য অন্যদিকে অভাবের তাড়নায় বেকার যুবকরা হতাশায় ভুগছে। অনেক সময়ে হতাশায় সামিল হয়ে তারা বিপথে পরিচালিত হচ্ছে এবং অপরাধের পথে পা বাড়াচ্ছে। সুতরাং এই অর্থনৈতিক পরিকাঠামোর মধ্যে থেকে সরকার একটা সুস্থ দৃষ্টান্ত স্থাপন করে ফেলবেন হতে পারে না। যেখানে ভারতবর্ষের সর্বত্র অপরাধ সংগঠিত হচ্ছে সেখানে পশ্চিমবঙ্গ গ্রীক দার্শনিক প্লেটোর ধারণায় পরিচালিত হয়ে একটা আইডিয়াল স্টেট, একটা সম্পূর্ণ আদর্শ রাজ্য হবে—এটা বক্তৃতা করতে গিয়ে বলা যায় কিন্তু বাস্তবে কখনই হয় না। সুতরাং এইসব বলে কোনও লাভ নেই। আপনারা তুলনা করতে গিয়ে বারে বারে রাজ্যের আইন-শৃঙ্খলার প্রশ্ন নিয়ে আসছেন। এবং বারেবারে একই প্রস্তাব নিয়ে আলোচনা হচ্ছে। অতি সম্প্রতিও এই বিষয়ে আলোচনা হয়েছে সেইকারণে আমি মনে করি মাননীয় সদস্য সৌগত বাবু হয়ত আর নতুন কথা বলবেন না। সুতরাং উনি যখন বললেন একই কথা তখন আমিও আমার দিক থেকে আই স্যাড পুট ইট অন রেকর্ড। আমিও নথিভুক্ত করতে চাই। আইন শৃঙ্খলার ক্ষেত্রে যেসব কথা বলেছেন আমাদের দিক থেকে সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী যথেচ্ছভাবেই সেসব বিষয়ে কথা বলেছেন। কিন্তু তবুও আমরা যখন আমাদের রাজ্যের সঙ্গে অন্যান্য রাজ্যের তুলনা করি তখন সাধারণভাবেই আপনারা প্রশ্ন তোলেন যে, পশ্চিমবঙ্গের কথা বলুন, কেন দিল্লির কথা বলছেন, কেন উত্তরপ্রদেশের কথা বলছেন, কেন বিহারের কথা বলছেন। আমি আপনাদের কাছে ধরতে গেলে সারেণ্ডার করছি, আপনারাই বলে দিন তাহলে কোনভাবে বিচার করা হবে? যদি ভারতবর্ষের গোটা দেশের সঙ্গে একটা রাজ্যের আইনশৃঙ্খলার অবস্থা কি রকমের পরিমাপ বা এর মাপকাঠি হবে,—আগে কি অবস্থায় ছিল, বর্তমানে কি অবস্থায় রয়েছে, অতীতের সঙ্গে বর্তমানের তুলনা করতে হবে, তা নাহলে ভারতবর্ষের অন্যান্য প্রান্তের অন্যান্য রাজ্যের পরিস্থিতি কি রকম আইনশৃঙ্খলায় আছে তার সঙ্গে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা তুলনা করতে হবে, এতে কোনও বিরক্তি

হওয়ার ব্যাপার নেই। এটাতে আপত্তি হওয়ারও ব্যাপার নেই। এটা অন্যতম মাপকাঠি। অতীতের ঘটনা যদি আপনারা জানতে চান তাহলে আমি বলতে পারি, আমি মনে করি এটা অহেতুক সময় নষ্ট হবে। ৭২ থেকে ৭৭ সালে কি ঘটেছিল তা তো কেতাব পড়ে বা বই পড়ে জানতে হবেনা, আপনারা করেছিলেন আপনদের সেই অভিজ্ঞতা আছে। পশ্চিমবাংলার প্রান্তরে প্রান্তরে মানুযের সেই দুর্ভোগ যা ভোগ করতে হয়েছিল একটা আধা ফ্যাসিস্ট সন্ত্রাসের শিকার তাদের হতে হয়েছিল, তারই পাপের ফলাফল আপনাদের ভোগ করতে হচ্ছে। মানুষ আপনাদের আরও কতদিন ভোগ করাবে তা আপনারাই জানেন। আপনারা যাই বলুন না কেন, ২৩ বছর ধরে একটানা জনগণ বামফ্রন্ট সরকারকে রাজ্যের ক্ষমতায় অধিষ্ঠিত রেখেছে। তাদের চেতনার উপর দাঁড়য়ে অধিষ্ঠিত রেখেছে। এইসব তথ্য এখানে থাকলেও আমি যদিও উল্লেখ করতে চাই ন্যাশনাল ক্রাইম রেকর্ডস ব্যুরোর তথ্য অনুসারে, বিভিন্ন রাজ্যে যে পরিস্থিতি অপরাধের ঘটনার তার বিশ্লেষণ করে যেটা বেরিয়ে আসে সেটা হচ্ছে হিংসাজনিত অপরাধ এর ক্ষেত্রে আমাদের রাজ্যের ভাগ হচ্ছে মাত্র শতকরা ৩ ভাগ। সেখানে উত্তর প্রদেশ এবং অন্ধ্রপ্রদেশে হচ্ছে ৯ ভাগ। আমার কাছে ঠিক সাম্প্রতিক হিসাবের তথ্য বা রেকর্ড নেই, আমি ৯৭ সালের হিসাব বলছি, মধ্যপ্রদেশ ও রাজস্থানে সেখানে বামফ্রন্ট সরকার চলছে না, সেখানে কাদের সরকার চলছে তা আপনারা জানেন। সেখানে হিংসাজনিত অপরাধের ঘটনা হচ্ছে ১১ শতাংশ, মহারাষ্ট্রে ১৩ শতাংশ, ৯৭ সালের হিসাবে মোট অপরাধমূলক ঘটনা ৬.৮৬ শতাংশ আমাদের এই কলকাতায়। আমাদের পশ্চিমবাংলায় মূল কেন্দ্র রাজধানিতে। মোম্বাইতে ১৫.৫ শতাংশ, দিল্লিতে ১৮.৫১ শতাংশ, ব্যাঙ্গালোরে ১৬.২ শতাংশ। এই সম্বন্ধে স্বরাষ্ট্রমন্ত্রী ৩০শে নভেম্বর বিস্তারিত তথ্য দিয়েছেন, দ্যাট ইজ অন রেকর্ডস অফ দি হাউস। আমি তার মধ্যে বিস্তারিতভাবে যাচ্ছি না। বিস্তারিত আলোচনারও সুযোগ নেই, যেদিন স্বরাষ্ট্রমন্ত্রীর বাজেট আলোচনা হবে, সেইদিন আলোচনা করা যাবে। এই সমস্ত ঘটনার পিছনে নানা রকম কারণ আছে, বিভিন্ন রাজনৈতিক কর্মিদের মধ্যে সংঘর্ষ আছে। তিনি এই ব্যাপারে বারবার অ্যাপিল করেছেন সব রাজনৈতিক দলগুলির কাছে, এই সিদ্ধান্তে আসুন, আন্তরিকভাবে মেনে নিন, যাদের অপরাধের খাতায় নাম লেখা আছে, এইসব কর্মী ও সদস্যদের নিজের দলের সঙ্গে সম্পর্ক রাখবেন না। এখানে পুলিশের ব্যাপার নয়, পুলিশ দিয়ে এই সংঘর্ষ দূর করা যায়না। মাননীয় সদস্য সৌগত রায় বলে চলে গেলেন উনি বলছিলেন, মূলতুবি প্রস্তাব আলোচনার পরে ২টি ঘটনার কথা। আমি খুশি হতাম আর যদি একটি ঘটনার কথা বলতেন, যা ঘটেছে, সেটা তিনি যদি উল্লেখ করতেন, তাহলে মাননীয় মুখ্যমন্ত্রী বলার পরে আর একটি ঘটনা ঘটেছে, উনি সযত্নে তা এড়িয়ে গেলেন। সেটা হচ্ছে, বর্দ্ধমানে ঘটনাটি ঘটেছে। প্রতিটি দৈনিক সংবাদপত্রেই এই খবরটা বেরিয়েছে। কংগ্রেস দলের বিভিন্ন শাখা সংগঠন—আছে কি না

জানিনা—তাদের সম্পর্কে বেরিয়েছে, সেখানে তারা সমবেত হয়েছেন, কংগ্রেসের আর একটি অংশ তাদেরকে বেদম পিটিয়েছে, যার ফলে সেখানে রক্তপাত হয়েছে। আপনারা মাননীয় স্বরাষ্টমন্ত্রী পুলিশকে এই ব্যাপারে কি দোষারোপ করবেন? কংগ্রেসের একটি অংশ আর একটি অংশকে বেদম পিটিয়েছে, এই ব্যাপারে তো বামফ্রন্টের পুলিশ মন্ত্রী কিছু করতে পারছে না। আপনারাই বলে দিন, এটা কোন পথে সমাধান হতে পারে। এই খবর সমস্ত দৈনিক পত্রিকায় বেরিয়েছে। বর্ধমানের এই ঘটনার কথা এই প্রস্তাবের উথাপক নিশ্চয় দেখেছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি, সেখানে বেরিয়েছে আমি সবটা পড়ছি না জেলা কংগ্রেস নেতা রাজকৃষ্ণ দাঁ বলেছেন, নুরুল চিরকালই সমাজবিরোধীদের নিয়ে রাজনীতি করেন। এই রাজ্যে তৃণমূল এবং বিজেপি চারিদিকে সন্ত্রাস সৃষ্টি করছে। এই অনাস্থা প্রস্তাব অন্তত একটু মানানসই হত, যদি আরেকটা অধিবেশন পর্যন্ত আপনারা অপেক্ষা করতেন। সম্প্রতি লোকসভা নির্বাচন হয়ে গেছে, সেই নির্বাচনে আমরা লড়েছি জাতীয় পরিপ্রেক্ষিতে, আর কংগেস এবং অন্যান্যরা লড়েছে স্থানীয় ইস্যুর পরিপ্রেক্ষিতে এবং বামফ্রন্ট সরকারের কাজকর্মের সমালোচনা করে। আজকে তেইশ বছর পরও ৪২টি লোকসভা সীটের মধ্যে ২৯টি সীটে বামফ্রন্ট জয়লাভ করেছে এবং এই সরকারের প্রতি পশ্চিমবাংলার মানুষ আস্থা জ্ঞাপন করেছে। তাই এই অনাস্থা প্রস্তাব বেমানান, আপনারা মানে মানে তুলে নিন, এই কথা বলে এই অনাস্থা প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বার বার বলেছি এই সরকারের বিরুদ্ধে যারাই অনাস্থা প্রস্তাব আনবেন, সে যে দলেরই হোক আমরা তা সমর্থন করব। তেইশ বছরের জগদ্দল পাথরের হাত থেকে মুক্ত হওয়ার জন্য, পরিবর্ত্তনের জন্য দেশের মানুষ নীরবে, নিভৃতে কাঁদছে। প্রতিবাদের মূর্ত প্রতীক আজকে সোচ্চারিত সর্বত্র। আর এই বিধানসভার বাইরে দেশের মানুষ রয়েছে এবং তাদের চাওয়া এবং না চাওয়া অনেক অনেক বড় কথা। যদি অন্ধ না হয়ে থাকেন তাহলে এই বিধানসভার বাইরের দেওয়ালের লেখাগুলো পড়ার চেষ্টা করুন এবং এর প্রতিবাদ হয়েছে বিগত লোকসভা নির্বাচনের মধ্যে দিয়ে। যদি সি. পি. এম এবং তার শরিকরা জোচ্চুরি না করতেন দু-একটি বিধানসভার ক্ষেত্রে তাহলে ছয় থেকে সাতটির বেশি সীট তারা পেতেন না। তাই ওরা ছাপ্পা ভোট জিন্দাবাদ বলছে। টিটাগড়ে দুটি বিধানসভা এলাকায় শতকরা ৯০ ভাগ ছাপ্পা ভোট দেওয়া হয়েছে, সেখানে সত্তর থেকে আশি হাজার ভোটে জয়লাভ করেছে। হাওড়া ব্রিজ থেকে বিবেকানন্দ সেতু পর্যন্ত বিগত কয়েকটি লোকসভা নির্বাচনে আপনাদের যিনি দায়িত্বে আছেন তিনি ৭৩ হাজার ভোট পেয়েছেন। ১৯৭২ সালে যদি এই রকম

ঘটনা ঘটত তাহলে জ্যোতিবাবুরা অনেক পুস্তিকা প্রকাশ করে দিতেন এবং তখন সি. পি. এমের যারা জিতেছিল তারা বিধানসভা বয়কট করেছিল। গত লোকসভা নির্বাচনে বুদ্ধদেব বাবুর কেন্দ্র থেকে ৭২ হাজার ভোট বেশি পেয়েছে তৃণমূল প্রার্থী, ঐ এলাকার লোকরা বলতে চাইছে তোমাকে চাইনা। আর জ্যোতি বাবু ও তার দল তাঁর পদোন্নতি করে দিয়ে বললেন—তুমি বিধানসভা এলাকায় হেরে গেছ তাতে কি আছে, আমরা চামচের দল তোমার পদোন্নতি করে দিলাম, তোমাকে ডেপুটি চিফ মিনিস্টার করে দিলাম। এখানে দাঁড়িয়ে বলুন তো কোনও দল বামফ্রন্ট সরকারে থাকাকালীন ডেপুটি চিফ মিনিস্টার কোনওদিন করেছিল কি না? মানুষ যখন হাঁটতে পারে না, তখনই লাঠি নেয়, তার ক্রাচের দরকার হয়। আপনারা ক্ষেত্রে এটা প্রমাণিত সত্য। আপনি তো নিজেও বলেছেন আমি অসুস্থ, পারছি না। তার জন্য আমি দুঃখ করতে পারি, সহানুভূতি দেখাতে পারি, কিন্তু একটা মানুষ যদি দেশসেবা করতে আর না পারে, তাহলে আর একজনকে ডেপুটি চিফ মিনিস্টার করে দিয়ে তার কাঁধে ভর করে মুখ্যমন্ত্রীর পদ আঁকড়ে থাকতে পারেন না। এটা তঞ্চকতা। এই রাজনৈতিক তঞ্চকতার প্রতিবাদ করছি। এখানে আপনাদের লিগ্যাল অথরিটি আছে, সংখ্যার জোর আছে, কিন্তু সত্য যা, লেজিটিমেট বলতে যা বুঝি, রিয়েল অথরিটি বলতে যা বুঝি, সেটা কি আছে সরকারে থাকার পক্ষে? এর অধিকার তো আপনারা হারিয়েছেন সর্ব ক্ষেত্রেই। বামফ্রন্টের নিজেদের দলের অবস্থা দেখুন—শরিকদের কথা বলছি না। আর. এস. পি.-র ছেলেদের আগুনে ছুড়ে ফেলে দিয়েছে, তাদের এম. এল. এ.রা এখানে এসে কাঁদছে, তপন হোড়কে মাথা ফাটিয়ে দিয়েছে সি. পি. এম., কোনও কথা বলছে না, কিন্তু এই সরকারের বিরুদ্ধে বলছে। শঙ্করবাবু বিদ্যুৎ মন্ত্রী ছিলেন শিক্ষিত, মার্জিত মন্ত্রী ছিলেন, তিনি পদত্যাগ করলেন। আর, আমাদের কথা নয়, 'দি উইক' পত্রিকায় কি বেরিয়েছে আমি পড়ে শোনাব। তার ২৪ পাতায় বলছে আমি জ্যোতি বাবুর ঘরে বসেছিলাম সাড়ে চারটে অবধি।

Since Basu was out of town he waited for him till 4.30 p.m. when there was a call from the Chief Minister's office. As he was about to leave Sen got another call. "The caller threatened that if I did not resign I would be responsible for my daughter, Anusuyas death."

ভাবতে পারেন, কল্পনা করতে পারেন। এ তো আমার কথা নয়, একেবারে কোট করছি। ক্ষমতা থাকলে ঐ পত্রিকার বিরুদ্ধে মামলা করুন, আর কোনও বক্তব্য না রেখে, আর না হলে তার জবাব দিন। বলছেন—

He refused to divulge the identity of the caller. "Time has not

come to name the caller," He said. "But he is one of the top leaders of the party."

Am I stating a falsa report? Am, I a liar?

এইগুলো বেরিয়েছে বইতে, তার ছবি দিয়ে। তারপর সেই মন্ত্রী উপস্থিত হবে? জ্যোতি বাবু বলবেন না? দেশের মানুষের জানার অধিকার থাকবে না? বলছে আর. পি. জি.-র সঙ্গে শঙ্কর সেনের লড়াই চলছে। তারপর পদত্যাগ, তারপর এই বিবৃতি। একটা মানুষকে ধন্ধে ফেলে দেবেন, তার উত্তর থাকবে না? আপনার বক্তব্য অতীতে অনেকবার শুনেছি। আপনি তো সেই ভাঙ্গা রেকর্ডই বাজিয়ে যাবেন। কয়েকদিন আগেও এই ধরনের ল অ্যাণ্ড অর্ডার নিয়ে আলোচনা হয়েছিল, কিছুই হলনা—না ল না অর্ডার কোনও বক্তব্যেই তিনি নেই। জ্যোতি বাবু, আপনি তো পার্টি ছেড়ে দিয়েছিলেন। নিজের দিকে দেখুন। ৬০এর দশকের গোড়ায় ছিল শুধু ভারতীয় কমিউনিস্ট পার্টি—সি. পি. আই.। আপনি সেই দল ছেড়ে দিয়ে সি. পি. এম. করলেন। আপনার পলিসিতেই এম. এল. হয়েছে। আপনি কমিউনিস্ট পার্টি ভেঙ্গেছেন বললে বলবেন—নির্লজ্জ, অসভ্য, বর্বর। এখানকার রাস্তাঘাট দেখে, হাসপাতাল দেখে মনে হয় না অসভ্য বর্বর? দ্রৌপদীর বস্ত্র অপহরণ করা হল, আপনারই অফিসের তলায়, আপনার একবারও মনে হয়নি যে, কে নির্লজ্জ, কে অসভ্য, কে অপরাধী? মন্ত্রিত্বে রয়েছেন, এগুলি নিয়ে একটু ভাববেন। আর.এস.পি. মন্ত্রী ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে ১ হাজার কোটি টাকা পেতেন। কিন্তু যেহেতু আর.এস.পি.-র মন্ত্রী, তাই আপনারা বললেন যে এই টাকা নেবেন না। আপনারা বললেন যে, আমরা প্রগতিশীল, তাই ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে টাকা নেন না। এগুলি তাকে হেনস্থা করতেই করলেন। কিন্তু ভাববেন যে, তাকে হেনস্থা করতে গিয়ে সর্বনাশ হচ্ছে রাজ্যের মানুষের। এখানে শিল্পে একেবারে ভয়ঙ্কর অবস্থা। অনেক নতুন শিল্প আছে। মৌ এর নাম করে আপনারা তঞ্চকতা করছেন, প্রবঞ্চনা করছেন। ডানলপ খুলবেন বললেন এক ঘন্টার মধ্যে। মেটাল বক্স খুলবেন বললেন। কিন্তু কিছুই করলেন না। দুই হাজার শ্রমিক এর ফলে আত্মহত্যা করল। আপনারা আবার এ নিয়ে চিৎকার করছেন। কোথায় গেল এন.আর.আই.। কোথায় আজকে বহুজাতিক সংস্থা? ০.৩ পারসেন্ট মৌ এ ইমপ্লিমেন্ট করতে পারেন নি। হলদিয়ায় যে বিনিয়োগ করার কথা ছিল, তার ১। ১০ ভাগও বিনিয়োগ করতে পারেননি। ১০ লক্ষ বেকার যুবককে চাকরি দেবেন বলেছিলেন। মুখ্যমন্ত্রী এখানে দাঁড়িয়ে এই কথা বলেছিলেন। কিন্তু তিনি পারেননি। আমার পূর্ববর্তী বক্তা, মার্জিত শিক্ষিত লোক বারে বারে ইউ.পি., বিহারের উদাহরণ টেনে বললেন। কিন্তু ইউ.পি. বিহারের উদাহরণ নয়, এই রাজ্যের অতীতের উদাহরণ টেনেই আমি বলছি যে, ১৯৯৬-৯৭ সালে এই পশ্চিমবঙ্গে নারী ধর্ষণ হয়েছে ৭৮৯ জন

১৯৯৭-৯৮ সালে এই সংখ্যা বেড়ে দাঁড়িয়েছে ৮৪১। এটা সর্বকালীন রেকর্ড। সমস্ত প্রদেশ থেকে এখানে রেকর্ড সংখ্যক। আমি হিউম্যান রাইটস থেকে উদ্ধৃত করছি যে, আমাদের সময়ে প্রতি বছর গড়ে মাত্র ৫ জন ছিল নারী ধর্ষণ। এই ভাবে সমস্ত দিকেই কি আইন শৃঙ্খলা বলুন, শিল্পে বলুন, শিল্পের বাইরেও সব দিকেই অবনতি ঘটেছে। এই কয়েকটি কথা বলে এই প্রস্তাবের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 – 3-40 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে সরকার ২৩ বছর ধরে গরিব মানুষের স্বার্থে কাজ করেছে, নিপীড়িত মানুষের সাথী হয়ে রাজ্যে রয়েছেন, তার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনা, এটা বোধ হয় কংগ্রেসের পক্ষেই সম্ভব হয়। এটা আমরা লক্ষ্য করছি যে, আমাদের এই রাজ্যে সামগ্রিক ভাবে যখন একটা উন্নয়নের বাতাবরণ তৈরি হচ্ছে, তখন বোধহয় ওরা এটা সহ্য করতে পারছেন না। আপনারা দেখুন, কংগ্রেস আমলের শেষ সময় ১৯৭৭-৭৮ সালে আমাদের এই রাজ্যে যে খাদ্য উৎপন্ন হত, তার থেকে এখন এখানে খাদ্য উৎপাদন ৭৫ ভাগ বেড়েছে। এটা কম কথা নয়—এখানে প্রতিনিয়ত কৃষির উন্নয়নের জন্য সরকারের পক্ষ থেকে উদ্যোগ নেওয়া হয়েছে। আমরা গত ৩০ তারিখে এই রাজ্যের কতগুলি নতুন ভ্যারাইটিকে স্বীকৃতি দিয়েছি। তার মধ্যে আছে পাট। সাধারণত ৯০ থেকে ১০০ দিনে পাট তৈরি হয়। এমন একটা ভ্যারাইটি আবিষ্কৃত হয়েছে, যা স্বীকৃতি পেয়েছে গত পরশু দিন, যেটা ৭৫ দিনেও হবে। এমন বরবটি তৈরি হবে যার মধ্যে প্রোটিন অনেক বেশি থাকবে। এত খাদ্যশস্য, সব্জী, অন্যান্য জিনিসের উৎপাদন হচ্ছে—এটা সরকারি উদ্যোগ সরকারি প্রচেষ্টা ছাড়া কখনই সম্ভব হত না।

আপনাদের স্মরণে থাকতে পারে ৬০, ৭০ এর দশকের কথা, সে সময়ে গ্রামে কাজ ছিল না। হাজার হাজার মানুষ স্টেশনে স্টেশনে এসে ভিক্ষা করত। এখন সেই চিত্র পাবেন? এখন সেই চিত্র নেই। গ্রামাঞ্চলের আর্থিক উন্নয়ন অনেক বেশি ঘটেছে। কুটির শিল্প—আপনাদের আমলে তাঁতীদের নাভিশ্বাস উঠে গিয়েছিল। আজকে আমরা আসার পর তাঁত শিল্পের অনেক উন্নতি ঘটেছে। আপনাদের সময়ে গণতন্ত্র শেষ হয়ে গিয়েছিল। বছরের পর বছর পঞ্চায়েত পৌরসভাতে আপনারা নির্বাচন করতেন না। এখন, এমন একটা পঞ্চায়েত, একটা পঞ্চায়েত সমিতি, একটা জেলা পরিষদের নাম বলুন যেখানে সময় মতো নির্বাচন হয় না—আপনারা গণতন্ত্রকে হত্যা করার চেষ্টা করেছিলেন। আজকে, আমাদের সময়ে গণতন্ত্র জাগ্রত হয়েছে, গণতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে, তাই আপনাদের গাত্রদাহ হচ্ছে, আপনারা সহ্য করতে পারছেন না, অনাস্থা এনেছেন। গ্রামাঞ্চলের উন্নয়ন হচ্ছে, আপনাদের তা সহ্য হচ্ছে না। তাই আপনারা অনাস্থা এনেছেন।

আমাদের যে নিজস্ব সংস্কৃতি, আমরা সেই সংস্কৃতিকে তুলে ধরার চেষ্টা করছি। আমাদের ভারতবর্ষের সংস্কৃতি—আমরা হিন্দু, মুসলমান, বৌদ্ধ, জৈন, খ্রিস্টান, আমাদের ভাষা আলাদা, ধর্ম আলাদা, খাদ্যাভ্যাস আলাদা কিন্তু আমরা একসঙ্গে বাস করছি। ভারতবর্ষের যে সংস্কৃতি সেই সংস্কৃতিকে আমরা তুলে ধরার চেষ্টা করছি। আরও সমৃদ্ধ করার চেষ্টা করছি। ২৩ বছর ধরে বাংলায় বামফ্রন্ট সরকার সেই চেষ্টা করে চলেছে। আজকে ভাবতে পারেন, ১৯৯২ সালে বাবরি মসজিদ ভাঙ্গা হচ্ছে চারিদিকে থমথমে ভাব, গোলমালের আশঙ্কা? কলকাতায় বামফ্রন্ট সরকার এগিয়ে এসেছিলেন। এগিয়ে এসেছিলেন চেতনা সম্পন্ন মানুষ, ধর্মনিরপেক্ষ মানুষ সরকারের সঙ্গে এগিয়ে এসেছিলেন, গোলমাল হল না। সে দিন ব্যবসায়ীরা চেষ্টা করেছিলেন এলোমেলো করে দে মা লুটেপুটে খাই। তারা চেষ্টা করেছিল জিনিসপত্রের দাম বাড়াতে। দাম বাড়েনি। কেন বাড়েনি? সেদিন যিনি খাদ্যমন্ত্রী ছিলেন, তিনি উদ্যোগ নিয়েছিলেন। সঙ্গে সঙ্গে বর্ধমান থেকে চাল এনে কলকাতা শহরের ৫৩টা জায়গায় লরি করে চাল দেওয়া হয়েছিল। টেন্ডার করে দাম ঠিক করে জনস্বার্থে চাল দেওয়া হয়েছিল। এই সরকার গরিবের সরকার। বার বার আমরা চেষ্টা করেছি—শিল্পে যদি মাসুল সমীকরণ তুলে দেওয়া যায়, লাইসেন্স প্রথা তুলে দেওয়া যায় তাহলে পশ্চিমবঙ্গ অনেকটা এগিয়ে যেতে পারে। আজকে কেন হলদিয়া পেট্রো-কেমিক্যালের জন্য পশ্চিমবঙ্গকে আট বছর অপেক্ষা করতে হল? কারা অনুমতি দেয়নি? আজকে তাই জন্য আপনারা যে অনাস্থা প্রস্তাব এনেছেন সেটা সম্পূর্ণ উদ্দেশ্য প্রণোদিত। আমরা আশা করতে পারি না যে একটা অঙ্গ রাজ্যের সমস্ত জিনিস আদর্শ হবে, সেখানে অন্য প্রভাবও থাকবে। তার মধ্যেই বামফ্রন্ট জাগ্রত জনগণকে সাথে নিয়ে এই ২৩ বছরে যে পরিস্থিতি সৃষ্টি করেছে তাতে আপনাদের অনাস্থা প্রস্তাব বাতিল করছি এবং বিরোধীতা করছি। আমরা আশা করতে পারি না যে একটা অঙ্গ রাজ্যের সমস্ত জিনিস আদর্শ হবে, সেখানে অন্য প্রভাবও থাকবে। তার মধ্যেই বামফ্রন্ট জাগ্রত জনগণকে সাথে নিয়ে এই ২৩ বছরে যে পরিস্থিতি সৃষ্টি করেছে তাতে আপনাদের অনাস্থা প্রস্তাব বাতিল করছি এবং এর বিরোধীতা করছি।

[3-40 – 3-50 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের তরফ থেকে সরকারের বিপক্ষে যে অনাস্থা প্রস্তাব এসেছে আমি তার পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করে কয়েকটি কথা মাননীয় সদস্যদের কাছে রাখতে চাই। আজকে এই শতাব্দীর শেষ বিধানসভা চলছে এবং কালকে তা শেষ হবে। এই অপদার্থ দুর্নীতিগ্রস্থ সরকারের বিরুদ্ধে আমরা এই শতাব্দীর শেষ অনাস্থা প্রস্তাব এনেছি। যদি না আনি তাহলে গণতন্ত্রের পক্ষে অপমানজনক, পশ্চিমবাংলার মানুষের সঙ্গে বিশ্বাস ঘাতকতা করা হবে। ২০০১ সালের

পরে যে নির্বাচন হবে তখন নিশ্চয়ই এই বিধানসভায় পট পরিবর্তন হবে। তখন আপনারা ওদিকে থাকবেন না এটা আমি দ্ব্যর্থহীন ভাষায় বলতে পারি। আজকে আমাদের ডান ভোট যদি ভাগ না হত তাহলে গত লোকসভা নির্বাচনেই আপনাদের মৃত্যু ঘন্টা বেজে যেত। আমাদের ভোট ভাগ হয়েছিল বলেই আপনারা এখনও পর্যন্ত ও দিকে বসে আছেন। মাননীয় সদস্য বীনকাসেম সাহেব তিনি বিজ্ঞ লোক তিনি সরকার পক্ষের হয়ে বক্তৃতা দিতে গিয়ে বারবার স্মরণ করিয়ে দিচ্ছিলেন যে এটা একটা অঙ্গ রাজ্য। আমি মনে করি এটা মূর্খেও জানে যে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে একটা অঙ্গ রাজ্য। পশ্চিমবঙ্গের বাইরে যদি শত শত খুন হয় আর এখানে তুলনামূলকভাবে কম হলেও সেটা বলা যাবে না, চুপ করে থাকতে হবে। অন্য রাজ্যে চিকিৎসা ব্যবস্থা যদি কম হয় আর এখানে যদি কম হয় তাহলে সেটা এখানে বলা যাবে না। আইন শৃঙ্খলার অবস্থা খুব ভাল? আজকে এখানে বুদ্ধদেববাবু বসে আছেন আমি তাঁকে একটা পরিসংখ্যান দিচ্ছি ১৯৯৬ সালে জেলায় অপরাধের সংখ্যা ৫৬ হাজার ৭২৩টি। ১৯৯১ সালে ছিল ৫১ হাজার ৭৩টি। গ্রামাঞ্চলে অপরাধের সংখ্যা বেড়েছে, এটা আমি স্ট্যাটিসটিক্যাল সার্ভে থেকে কোট করছি। গ্রামাঞ্চলে অপরাধের সংখ্যা বেড়েছে, তবু কলকাতা নিয়ে মাতামাতি। গ্রামাঞ্চলে অপরাধ হচ্ছে, সেখানে থানাগুলিকে পার্টি অফিস করেছেন, সেখানে সি.পি.এম.-এর বিরুদ্ধে কেউ অভিযোগ দায়ের করতে পারবে না। যদি অভিযোগ করেও সেটা দায়ের হবে না। সেখানে আগেই থানা থেকে খবর চলে যাচ্ছে সেখানে গ্রেফতার হয় না, সেখানে ডায়েরী নেওয়া হয় না। আজকে গ্রামাঞ্চলের এই চিত্রের মধ্যে বিধানসভায় দাঁড়িয়ে বক্তৃতা করতে হচ্ছে। ৩৬১ ধারায় মেনশনে মাননীয় সদস্যরা কত কথা বলেছেন, তাহলে কি সব মিথ্যা কথা বলেছেন। তাঁরা বলেছেন হাসপাতালে ঔষধ নেই, স্বাস্থ্যকেন্দ্র নেই, শিক্ষক নেই, তাহলে কি তাঁরা সব মিথ্যা কথা বলেছেন? আজকে যদি বিধানসভায় অনাস্থা প্রস্তাব না আনা হত তাহলে পশ্চিমবঙ্গের মানুষকে অপমান করা হত এবং পশ্চিমবাংলার মানুষের কাছে কংগ্রেস দল দুভার্গ্যজনক অবস্থায় দাঁড়িয়েছে বলে মনে হত।

বিশ্বাসঘাতকে পরিণত হব। আজকে অর্থমন্ত্রী নেই। এই সরকার একটা দুর্নীতিগ্রস্ত সরকার। অর্থমন্ত্রী থাকলে আমি তাকেও আঙ্গুল তুলে বলে দিতাম। আপনারা বলছেন ক্ষমতার বিকেন্দ্রীকরণ হওয়া দরকার। কিন্তু তার মানে তো পঞ্চায়েতের মাধ্যমে ২ হাজার ৫৬ কোটি টাকার তছনছ নয়। আপনারা বিকেন্দ্রীকরণের নামে রাস্তা থেকে আরম্ভ করে গোটা দপ্তর পঞ্চায়েতের হাতে দিয়ে দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী জবাব দেবেন, আমি দায়িত্ব নিয়ে বলছি, একটা জেলা পরিষদও তার সম্পূর্ণ টাকা খরচ করতে পারেনি, ফেরত গেছে। রাস্তা সারাই-র জন্য, স্বাস্থ্য পরিষেবার জন্য যে টাকা দেওয়া হয়েছিল তা খরচ করতে পারেনি। শুধু তাই নয় আজ পর্যন্ত

ইউটিলাইজেশন সার্টিফিকেট দেয়নি দক্ষিণ ২৪ পরগনা ৫৬ কোটি টাকার। রাস্তা করতে পারেনি ৫২ কোটি টাকার। আবার বলছেন বিকেন্দ্রীকরণ। কেন দিয়েছেন? তার একটা কারণ গোটা সরকারি সংস্থার মাধ্যমে টাকা নিয়ে গিয়ে বিকেন্দ্রীকরণের নামে পার্টির কাজ করা। পার্টির কাজ হচ্ছে সমস্ত দপ্তরের টাকা নিয়ে। জেলা-পরিষদ, পঞ্চায়েত থেকে নিয়ে বিকেন্দ্রীকরণের নামে পার্টির কাজ হচ্ছে। সেখানে টাকা জমিয়ে রাখা হয়েছে। চার বছর আগে রাস্তা স্যাংশন হয়ে গিয়ে পড়ে থাকে জেলা পরিষদে। সেখানে কেউ নেই, একজন ইঞ্জিনিয়ার আছেন? এখানে কত মন্ত্রী বসে আছেন কিন্তু গোঁফওয়ালা সেই পঞ্চায়েত মন্ত্রী নেই, থাকলে বলতাম মেদিনীপুর জেলা ১২২ কোটি টাকার ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারেনি। এখানে নগর উন্নয়ন মন্ত্রী বসে আছেন, ওনার অবস্থাও একই রকম। আমার কাছে তথ্য আছে, বই নিয়েই বলছি, সব জেলা-পরিষদ টাকা নিয়ে বসে আছে, খরচ করতে পারেনি, সুদে খাটাচ্ছে। প্রাইভেট অকাউন্টে টাকা রেখে সুদে খাটিয়ে জেলা-পরিষদগুলো টাকা বাড়ানোর চেষ্টা করছে। আজকে অর্থমন্ত্রী যদি এখানে থাকতেন তাহলে ওনাকে বলতাম যে, পশ্চিমবাংলার যদি সবচেয়ে বেশি কেউ ক্ষতি করে থাকেন তাহলে তা অর্থমন্ত্রী করেছেন। তিনি ভাওতা দেওয়ার চেষ্টা করেছেন মানুষের কাছে। আজকে উনি থাকলে বলে দিতাম। ওনার সেলস ট্যাক্সের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? এরিয়া কালেকশন অফ রেভিনিউ ইনক্রিস? ৪৩৫.২৩ ক্রোড় ১৯৯৩।৯৪ সালে। সেখানে দাঁড়িয়েছিল ৬৬০.৬৩ কোটি ১৯৯৭।৯৮ সালে। বলা হয়েছে এটা বাল্ক অফ দিজ রিলেটেড টু সেলস ট্যাক্স। কত আদায় হয়নি? ৩৪৩.২৮ ক্রোড়স। সব হচ্ছে সেলস ট্যাক্স। উনি আবার বড় বড় কথা বলেন। রাজস্ব তো কমে গেল। মাননীয় সৌগতবাবু বলেছেন। সেলস ট্যাক্সের সাড়ে ৩০০ কোটি টাকা আজ পর্যন্ত আদায় করতে পারেননি। আজকে প্ল্যানের অনেক টাকা নন-প্ল্যানে নিয়ে গিয়ে তাপ্পি দিয়ে কাজ চালাচ্ছে। এতগুলো মন্ত্রী এখানে বসে আছেন। স্বাস্থ্যমন্ত্রী শিক্ষা দপ্তরে ছিলেন, শিক্ষাকে শেষ করে দিয়েছেন। এখন স্বাস্থ্য দপ্তরে গেছেন, স্বাস্থ্যকে-ও শেষ করছেন। এক-একটা মন্ত্রী আসছেন এক-একটা দপ্তরকে শেষ করে দিচ্ছেন।

আজকে কলকাতার ম্যালেরিয়া নিয়ে এত হৈ চৈ হচ্ছে কিন্তু গ্রাম-বাংলার সাধারণ মানুষের চিকিৎসার ব্যবস্থা নেই। গ্রামের হাসপাতালগুলো ভাগাড়ে পরিণত হয়েছে, কেউ যেতে চায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্য, শিক্ষা, রাস্তা, প্রভৃতির অবস্থা খারাপ। রাস্তা দপ্তরের উপর তো আবার মনিটর করছেন ৪।৫ জন। স্বাস্থ্য দপ্তরে ৫ জন মন্ত্রী মনিটর করুন তো; আজকে মন্ত্রী কোনও কাজ করতে পারেন না। স্পেসিফিকেশন ধরে কাজ হয় না। আলিমুদ্দিন স্ট্রিট থেকে ফতোয়া না আসলে হবে না। তাই আজকে শুরু করে দিয়েছেন কমিটি তৈরি করা।

তখন একটা কমিটি করা হল, মন্ত্রীদের কাজের উপর খবরদারি রাখার জন্য। কোন দপ্তরের কি করতে হবে সেটা আলিমুদ্দিন স্ট্রিট থেকে ঠিক করে দেওয়া হবে। রাইটার্স বিল্ডিংটা গারবেজে পরিণত হয়েছে, সেখানে কতকগুলো সৈনিক বসে থাকে। তারা সেখানে পাহারা দেয় আর ঘর ঝাড়ু দেয়। আজকে যার যা দপ্তর সেই সেই দপ্তরের কাজ করলে অনেক ভাল হত। আজকে মাননীয় পুলিশ মন্ত্রী বলেন যে, অন্যান্য রাজ্যের তুলনায় এই রাজ্যের অবস্থা অনেক ভাল। তিনি কতকগুলো ভুল তথ্য দিয়েছেন, পরিসংখ্যান দিয়েছেন। এই পরিসংখ্যানগুলো কে দেন? ডি.জি., আই.জি., আমলা ও পদস্থ অফিসাররা এই পরিসংখ্যানগুলো দেন। এগুলো হল জগলারি অফ ওয়ার্ডস। এইসব তথ্য দিয়ে মানুষকে ভুল বোঝাবেন না। আজকে যথাসময়ে আমরা এই অনাস্থা প্রস্তাব এনেছি। আপনাদের সব দপ্তরগুলো ব্যর্থ হয়েছে। এই সরকারের আর একটা দিনও থাকার অধিকার নেই। এঁদের এখান থেকে চলে যাওয়া উচিত। এই কথা বলে এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-50 – 4-00 p.m.]

**শ্রী সাধন পান্ডে ঃ** স্যার, যে অনাস্থা প্রস্তাব শ্রী জ্যোতি বসুর সরকারের বিরুদ্ধে আনা হয়েছে আমি তাকে সমর্থন করে দুই-একটি কথা বলতে চাই। শতাব্দীর শেষ বিধানসভার অধিবেশনে নো কনফিডেন্স মোশন আনা হয়েছে। বাইরে লক্ষ লক্ষ মানুষ এই সরকারের প্রতি অনাস্থা জানিয়েছে। তাই আবার আমরা অনাস্থা এনেছি। ওরা বুঝতে পেরেছে। মিঃ জ্যোতি বসু খুব প্র্যাকটিকাল মানুষ। হি হ্যাজ রিড দি ওয়ার্ণিং অন দি ওয়াল্ড। তিনি দেওয়ালের লিখন পড়ে ফেলেছেন। তাই তিনি নির্বাচনের আগে যে মানুষ বলেন যে আমি প্রধানমন্ত্রী হতে চাই, সেই তিনিই নির্বাচনের পর হঠাৎ বলেন যে, আমি অসুস্থ, সেজন্য আমি মন্ত্রিত্ব ছেড়ে দিতে চাই। আজকে মমতা বন্দোপাধ্যায় বাংলার রাজনীতির ক্ষেত্রে একটা নক্ষত্র, সেটা তাঁরা বুঝতে পেরে মানে মানে কেটে পড়তে চাইছেন। আমরা চাই মাননীয় মুখ্যমন্ত্রী শতায়ু হোন। আমরা চাঁই তাঁর জীবদ্দশায় তিনি তাঁর কীর্তি, তাঁর কাজ তিনি যেন দেখে যেতে পারেন। এটাই হল আমাদের সবচেয়ে বড় আকাঙ্খা। মাননীয় মুখ্যমন্ত্রী আমার বক্তৃতার আগে উঠে গেলেন। আমার আগের বক্তাদের বক্তৃতা তিনি শুনেছেন। আপনি আজ ২২ বছর ধরে মুখ্যমন্ত্রী রয়েছেন, একটার পর একটা দুর্নীতিকে প্রশ্রয় দিয়েছেন, পচে গলে গেছে আপনার দল। তাই বাংলার মানুষ আজকে আপনাদের বিশ্বাস করে না। এই বিধানসভায় বসতেন ডাঃ বিধানচন্দ্র রায়, প্রফুল্ল সেন। তাঁরা কি কোনও দিন ভাবতে পেরেছেন যে, তাঁরা ফাইলে সই করছেন তাঁদের পুত্রদের নামে সল্টলেকে জমি দেওয়ার জন্য? কিন্তু বর্তমান মুখ্যমন্ত্রী তার নিজের পরিবারের নামে, নিজের ছেলের নামে জমি দেওয়ার জন্য ফাইলে সই

করেছেন। লজ্জা লাগে না? অথচ সাধারণ মানুষ যদি সল্টলেকে জমি নিতে চান তাহলে কলকাতায় বা অন্য কোথাও তার জমি আছে কিনা জিজ্ঞাসা করা হয়। সেখানে সল্টলেকে মুখ্যমন্ত্রীর ছেলের নামে জমি দেওয়া হল। তার হিন্দুস্থান পার্কের বাড়িতে অনেক টাকা খরচা করে লিফট বসিয়ে দেওয়া হল। কিন্তু সেটা এখন ভাড়াটেরা ব্যবহার করছে। এরপর রাজভবনে তাঁর থাকার জন্য অনেক টাকা খরচা করে তাঁর বাসস্থান সাজানো হল। অথচ তিনি এখন আর সেখানে থাকেন না। এখন তিনি সল্টলেকে ইন্দিরা ভবনে থাকেন, সেখানেও অনেক টাকা খরচা করা হয়েছে। হি ইজ দি মোস্ট এক্সপেন্সিভ চিফ মিনিস্টার অফ বেঙ্গল। আমরা এরকম মুখ্যমন্ত্রী চাই না। যেখানে ডানলপের শ্রমিকরা না খেতে পেয়ে মারা যাচ্ছে সেখানে মুখ্যমন্ত্রী কোটি কোটি টাকা খরচা করে বিদেশ ঘুরছেন, ২৫ কোটি টাকা খরচা করে হেলিকপ্টার কিনতে পারেন। আমি বুদ্ধদেব বাবুকে জিজ্ঞাসা করি আপনি কি শঙ্কিত হয়ে পড়েছেন?

গুরুত্বপূর্ণ ফাইল যাতে আপনার হাতে না যায়। আমি একটার পর একটা ঘটনা উল্লেখ করে দেখাতে পারি যে, আজকে এই সরকারের কি অবস্থা হয়েছে। ডঃ শংকর সেনের কথা এখানে উল্লেখ করা হয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলছি, শংকর সেনকে বিধানসভায় আস্তে দেওয়া হচ্ছে না। তাঁকে থ্রেট করা হয়েছে। বলা হয়েছে, 'তুমি বিধানসভায় গেলে বিরোধীরা তোমাকে মুখ খুলতে বাধ্য করবে, আর তুমি মুখ খুললে আমরা ব্যতিব্যস্ত হয়ে যাব'। আমরা কি দেখছি, মুখ্যমন্ত্রী যাঁকে বাইরে বক্তৃতায় ৪২০ বলেছিলেন, তাঁকেই পরে বলছেন, সম্মান করে বলছেন, 'কন্যা সম বয়সের মেয়ে'। আগে যা বলেছিলেন, সে বক্তব্য এখন ঘুরে গেল। বাইরে এক রকম বক্তৃতা করবেন, আর বিধানসভায় আর এক রকম বলবেন, এটা হতে পারে না। ২২ বছরে পশ্চিমবাংলাকে কোথায় টেনে নামিয়েছেন তা একটু ভেবে দেখবেন না? আজকে পশ্চিমবাংলায় শিল্প নেই, স্বাস্থ্য নেই, শিক্ষা নেই, কিছুই নেই। এখন বলবেন হলদিয়া পেট্রো-কেমিক্যালস কমপ্লেক্স উদ্বোধন করবেন। কেন? মমতা বন্দ্যোপাধ্যায় রেল উদ্বোধন করেছে বলেই প্রস্তুত না হওয়া সত্ত্বেও হলদিয়া পেট্রো-কেমিক্যালস কমপ্লেক্স উদ্বোধন করতে হবে? হলদিয়া পেট্রো-কেমিক্যালের ডাউন-স্ট্রিমের কি হল? এখনও পাঁচ বছর লাগবে ডাউন-স্ট্রিম করতে। ব্যবসা বোঝেন না, শিল্প বোঝেন না রাজ্য চালাচ্ছেন! গতকাল ব্যাঙ্ক কর্মচারিদের বলে দিলেন, 'ধর্মঘট কর'। আমরা জানি ইন্ডাস্ট্রিয়ালিস্টরা আর এ রাজ্যে আসবেন না। একটাও ইন্ডাস্ট্রি হবে না, কোনও ইনভেস্টমেন্ট হবে না। ইন্ডাস্ট্রি হবার কোনও ইন্ডিকেশন নেই। কি করে হবে? উইদাউট নোটিশ সাধারণ মানুষের অসুবিধা করার জন্য আপনারা ধর্মঘট করিয়ে দিলেন। আপনাদের কোনও নৈতিক দায়িত্ব নেই? আর বুদ্ধদেববাবু, আপনি রিহার্সাল দিন, নাটক করুন। আপনি নাটকের মন্ত্রী। এখন একটা নতুন ভার পেয়েছেন, সেই দায়িত্ব ভার পালন করার চেষ্টা করুন। আমি পরিষ্কার

বলছি, জ্যোতি বসুর দুর্নীতির জন্য, জ্যোতি বসুর এক্সপেন্সেস-এর জন্য আমাদের রাজ্যের সর্বনাশ হয়েছে। এই সরকারের কোনও পারফরমেন্স নেই। ফলে রাজ্যে কোনও ইন্ডাস্ট্রি নেই। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে আগামী দু বছর কি হবে? চিফ মিনিস্টার বলছেন, তিনি বাড়ি থেকে বেরুবেন না। আর বুদ্ধদেব বাবু যদি নন্দনে গিয়ে বসে থাকেন তাহলে রাজ্য চলবে কি করে? মুখ্যমন্ত্রী বাড়িতে বসে থাকছেন, আর উনি নন্দনে ফরেন ফিল্ম দেখছেন—এই অবস্থা চলছে এ রাজ্যে। সুতরাং আগামী দু বছর পশ্চিমবঙ্গ কিভাবে চলবে সে ডিসিসন নিতে হবে, কে চালাবে, কারা চালাবে। এই ভাবে যদি চলতে থাকে তাহলে পশ্চিমবঙ্গের আরও অধপতন হবে। বাইরে মানুষ ক্ষেপে আছে। আমরা যদি আরও একটু বেশি সংগঠিত হতে পারি, আমরা বিরোধীরা যদি মানুষকে, বাম বিরোধী মানুষকে আরও সংগঠিত করতে পারি, তাহলেই আমি জানি আপনাদের এ রাজ্যে আর কোনও স্থান থাকবে না। বাইরে মানুষ অনাস্থা জানিয়েছে, আমরা এই হাউসে আপনাদের আনাস্থা জানাচ্ছি—দয়া করে চলে যান। শতাব্দীর শেষে দয়া করে চলে যান। আর প্রয়োজন নেই আপনাদের সরকারের।

**মিঃ স্পিকার ঃ** মিঃ পান্ডে, বুদ্ধদেব ভট্টাচার্য জিজ্ঞাসা করছেন, আপনি কি আপনার পেরেন্ট পার্টির বিরুদ্ধে অনাস্থা জানিয়ে, এবারে সরকারের বিরুদ্ধে আনাস্থা জানাচ্ছেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় স্পিকার স্যার, কংগ্রেসের পক্ষ থেকে সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি। এমন একটা দলের কাছ থেকে অনাস্থা প্রস্তাব এসেছে যে দলটা নিজেই অত্যন্ত অসংগঠিত। এবং আপনি ঠিকই বলেছেন স্যার, ওদের নিজেদের প্রতি নিজেদের আস্থা আছে কিনা সেটা আগে ওঁরা ভাল করে যাচাই করে নিন, তারপরে একটা সরকারের বিরুদ্ধে অনাস্থা আনবেন।

[4-00 – 4-10 p.m.]

এই সরকারের উপর আমার ষোলো আনা আস্থা আছে এবং ষোলো আনা আস্থা আছে বলেই এখানে দাঁড়িয়ে আমি আমার বক্তব্য রাখছি। অনেকগুলি প্রশ্ন আপনারা তুলেছেন এবং এই প্রশ্নগুলি তুলে এই কথাই বলবার চেষ্টা করছেন যে, সারা পশ্চিমবাংলার মানুষের এটাই প্রশ্ন এবং আপনারা উপসংহারে পৌছেছেন যে পশ্চিমবাংলার মানুষ বামফ্রন্টকে পরিত্যাগ করেছে। কার্যত এই বিধানসভার মধ্যে আমরা সংখ্যা গরিষ্ঠ হলেও সাধারণ মানুষের মধ্যে আমাদের সেই সংখ্যা গরিষ্ঠতা নেই—এটাই বোঝাবার চেষ্টা করছেন। কিন্তু গত লোকসভার নির্বাচনে ব্যাপারটা ফয়সালা হয়ে গেছে। খুব বেশি দিন আগে নির্বাচন হয়েছে বলে নিশ্চয়ই আমার মনে হয় না। যিনি এই প্রস্তাবটা মুভ

করলেন, শ্রী সৌগত রায় তিনি কংগ্রেসের। কংগ্রেস একটি ঐতিহ্যমন্ডিত দল, দেশের স্বাধীনতা কংগ্রেস এনেছে বলে দাবি করেন। সেই দল বিগত নির্বাচনে—আমার বিস্ময় লাগে ভেবে—তারা যে আসন লাভ করলেন এবং যতটা তাদের প্রত্যাশা ছিল তাতে আমার কাছে বিস্ময়কর বলে মনে হয়েছিল। সেই ঐতিহ্যশালী কংগ্রেস দল মানুষের কাছে এতটাই বিচ্ছিন্ন হয়েছে যে আজকে ২৩ বছর ধরে যে রাজনৈতিক শক্তি এখানে সরকার চালাচ্ছেন—এই ২৩ বছর ধরে সরকার চালাতে গেলে পরে নিশ্চিত ভাবেই সব মানুষের প্রত্যাশা পূরণ করতে পারবে না, পারা সম্ভবও নয়। কাজেই ওদের কাছে বিরাট সুযোগ থাকা উচিত—গণতন্ত্রে এটাই হয়—যারা বিরোধী দলে থাকেন তারা বিরোধীতার দায়িত্ব পালন করেন এবং সেই দায়িত্ব এমন ভাবে পালন করেন জনগণ তাদের উপর আস্থা স্থাপন করেন আর সরকারে যারা থাকেন তারা হেরে যায়, সরে যায়। কিন্তু আমি দেখলাম, কংগ্রেস দল প্রায় জনগণের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন এবং কংগ্রেসের যারা সদস্য তাদের মধ্যেও দেখলাম দল ছেড়ে চলে যাওয়ার প্রবণতা, বর্ণ পরিবর্তন,. রঙ পরিবর্তন করে চলে যাচ্ছেন এবং তাঁরা হিসাব কষছেন আগামী বিধানসভার নির্বাচনে কিভাবে তাঁরা জিতবেন, কিভাবে তাদের আসন রক্ষা করবেন এবং তার জন্য কোন দিকে গেলে আসন রক্ষিত হবে সেটাই এখন তাদের ভাবনা-চিন্তা। সেই হিসাবে কংগ্রেস এখন হতাশাগ্রস্থ দল। এইরকম অবস্থায় বিগত ২৩ বছর ধরে যারা জনগণের আশির্বাদ প্রাপ্ত হয়ে রাজ্য সরকার চালাচ্ছেন তাদের বিরুদ্ধে অনাস্থা নিয়ে এসে উপস্থিত হয়েছেন। এটা ঠিকই, দেশের যে অবস্থা তাতে অনেক কিছুর প্রয়োজন। আমরা তো বলেছি. অন্যান্য। দেশ থেকে ভারতবর্ষ অনেক পিছিয়ে আছে। আমাদের অনেক কিছু করার আছে। কিন্তু সেইসব কাজ করতে গেলে সবচেয়ে বড় প্রয়োজন কেন্দ্রে যে সরকার থাকবে তার নিশ্চিত প্রগতিশীল দৃষ্টিভঙ্গি থাকা দরকার। কারণ ভারতবর্ষকে মূলত যারা পরিচালিত করবেন তাদের স্বচ্ছ থাকা দরকার এবং দেশের আপামর জনসাধারণের তারাই ভাল করবেন। তারা দায়িত্ব নিয়ে নীতি গ্রহণ করবেন, পরিকল্পনা গ্রহণ করবেন আর সেই পরিকল্পনা অঙ্গ রাজ্যগুলি তারা পরিকল্পনার অঙ্গ হিসাবে কাজ করবেন, গণতন্ত্রে এটাই আমরা আশা করি। সেখানে কেন্দ্রে যে ভয়ঙ্কর সঙ্কট সৃষ্টি হয়েছে কয়েক বছর ধরে সেটা আমরা অস্বীকার করতে পারি না। কাজেই সেই সঙ্কটের ফলে যেসব নীতি নির্ধারিত হয়েছে, যেসব পরিকল্পনা গৃহীত হয়েছে সেগুলি সঠিকভাবে প্রতিফলিত হচ্ছে, কি হচ্ছে না সে বিষয়ে যথেষ্ট পরিমাণে সংশয় দেখা যাচ্ছে। পশ্চিমবাংলায় বসে রাজ্য সরকার চালাতে গেলে আমাদের প্রতি পদে-পদে ঠোক্কর খেতে হচ্ছে। বিভিন্ন সময়ে অর্থ কমিশনগুলি আমাদের এখানে আসেন, তাদের সঙ্গে কথা বলে বিষয়গুলি জানাতে চেষ্টা করি। এই যে প্রাকৃতিক বিপর্যয়গুলি ঘটে সেই প্রাকৃতিক বিপর্যয়ে আমরা বিপর্যস্থ হই। তাদের আমরা দেখাই এবং বলি এগুলি কি

করবেন বলুন। আমরা বার বার চেষ্টা করে যাই, তাদের জানাতে চাই। কিন্তু কোনও সদ্-উত্তর আসে না। এই অবস্থায় দাঁড়িয়ে এই রাজ্যে আমাদের কাজ করতে হচ্ছে। কিন্তু উন্নয়নমূলক কাজের যে অগ্রগতির কথা তিনি বলছেন সেগুলি করতে গেলে পরিকাঠামোর পরিবর্তন করা দরকার। যদিও পরিকাঠামোর উন্নয়ণ হচ্ছে। যেমন বিদ্যুতের কথা বলতে পারি। আজকে জেনারেশনের দিকে তাকিয়ে দেখুন, নিশ্চয়ই আপনারা মানতে বাধ্য হবেন—যেখান থেকে শুরু করেছিলাম জেনারেশনের দিকে থেকে দারুণ বিপ্লব ঘটে গেছে।

বিপ্লব ঘটেছে বিদ্যুতের জেনারেশনের ক্ষেত্রে—সে বিষয়ে কোনও সন্দেহ নেই। তারপর রাস্তাঘাট সম্পর্কে অনেকে প্রশ্ন তুলেছেন। রাস্তাঘাটের অবস্থা সম্পর্কে আমরা বারবার বলার চেষ্টা করি যে প্রাথমিক ভাবে রাস্তাঘাটগুলি তৈরি হয়েছিল তখনকার প্রয়োজন মেটানোর মতো করে। পরবর্তীকালে এই রাস্তাঘাটের ব্যবহার অনেক বেড়ে গিয়েছে। গ্রামাঞ্চলের উন্নয়নের জন্য পঞ্চায়েতকে সাফল্যের সঙ্গে তাতে যুক্ত করার ফলে আজকে সুদূর বা প্রত্যন্ত গ্রামাঞ্চলে পর্যন্ত ৪ চাকার ভারি গাড়ি চলে যাচ্ছে। কাজেই সেই রাস্তাঘাটের যদি উন্নতি করতে হয় তাহলে প্রচুর পরিমাণে অর্থের প্রয়োজন। আপনারা বলেছেন যে মাঠে ময়দানে দাঁড়িয়ে আপনি অর্থমন্ত্রীর বিরুদ্ধে বক্তব্য রাখছেন। বক্তব্যটা অর্থমন্ত্রীর বিরুদ্ধে বক্তব্য নয়। বক্তব্য এটাই সেটা হচ্ছে অর্থ পাওয়া যাচ্ছে না। আমি একা নই, আমার মতন ভিকটিম ভারতবর্ষের বিভিন্ন জায়গায় এ সম্পর্কিত দায়িত্ব প্রাপ্ত যারা আছেন তারা সকলেই। তারা সকলেই কিন্তু এই সুরেই কথা বলেন আমি যে সুরে কথা বলার চেষ্টা করি। কিন্তু আমরা এখানে কয়েক দল মিলে সরকার চালাচ্ছি সেই কারণে আমি যে দলের সঙ্গে যুক্ত, আমাদের অর্থমন্ত্রী অন্য একটি দলের সঙ্গে যুক্ত কাজেই সহজেই আপনারা চিহ্নিত করতে পারেন যে এখানে হয়ত বা একটা দলকে লক্ষ্য করে সেই দলকে বঞ্চিত করার জন্য এটা করা হচ্ছে। মন্ত্রিসভার অনেকেরই প্রশ্ন এটা যে আমরা নিশ্চিত ভাবে অর্থ চাই, ফান্ড চাই। এরজন্য অর্থ দপ্তরের কাছে যাই, তাদের বলি, অর্থ দিতে হবে, অর্থের সঙ্কুলান চাই। এখন অর্থের সঙ্কুলান করতে গেলে বেশি বেশি করে সম্পদ বাড়ানো দরকার। সম্পদ না বাড়ালে অর্থ আসবে না। যার জন্য আজকে ধার নিতে হচ্ছে, ঋণ গ্রহণের নীতি গ্রহণ করতে হচ্ছে। ঋণ গ্রহণ না করে যদি করা যায়—মানুষকে ঋণ থেকে যাতে বাঁচানো যায় তারজন্য পঞ্চায়েত ব্যবস্থাকে উন্নত করে গ্রামের মানুষের ক্রয় ক্ষমতাকে বৃদ্ধি করার যে ব্যবস্থা সেই ব্যবস্থা করার দিকে আমরা নজর বেশি দিচ্ছি এবং সেটা সাফল্যমন্ডিত হয়েছে সে বিষয়ে কোনও সন্দেহ নেই। একটা বড় কাজ করতে গেলে আরও বেশি অর্থের প্রয়োজন। কাজেই সেখানে ঋণ ছাড়া কোনও জায়গা নেই ফলে সেই ঋণ আমাদের গ্রহণ করতে হচ্ছে। এখন সেই ঋণ গ্রহণ করার ক্ষেত্রে আপনি কি করবেন? স্বার্থ বিক্রি করে আপনি ঋণ

গ্রহণ করবেন? আমাকে আপনারা অনেক রাজ্যের কথা বলেন। সেইসব রাজ্য যেসব শর্তে ঋণ গ্রহণ করেছে সেই শর্তগুলি যদি দেখেন তাহলেই বুঝতে পারবেন। সেই শর্তে আমরা ঋণ গ্রহণ করতে চাই না। সেই শর্তে ঋণ গ্রহণ করলে আত্মমর্যাদা ক্ষুন্ন হয়ে যায়। আমরা এমন ভাবে ঋণ গ্রহণ করতে চাইছি যার মধ্যে দিয়ে আমরা উন্নয়ণের কাজ করতে পারব আবার আত্মমর্যাদা বিক্রির জায়গা থেকে নিজেদের একটা সম্মানের জায়গায় রাখতে পারব। পশ্চিমবঙ্গ এই রকম একটা ভিন্ন নীতি নিয়ে চলার চেষ্টা করছে। এবারে ২৫০ কোটি টাকা ঋণ গ্রহণ করার যে ব্যবস্থা সেই ব্যবস্থা হয়েছে। তার মধ্যে দিয়ে আমরা সম্পূর্ণ ভাবে রাস্তাগুলির উন্নতি করতে না পারলেও পশ্চিমবাংলায় আগামী বছরের মধ্যে আমরা বেশ কিছু রাস্তার কাজ হাতে নিয়ে সেগুলিকে যাতে উন্নত করতে পারি তার চেষ্টা করছি। আমরা এবারে খুব বেশি মার খেয়ে গিয়েছি ন্যাশনাল হাইওয়েগুলির ব্যাপারে। আমি আপনাদের সামনে দাঁড়িয়ে নির্দ্বিধায় স্বীকার করতে চাই যে আমাদের ন্যাশনাল হাইওয়েগুলির অবস্থা যে জায়গায় এসে দাঁড়িয়েছে তাতে ন্যাশনাল হাইওয়েগুলিকে সত্যিকারের চলার মত রাস্তা বলা যায় না। আজকে আমি এখানে বসার পর সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের অনেক মাননীয় সদস্যই আমাকে বম্বে রোডের কথা বলছিলেন। আজকে ১০ দিন ধরে সেখানে যে অবস্থা চলছে তাতে এটাকে ঠিক রাস্তা বলা খুব মুশকিল। ১০ দিন ধরে সেখানে লরি জ্যাম হয়ে রয়েছে। সেটা আর রাস্তার অবস্থায় নেই। সঞ্জীববাবু এখানে বসে আছেন, জানি তিনি বলবেন যে এটা রাস্তা নয়।

(গোলমাল)

আমি নিজে সরকার পক্ষের মন্ত্রী হিসাবে দাঁড়িয়ে বলছি যে বম্বে রোড আজকে সেই জায়গায় দাঁড়িয়ে নেই।

(গোলমাল)

আমি অসত্য কথা বলছি না। আমি রাস্তার সত্যিকারের কথা বলছি। এটা কেন হচ্ছে? প্রকৃত যে ব্যবস্থা সেই ব্যবস্থা সরকার ইতিমধ্যেই গ্রহণ করেছেন। আপনারা জানেন, কেন্দ্রীয় সরকার থেকে সারা ভারতবর্ষের জন্য একটা গ্লোডেন ট্রাঙ্গল করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে—উত্তর, দক্ষিণ, পূর্ব, পশ্চিম।

(গোলমাল)

ন্যাশনাল হাইওয়ে অফ ইন্ডিয়া তৈরি হয়েছে এবং ২৫ হাজার কোটি টাকার তারা সংস্থান করছেন। সেই টাকার সংস্থান করে নিয়ে তারা বম্বে রোডকে ফোর লেনিং

করবেন। বম্বে রোড টু লেনের রাস্তা হয়ে আছে। এটাকে ফোর লেনিং না করতে পারলে হবে না। একটু আগেই এই বম্বে রোডের কাছাকাছি যেসব বিধায়করা বাস করেন তাদের সঙ্গে আমার কথা হচ্ছিল। তারা বলছিলেন, এটাকে যে দু লেনের রাস্তা করে রাখা হয়েছে এটা দিয়ে হবে না। কারণ লরিগুলি লম্বা, চওড়া হয়েছে, ওজন বেড়েছে। কোথাও কোথাও ৫০/৬০ টন মাল নিয়ে লরিগুলি যাচ্ছে যা দেখলে বুক কেঁপে যায়। সোহরাব সাহেব সবচেয়ে বড় ভিকটিম।

[4-10 – 4-20 p.m.]

আজকে ধুলিয়ান থেকে আরম্ভ করে জঙ্গীপুর পর্যন্ত যে রাস্তা আছে সেই রাস্তা একটা বিপদজনক অবস্থায় দাঁড়িয়ে আছে, এটা আমি স্বীকার করছি। সেখানে প্যাচ ওয়ার্কের কাজ চলছে। সোহরাব সাহেব এখানে আছেন, তিনি জানেন যে প্যাচ ওয়ার্কের কাজ চলছে। শুধু বোম্বে রোড নয়, এন.এইচ-৩৪-এর কথাও বলা হয়েছে। সেখানেও প্যাচ ওয়ার্কের কাজ চলছে। ওরা আমাকে বলছেন যে, হেভি ওয়েটেড লরি যে ভাবে চলছে সেটা আপনি কন্ট্রোল করছেন না কেন? এই ভাবে যদি ঐ লরি চলে তাহলে শুধু প্যাচ ওয়ার্কের কাজ করে কোনও সমস্যার সমাধান হবে না, এই ভাবে রাস্তা রাখা যাবে না। ওদের সাজেশন নিয়ে আমি কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলার জন্য গিয়েছিলাম। যেটা নিয়ে অনেকে বড় প্রশ্ন তোলার চেষ্টা করেছেন। আমি ব্যক্তিগত ভাবে সেখানে গিয়ে কথা বলি। কেউ হয়ত আঙ্গুল তুলে আমাকে বোঝবার চেষ্টা করেছেন। অনেকে বলেছেন যে উন্নয়নের প্রশ্নে দলবাজি করব না, রাজনীতি করব না। আমি বলেছি যে, আপনারা আসুন, উন্নয়ণের কথা বলুন। পশ্চিমবাংলার মানুষ ন্যাশনাল হাইওয়ে নিয়ে দুর্ভোগের মধ্যে দিয়ে চলেছে। সেই কারণে আমি কথা বলার জন্য কেন্দ্রে গিয়েছিলাম। সেখানে সংশ্লিষ্ট মন্ত্রীর সঙ্গে কথা বলেছি। কিন্তু দুর্ভাগ্য আমাদের যে, যার সঙ্গে কথা বললাম, দুইদিন পরে দেখলাম সেই মন্ত্রী আর সেই দপ্তরে নেই, তিনি কৃষি দপ্তরের মন্ত্রী হয়েছেন। সেখানে নুতন একজন এসেছেন। কাজেই আমার কথাগুলি বলা বৃথা হয়ে গেল। আবার আমাকে সেখানে গিয়ে নুতন ভাবে বোঝাতে হবে। সেজন্য একটু সময় দিতে হবে। কারণ নুতন ভাবে বোঝাতে গেলে নুতন সমস্যা আসবে, সঙ্কট আসবে। কিন্তু আসল সমস্যা হচ্ছে, যেখান থেকে পলিসি নির্ধারিত হবে, যেখান থেকে অর্থ আনতে হবে, যাদের উপরে সমস্ত কিছু নির্ভর করছে সেই জায়গাটা স্থিতিশীল না হওয়ার ফলে আজকে পশ্চিমবঙ্গকে দুর্ভোগ ভুগতে হচ্ছে। আপনি স্টেট হাইওয়ে কথা বলেছেন। পঙ্কজবাবু, স্টেট হাইওয়ে এখন যে জায়গায় দাঁড়িয়ে আছে, আমি আপনাকে বলছি যে, স্টেট হাইওয়ের অবস্থা আমরা অনেকটা উন্নতি করতে পেরেছি। ডায়মন্ডহারবার, আপনার বাড়ির কাছে নেতাজী সুভাষ রোড, রাজা সুবোধ মল্লিক রোড, তারপরে কলকাতার

বাইরে ঘটকপুরের রাস্তা বলুন, বসিরহাটের রাস্তা বলুন, স্টেট হাইওয়ের রাস্তা আগের থেকে অনেক উন্নত জায়গায় এনেছি। এখানে হাওড়ার কথা যেটা হলা হয়েছে, সেজন্যই ঋণ গ্রহণের প্রশ্ন এসেছে, আমাদের ঋণ গ্রহণ করতে হচ্ছে। ঋণ গ্রহণ করে সেই রাস্তা স্পেশ্যাল স্পেসিফিকেশনে করার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আমরা ১২ শত কিলো মিটার ঠিক করেছি যে এই রাস্তা করব। সরকার সাহেব বসে আছেন, আপনি বলুন যে আপনার কনস্টিটিউয়েন্সিতে আমরা আর.আই.ডি.এফ.-এ প্রকল্প গ্রহণ করে রাস্তা ভাল করেছি কি না? আমি এই ভাবে সকলকে বলতে চাই, এখানে অনেক রেসপেক্টেবল ব্যক্তিরা আছেন, আপন্যরা বলুন যে আমাদের যে প্রচেষ্টা ছিল, সেই প্রচেষ্টা ঠিক ছিল কিনা? টাকার একটা আমাদের সমস্যা আছে। আমি বারবার করে বলেছি যে আমাদের অর্থের সমস্যা আছে। আমরা ঋণ গ্রহণের জায়গা তৈরি করেছি। আমাদের প্রচেষ্টা আছে। আমরা ব্রিজ থেকে শুরু করে রাস্তা চওড়া ইত্যাদি কাজ করছি। কাজেই আমি একথা বলতে চাই যে, আজকে এই প্রস্তাব যারা এনেছেন, এটা আনতে হয় তাই এনেছেন। একথা ঠিক যে আপনারা নিজেদের শক্তি আগে সঙ্গবদ্ধ করুন তারপরে বলবেন। সাধন বাবু বললেন যে, সঙ্গবদ্ধ করলে আমরা দেখাব। আগে আপনারা নিজেদের সঙ্গবদ্ধ করুন। আর সঙ্গবদ্ধ করলেও রাইটার্স বিল্ডিংসে বসতে পারবেন কিনা আমি জানি না। কারণ গত লোকসভার নির্বাচনে পশ্চিমবাংলার মানুষ পরিস্কার ভাবে বলে দিয়েছে যে তারা কোনও দিকে আছে। আগামী দিনেও আমরা জনগণের সমর্থন নিয়ে আমরা আবার আসব। কাজেই এই প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

... (গোলমাল) ...

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের পক্ষ থেকে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে তার প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি।

... (নয়েজ অ্যান্ড ইন্টারাপশন) ...

যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে এই অনাস্থা প্রস্তাব শুধুমাত্র কংগ্রেস দলের পক্ষ থেকে আনা হয়েছে একথা আমি মনে করি না। আজকে পশ্চিমবঙ্গে যে সরকার শাসন ক্ষমতায় অধিষ্ঠিত আছে এদের প্রতি সামগ্রিক ভাবে পশ্চিমবঙ্গের মানুষেরই যে অনাস্থা আছে তা নয়, এখানে বামফ্রন্টের মন্ত্রী যাঁরা রয়েছেন তাঁরাও একে অন্যের প্রতি অনাস্থা জ্ঞাপন করেছেন। বড়বাজারে এক ব্যবসায়ীর বাড়ি উদ্বোধনের সময় মুখ্যমন্ত্রী স্বরাষ্ট্রমন্ত্রীর সমালোচনা করে অনাস্থা জানিয়েছেন। আমি দেখেছি, মাননীয় মুখ্যমন্ত্রীর স্ত্রী বুদ্ধদেব

বাবুর কাজের প্রতি অনাস্থা জ্ঞাপন করে রাজভবনে বলেছেন, 'আপনি স্বরাষ্ট্রমন্ত্রী, কিন্তু রাজ্যে নারী লাঞ্ছনা বাড়ছে, খুন-জখম বাড়ছে'। মাননীয় মুখ্যমন্ত্রী পূর্তমন্ত্রীর প্রতি অনাস্থা জ্ঞাপন করেছেন, এটা আমরা সংবাদপত্রের মাধ্যমে জেনেছি। তাই শুধুমাত্র এই অনাস্থাই নয়, মন্ত্রিসভার বিভিন্ন মন্ত্রী একে অপরের প্রতি অনাস্থা জানিয়েছেন; পূর্তমন্ত্রী অর্থমন্ত্রীর বিরুদ্ধে বলেছেন। তিনি দাঁড়িয়ে বলেছেন—অর্থ দপ্তর থেকে টাকা পাচ্ছি না এটা আমাকে বলতেই হবে। সেচমন্ত্রী অর্থমন্ত্রীর বিরুদ্ধে বলেছেন, কৃষিমন্ত্রীও অর্থমন্ত্রীর বিরুদ্ধে বলেছেন। অর্থাৎ যে কোহেসিভ টিম হিসাবে আপনাদের কাজ করবার কথা ছিল সেটা করতে পারেননি। ২২ বছরে সর্বক্ষেত্রে একটা নৈরাজ্য সৃষ্টি করেছেন। এইমাত্র সি.পি.এম. সদস্য মুস্তাফা বিন কাশেম মহাশয় বলছিলেন যে, গত ২৩ বছরে বামফ্রন্ট সরকার এই দাবি করে নি যে রাজ্যে আইন-শৃঙ্খলার অবস্থা ভাল। কিন্তু দুদিন আগে বুদ্ধদেব বাবু এখানে বলেছেন যে, সারা ভারতবর্ষের মধ্যে যত রাজ্য আছে তারমধ্যে কলকাতা হচ্ছে মরুদ্যান। অথচ তাঁরই দলের এক সদস্য এইমাত্র এই সভায় বলছিলেন যে, গত ২৩ বছরে বামফ্রন্ট সরকার এই দাবি করেনি যে রাজ্যে আইন-শৃঙ্খলার অবস্থা ভাল। কে কার বিরুদ্ধে অনাস্থা জ্ঞাপন করছেন! আমাদের অনাস্থার কথা ছেড়েই দিন। আপনাদের অপদার্থতার কথা এই অনাস্থার মাধ্যমে মানুষের কাছে তুলে ধরতে চাই। এই রাজ্যে পুলিশ কি বলছে? বর্তমান ডি.সি. (হেডকোয়ার্টার), তিনি বলছেন, 'পুলিশকে আগে মানুষ ভয় পেত, এখন ঘৃণা করে'। বুদ্ধদেব বাবু, আপনার প্রমোশন হয়েছে। কারও অপদার্থতা প্রমাণ করবার জন্য কমিউনিস্ট শাসনে এটাই হয়; যে যত অপদার্থ তার প্রমোশন হয়ে যায়। কিন্তু নৈতিকতার প্রশ্নও তো আছে। বুদ্ধদেব বাবু পদত্যাগ করেছিলেন, কিন্তু আবার শাসন ক্ষমতায় ফিরে এসেছেন। এর কোনও ক্লারিফিকেশন আমরা পেলাম না। ডঃ শঙ্কর সেন মন্ত্রিসভা ছেড়ে চলে গেছেন, কিন্তু কোনও আদর্শকে ভিত্তি করে চলে গেলেন সেটা বলছেন না। এই বাংলার মানুষের আশা স্তব্ধ করা যায় না, তার প্রমাণ তারা বারবার দিয়েছেন।

[4-20 – 4-30 p.m.]

এই সরকারের সাংবিধানিক একটা দায়বদ্ধতা ছিল। থার্ড শিডিউলে বলছে—

"I shall discharge my duties without ill-will or affection of any person".

জ্যোতিবাবু দাঁড়িয়ে বলুন সংবিধানের প্রতি আনুগত্য প্রকাশ করেছেন কিনা। ২৩ বছরের মুখ্যমন্ত্রিত্বে তাঁর পরিবারের লোকের প্রতি আনুগত্য দেখিয়েছেন কিনা, এই সমাজে প্রতিষ্ঠিত করেছেন কিনা বলুন। কোথায় সাড়ে সাতশো টাকার চাকুরেকে কোটি

কোটি টাকার মালিকানা করে দিয়েছেন কিনা বলুন। সংবিধানের প্রতি দায়বদ্ধতা ছিল পরিবারের কোনও লোকের প্রতি কারও প্রতি ফেবার দেখাবেন না। এটা কি একটা সরকার চল্‌ছে? একটা স্টাডি রিপোর্টের কথা আমি বলছি, অক্সফেম একটা স্টাডি অরগানাইজেশন তার রিপোর্ট। আপনারা আপনারা কলকাতা শহরে সি.আই.আই. কনফারেন্স করলেন, বললেন সমস্ত শিল্পপতিকে এই শহরে টেনে আনবেন, পশ্চিমবাংলায় টেনে আনবেন, আপনারা ডেসটিনেশন অফ ওয়েস্ট বেঙ্গল করলেন। কি রিপোর্ট দিচ্ছে তারা? তারা বলছে—

"The study shows that Calcutta's share in the total 'net in-migrants' into urban West Bengal has gone down from 49 per cent in 1951-61 to 27 per cent during 1981-91".

এই শহরে শিল্পপতি আসেনি, এই বাংলায় নূতন করে শিল্পপতি আসেনি। গত ৮ বছরে ২৭১টি বিদেশি শিল্পপতি আমাদের রাজ্যে অ্যাপ্লাই করেছিল ব্যবসা করবার জন্য, মাত্র ৪ জন কাজ শুরু করেছে। এই হচ্ছে পশ্চিমবাংলার অবস্থা। এই মুখ্যমন্ত্রী তার জন্য কত দিন বিদেশে কাটিয়েছেন? ৫০০ দিনের বেশি বিদেশে কাটিয়েছেন ২৩ বছরের তাঁর শাসন কালে। ডব্লু.বি.আই.ডি.সি.-র চেয়ারম্যান সোমনাথবাবু কত দিন বিদেশে কাটিয়েছেন? ১২৬ দিনের বেশি তিনি বিদেশে কাটিয়েছেন। কি করলেন তাঁরা পশ্চিমবাংলার জন্য? আজকে পশ্চিমবাংলা শ্মশানে পরিণত হয়েছে। আইন-শৃঙ্খলার কথা বলি। কিছু দিন আগে জয়প্রকাশ খুন হয়ে গেলেন। নানা ধরনের খুন হচ্ছে কিন্তু এটা একটু আলাদা। বুদ্ধদেব বাবু এখানে নাচতে নাচতে বলবেন বম্বের থেকে ভাল আছি, দিল্লির থেকে ভাল আছি। কিন্তু মানুষ কি বলছে, ব্যবসায়ীরা কি বলছে? ব্যবসাদাররা বলছে এরপর অপহরণ হলে পুলিশকে বলব না, টাকা দিয়ে দেব। এরপর বুদ্ধদেব বাবু আর সাদা জামা কাপড় পরে আসবেন না, তাতে একটু কালি মাখিয়ে আসবেন। বাংলার ব্যবসায়ীরা বলছে তাদের অপহরণ করলে টাকা দিয়ে দেবে, বুদ্ধদেব বাবুর পুলিশকে আর বলবেন না। এই অবস্থায় আজকে আমরা এসে দাঁড়িয়েছি। এর পরেও কি বুদ্ধদেব বাবু এখানে থাকবেন? এই রাজ্য উগ্রপন্থীদের একটা স্বর্গরাজ্যে পরিণত হয়েছে, আই.এস.আই., এল.টি.টি.ই. এবং ইউ.এল.এফ.এ. জঙ্গীদের স্বর্গরাজ্যে পরিণত হয়েছে।

**(এই সময় লালবাতি জ্বলে ওঠে।)**

আজকে পশ্চিমবাংলায় কেন হয়েছে এটা? এই মন্ত্রিসভার সি.পি.এম. পার্টির অনেক সদস্যের সঙ্গে রসিদ খানের যোগাযোগ ছিল। তাদের আজকে লোক দেখানো সাসপেন্ড করা হয়েছে, তারা এখন আবার বহাল তবিয়তে আছে। রসিদ খানের সঙ্গে যোগাযোগ

ছিল বলে দেখানো সাসপেন্ড করা হয়েছিল। আজকে শিক্ষা ব্যবস্থা, স্বাস্থ্য ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। এই ব্যাপারে আমরাই শুধু অনাস্থা জ্ঞাপন করছি না, আপনাদের মন্ত্রীরাও অনাস্থা জ্ঞাপন করছেন। এই রাজ্যের মন্ত্রীরা দক্ষিণ ভারতে চিকিৎসা করতে যান। এই রাজ্যের মন্ত্রীরা সরকারি হাসপাতালের প্রতি আস্থা জ্ঞাপন করেন না। তারা কেউ যান অ্যাপেলোয় কেউ যান ভেলোরে কেউ যান নেত্রালয়ে। কেউ এস.এস.কে.এম. হাসপাতালে যান না। আমরা সবাই জানি এস.এস.কে.এম. হাসপাতাল হচ্ছে ওয়ান ওয়ে ট্রাফিক, সরকারি হাসপাতাল মানে হচ্ছে ওয়ান ওয়ে ট্রাফিক, প্রথমে হাসপাতালে ভর্তি তারপর সোজা কেওড়াতলা শ্মশান। মন্ত্রীরা তাঁদের জীবন বাঁচানোর জন্য চলে যান ভেলোরে, চলে যান অ্যাপেলোয়, চলে যান নেত্রালয়ে। এর থেকে অনাস্থা কি আর থাকতে পারে? আপনি সি স্টাটিস্টিক্স নিয়ে দেখেছেন ভেলোরে যত হাসপাতাল আছে তার ৬৫ পারসেন্ট ডাক্তার হল বাঙ্গালি? সেখানে ১২৫টি হোটেল আছে, জানেন কি সেখানে যে কার্ড বিলি হয় সেটা বাংলা ভাষায়? কারণ সেখানে ৬৫ পারসেন্ট বাঙালি চিকিৎসা করাতে যায়। এই হচ্ছে অবস্থা। স্বাস্থ্য শিক্ষা সর্ব ক্ষেত্রে এই পশ্চিমবাংলায় সর্বনাশের শেষ পর্যায়ে এসে দাঁড়িয়েছে। সবচেয়ে বড় কথা....

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়?)

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের সম্মানীয় বিরোধী সদস্যগণ কতকগুলো অভিযোগ উত্থাপন করে এই সরকারের বিরুদ্ধে অনাস্থা প্রকাশ করার চেষ্টা করেছেন। এখানে সবিনয়ে আমার একটি জিজ্ঞাসা যে, একটা সরকারের বিরুদ্ধে আস্থা জানানোর মাপকাঠি কি, আর অনাস্থা প্রকাশের মাপকাঠিটা কি এই হবে যে, আমাদের রাজ্যের ন্যাশনাল হাইওয়ের অবস্থাটা ভাল নয়? না কি মাপকাঠিটা এই হবে যে, আমাদের স্টেট হাইওয়ে রাস্তাগুলো অনেকটা ভাল, আমাদের জেলা সড়কগুলো অনেকটা ভাল, আমাদের গ্রামে অনেক কাজ হয়েছে? মাপকাঠিটা কি এই হবে যে, আমাদের রাজ্যে মানুষের পরমায়ু বেড়েছে? মাপকাঠিটা কি এই হবে যে এখানে শিশু মৃত্যুর হার কমেছে? মাপকাঠিটা কি এই হবে যে, এখানে আরও বিশ্ববিদ্যালয় এবং কলেজ প্রতিষ্ঠিত হওয়া উচিত ছিল? আমি মনে করি, একটা সরকারের বিরুদ্ধে আস্থা বা অনাস্থা জানানোর মাপকাঠি হওয়া উচিত, একটা সরকার সেই রাজ্যের সংখ্যা গরিষ্ঠ মানুষের প্রতি দায়বদ্ধতা যা আছে, জীবনযাত্রা, সামাজিক, সাংস্কৃতিক এবং শিক্ষাগত দিন থেকে উন্নতি বিধানের জন্য যে দায়বদ্ধতা ছিল সেটা তারা পালন করতে পেরেছে কিনা। সেই বিচারে একটা সরকারের বিরুদ্ধে আস্থা বা অনাস্থা প্রকাশ করা উচিত। আমি বিশ্বাস করি যে সব সদস্যবৃন্দ খোলা মনে বিচার বিবেচনা করবেন। আমাদের রাজ্যে পিছিয়ে পড়া যে সমস্ত মানুষ আছেন, তারা সংখ্যালঘু হোক, আদিবাসী হোক, তপশীল

সম্প্রদায়ের হোক বা দারিদ্র্যসীমার নিচে বসবাসকারি মানুষজন, তাঁরা কংগ্রেস আমলে যে জায়গায় ছিলেন—জীবনযাত্রার মানের দিক থেকে, সাংস্কৃতিক মানের দিক থেকে তাঁদের উন্নতি হয়েছে। অর্থাৎ যাদের প্রতি এই সরকারের দায়বদ্ধতা ছিল তাদের উন্নতি ঘটেছে। আমরা হিসাব করলে দেখতে পাব যে, ভারতবর্ষে অন্যান্য রাজ্যে জোতদার জমিদাররা যেখানে ২৫০-৩১৯ একর জমি রাখতে পারে, অমরা সেই জোতদারদের উচ্ছেদ করে উদ্বৃত্ত জমি ভূমিহীনদের মধ্যে দিতে পেরেছি। ফলে এখানে উৎপাদন বেড়েছে। সারা ভারতবর্ষে গড় খাদ্যশস্য উৎপাদন'এর তুলনায় আমাদের এখান উৎপাদন হার অনেক বেশি। আমরা দেখছি যে, সারা ভারতবর্ষে যেখানে গড়ে ১৪.৫০ কেজি. খাদ্য গ্রহণ করা থেকে ১৩ কেজিতে নেমে এসেছে, তখন পশ্চিমবঙ্গের একজন মানুষ অনেক বেশি, ১৫ কেজি. করে দানাখাদ্য গ্রহণ করতে পারেন। এটা তো আর রাতারাতি হয়নি। এটা কারও অস্বীকার করার উপায় নেই। যে কোনও রাজ্যের তুলনায় আপনারা পশ্চিমবঙ্গকে একবার ভাবুন। এটা তাঁদের কাছে মরুদ্যান—তপশীল, আদিবাসী মানুষ যারা বাঁচার মত আশ্বাস পেয়েছেন, তাঁদের কাছে এই রাজ্য মরুদ্যান। তাঁরা পঞ্চায়েত নির্বাচনে নির্বাচিত হচ্ছেন, শাসন ক্ষমতায় অংশীদারিত্ব প্রকাশ করছেন। মানুষের এই কল্যাণ সাধনে বামফ্রন্ট সরকার প্রতিশ্রুতিবদ্ধ ছিল, এই দায়িত্ব তাঁরা পালন করেছেন। এ কথা ঠিক যে আমাদের কিছু ব্যর্থতা আছে। ফিনান্সিয়ালি যাঁরা এলিট, যা আরও হওয়া উচিত ছিল, তা আমরা পারিনি। একটা অঙ্গরাজ্যে থেকে আমরা যতটা প্রত্যাশা করি তা আমরা পারিনি। আরও যা আমাদের করা উচিত ছিল তা আমরা পারিনি। তা থেকে আমাদের বিরত থাকতে হয়েছে। কেন্দ্রে যদি একটা প্রগতিশীল সরকার থাকে এবং কেন্দ্র-রাজ্যে যদি সুসম বন্টন হয়, তাহলে আমাদের অসমাপ্ত কাজ আমরা করতে পারব। পশ্চিমবাংলার সংখ্যা গরিষ্ঠ মানুষ আমাদের পক্ষে রায় দিয়েছে। তাই এই সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে, তার বিরুদ্ধে আমি অনাস্থা প্রকাশ করছি।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী অসিত মিত্র ঃ** স্যার, কংগ্রেস দলের আনা অসুস্থ জ্যোতি বসুর সরকার, অসুস্থ মন্ত্রিসভার বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে তাকে আমি সমর্থন করে দু একটি কথা বলছি। প্রতি বছর ইণ্ডিয়া টু ডে বেরোয়, গত কয়েক বছর আগে এই ইণ্ডিয়া টুডে তে একটা প্রবন্ধ বেরিয়েছিল। সেই প্রবন্ধে লেখা হয়েছিল যে অল সিকম্যান রুলড দা ওয়ার্ল্ড। সমস্ত দুর্বল মানুষেরা পৃথিবী শাসন করে আসছেন, যাদের কথা বলেছেন তার মধ্যে একজন হলেন চার্চিল, একজন হলেন হিটলার, একজন হলেন জন এফ কেনেডি এবং আরও অনেক রাষ্ট্রবিজ্ঞানী, যাদের নাম উল্লেখ আছে। সৌগত বাবুই তো বললেন যে, সেদিন খবরের কাগজে দেখলাম যে জ্যোতি বাবুর মুক্তি নেই। তাঁকে মৃত্যুর দিন

পর্যন্ত এই মন্ত্রিসভা কাঁধে নিয়ে বেড়াতে হবে। আরেকজন মরুদ্যানের মন্ত্রী নতুন হয়েছেন, তিনি আবার স্বরাষ্ট্রমন্ত্রী তথা উপ মুখ্যমন্ত্রী। তিনি আবার মরুদ্যানের মন্ত্রী এবং তিনি আইন শৃঙ্খলার ক্ষেত্রে রাজ্যে মরুদ্যান খুঁজে পাচ্ছেন। হি ইজ এ মিনিস্টার অফ ওয়েসিস। আইন শৃঙ্খলার প্রশ্নে কাশিম সাহেব উত্তর প্রদেশের সঙ্গে পশ্চিমবঙ্গের তুলনা করলেন। পশ্চিমবঙ্গ উত্তর প্রদেশ থেকে ৪ গুণ ছোট রাজ্য, কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে যে, ওর অবস্থা অনেক ভাল। এই প্রসঙ্গে কয়েকটি পরিসংখ্যান দিচ্ছি—যথা ১৯৯৬ সালে আসামে মার্ডার হয়েছে ১,৪২৫, কর্ণাটকে মার্ডার হয়েছে ১,৬০৪, উড়িষ্যাতে ১.৮ আর পশ্চিমবঙ্গে মার্ডার হয়েছে ১,৯২৭। তারপরে চুরির দিক বিহারের মতো রাজ্যের সঙ্গে তুলনা করতে গিয়ে বলছি যে, ওখানে চুরি হয়েছে ১৬,৭৮২। গুজরাটে ১৭,৬০৩ আর পশ্চিমবঙ্গে ২০ হাজার ৯৫। এই হচ্ছে আপনাদের মরুদ্যানের পরিকল্পনা। এই মরুদ্যান অন্য রাজ্যের সঙ্গে তুলনা করতে গিয়ে দেখা যাবে যে, ১৯৯২ সালের হিসাব ধরলে দেখা যাবে খুনের পরিমাণ হচ্ছে ৯ হাজার আর রেপ হয়েছে ১ হাজার। এই হচ্ছে মরুদ্যান আর তার স্বরাষ্ট্রমন্ত্রী তথা উপ মুখ্যমন্ত্রী হচ্ছেন বুদ্ধদেববাবু। আমি ওনাকে নতুন করে জিজ্ঞাসা করতে চাই যে, তাঁর এই মরুদ্যানে আর কত হাজার মার্ডার হলে পরে পরে বলবেন যে আইন শৃঙ্খলার ক্ষেত্রে মরুভূমি। এই জিনিস আজকে সারা পশ্চিমবঙ্গে ঘটছে। পঞ্চায়েত মন্ত্রী তার জেলার হিসাব দিতে গিয়ে লিখিত প্রস্তাব জানিয়েছেন যে, তাঁর জেলাতে মোট জনসংখ্যা ৮৩,৩৬,৩১২ আর ৬,২৪,৭৮৭ বিলো পভার্টি লাইনে রয়েছে। অর্থাৎ দারিদ্র্য সীমার নিচে অবস্থিত লোকের সংখ্যা হচ্ছে ৬,২৪,৭৮৭। এটা যদি পরিবার পিছু ৫ গুণ করা যায় তাহলে দেখা যাবে যে ৩৪ লক্ষ, ৩৫ লক্ষতে দাঁড়াবে বিলো পভার্টি লাইনের লোকের সংখ্যা। সুতরাং এই অবস্থায় আপনারাই তথা অর্থমন্ত্রী, পঞ্চায়েত মন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা বিচার করুন এটা মরুভূমি না মরুদ্যান। তারপরে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তিনি নিজেই তো রুগ্ন মন্ত্রী, আর পুরো স্বাস্থ্য ব্যবস্থাটাকে রুগ্ন করে তুলেছেন। আজকে হাসপাতালে গেলে বেড নেই, খাবার নেই, ওষুধ নেই কোনও চিকিৎসক নেই। কিছুই নেই। একজন জেল রক্ষী আলিপুর সেন্ট্রাল জেলের রক্ষী মদন বলে তার রক্ত পরীক্ষার রিপোর্ট এল তার মৃত্যুর পরে এবং ধরা পড়ল ম্যালেরিয়া হয়েছিল। সুতরাং এই তো স্বাস্থ্যের অবস্থা। তুফানগঞ্জের ৬টি ব্লকে প্রায় তিন হাজার সাড়ে তিন হাজার মানুষ এই রোগে আক্রান্ত। তাদের কোন চিকিৎসার ব্যবস্থা নেই। সেখানে কোনও ডাক্তার নেই, কোনও প্যাথোলজিস্ট নেই। কেবল ডাক্তারদের কাছে গেলে বলছেন মশারি টাঙ্গিয়ে ঘুমিয়ে পড়ুন, কোন চিকিৎসার ব্যবস্থা নেই। এক সময়ে প্রফুল্ল চন্দ্র সেন যখন মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি লোককে কাঁচকলা বেশি পাওয়া যচ্ছিল বলে কাঁচকলা খেতে বলেছিলেন। সেই কারণে তাঁকে কাঁচকলা মুখ্যমন্ত্রী বলা হয়েছিল। এবং কাঁচকলা টাঙ্গানো হয়েছিল। তাহলে ম্যালেরিয়া অপসারণের অক্ষমতায় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আপনাকে কি

বলা হবে, আপনি ম্যালেরিয়া মন্ত্রী। আপনি ম্যালেরিয়া ছড়াবার জন্যই এখানে এসেছেন। তাহলে আজকে থেকে আপনাকে ম্যালেরিয়া মন্ত্রীই বলা হোক। এই ব্যাপারে অন্য কিছু বলা যায়না। পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রী এখানে দাঁড়িয়ে অনেক কথা বলছিলেন, আপনার কি কাজ হয়নি? অসীমবাবুর সঙ্গে ঝগড়া করার জন্য অর্থ দপ্তর আপনার সঙ্গে কি অসহযোগিতা করেছে? ৯৭-৯৮ সালে গ্রামীণ পরিকল্পনা খাতে ১৪০ কোটি ৩৩ লক্ষ টাকা বরাদ্দ হয়েছিল, খরচ করা হল মাত্র ৫৪ কোটি ১৭ লক্ষ টাকা। স্যার, অসীমবাবু কি টাকা দেননি? নাকি মাননীয় মন্ত্রী খরচ করতে পারেননি? দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ে যখন হয় তখন পরিকল্পনা বাবদ ব্যয় ধরা হয়েছিল, ৮৬ সালে ৫৪ কোটি টাকা, এটা শেষ হল, ৯৮ সালে, ব্যয় হয়েছে ১৩৭ কোটি ৫১ লক্ষ টাকা। পূর্ত দপ্তরের এই ব্যর্থতার দায় কি মন্ত্রী সভার সকলের? নাকি পশ্চিমবাংলার মানুষের? এর জন্য কে দায়ী, অসীমবাবু আপনি এর উত্তর দেবেন। আপনি কি টাকা দেননি, তার জন্যই কি এই অবস্থা, আপনি জবাব দেবেন। আজকে বোরো চাষের ব্যাপারে মুখ্যমন্ত্রী বলবেন, গতবারে বলেছিলেন জলের ব্যবস্থা হবে। এবারে কিন্তু জলের ব্যবস্থা হল না। কেন্দ্রীয় সরকার চিনির বরাদ্দ বন্ধ করে দিয়েছেন পয়লা ডিসেম্বর থেকে, মাননীয় অর্থমন্ত্রী আপনি বলেছেন, ২২ কোটি টাকা ভর্তুকি দিয়ে চিনি দেবেন, এই ২২ কোটি টাকার আপনি কি বন্দোবস্থ্য করেছেন, সেই ব্যাপারে জবাব দেবেন। সর্বশেষে বলতে চাই, আজকে শুনছি নাকি স্বরাষ্ট্র দপ্তর থেকে খবর পাওয়া গিয়েছে, মণীষা দেবীকে খুঁজে পাওয়া গিয়েছে আসামের কামরূপে। তিনি সন্ন্যাসিনী বেশে রয়েছেন। যার সঙ্গে সি. পি. এম. পার্টি ওতপ্রোত জড়িত ছিল। আপনারাও সন্ন্যাসির বেশে লোটা কম্বল নিয়ে ওর কাছে চলে যান। এছাড়া এই বাইরে আর কোনও রাস্তা নেই, পশ্চিমবাংলার উন্নতির ব্যাপারে। তাই আমি এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দল যাদের প্রতি জনগণের কোনও আস্থা নেই, বারবার ব্যর্থ হচ্ছে গত ২৩ বছর ধরে। তারা আজকে লোক দেখাবার জন্য নিজেদের অপরাধ ঢাকবার জন্য দেউলিয়াপনাকে ঢাকবার জন্য এই সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব তারা এনেছেন সেই প্রস্তাবের আমি সম্পূর্ণ বিরোধীতা করছি। এখানে প্রস্তাবটি উত্থাপন করেছিলেন, বক্তৃতা করলেন না, শুরুতে বলি মান্নান সাহেব যে জেলা থেকে জিতেছেন, সেখানে একটা অ্যাসেম্বলি সেগমেন্টেও সংখ্যাগরিষ্ঠতা পাননি। তার পরে যিনি বললেন, তিনি তাঁর কেন্দ্রে প্রদত্ত ভোটের এক দশমাংশ ভোটও পাননি। আর একজন বক্তা তিনি যে সিম্বলে জিতেছেন, তিনি এখন কোথায় আছেন জানিনা। তবে তিনি পরশুদিন প্রমাণ করেছেন, অতীশবাবুর সাথেই আছেন। সেই সুব্রত মুখার্জি তাঁর কেন্দ্রের হাত চিহ্নের সিম্বলে কত ভোট পেয়েছেন, ভোটের ফলাফলে সেটা জানা গিয়েছে। এখানে অসিত বাবু বলেছেন, আমরা ২৯টি লোকসভা নির্বাচনে জিতেছি,

একটু শুনুন, গত লোকসভা নির্বাচনেও আমাদের প্রদত্ত ভোট ৪৬.৭৪ শতাংশ ছিল, আগের বারে ছিল ৪৬.৮৩ শতাংশ। ৯৬তে ছিল ৪৯.৮ শতাংশ।

[4-40 – 4-50 p.m.]

১৯৯৬ সালে আপনাদের প্রাপ্ত ভোট হচ্ছে ৪০.০৯ শতাংশ, ১৯৯৮ সালে আপনাদের প্রাপ্ত ভোট হচ্ছে ১৬.৪৫ শতাংশয আর এবারে কমে দাঁড়িয়েছে ১৩.৫৩ শতাংশ। আর আপনারা আমাদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনছেন, আপাদের বিরুদ্ধেই তো মানুষের কোনও আস্থা নেই। শোভনদেব বাবু এখানে খুব চিৎকার করছেন, ১৮টি জেলা নিয়ে আমাদের রাজ্য, সেখানে ভোটের ফলাফল বলছে বিজেপি, তৃণমূল, মূল সব মিলিয়ে চারটি জেলায় একেবারে শূণ্য। আর নদিয়া, দক্ষিণ ২৪ পরগণা, উত্তর ২৪ পরগনা, হাওড়া, হুগলি, মেদিনীপুর, বর্ধমান এইসব জেলাতে কংগ্রেস একটাও আসন পায়নি। লোকসভা ভোটের ফল প্রকাশের পরে আপনাদের নেত্রী খবরের কাগজে বিবৃতি দিল ২৯৪টি আসনের মধ্যে ১৫৫টি সেগমেন্টে আমরা সংখ্যাগরিষ্ঠ, কংগ্রেসের দিকে হাতছানি দিয়ে বলল তোমরা চলে এস। বাস্তবে কিন্তু তা নয়, শত্রুর মুখে ছাই দিয়ে ১৮৯টি সেগমেন্টে এবারের নির্বাচনে আমরা সংখ্যাগরিষ্ঠতা পেয়েছি, আর বি. জে. পি-তৃণমূল পেয়েছে মাত্র ৮৩টি সেগমেন্ট, আর কংগ্রেসে পেয়েছে মাত্র ২০টি সেগমেন্টে সংখ্যাগরিষ্ঠতা এবং সি. পি. আই. এম পেয়েছে দুটি সেগমেন্টে। আপনারা এখানে বলছেন আমাদের প্রতি জনগণের নাকি কোনও আস্থা নেই। পঞ্চায়েত নির্বাচন, উপ-নির্বাচন, পৌরসভার নির্বাচন, প্রতিটি মানুষ এই বামফ্রন্ট সরকারের প্রতি আস্থা জ্ঞাপন করেছে। উত্তরপ্রদেশে বি. জে. পি. গত লোকসভা নির্বাচনে ভাল ফল করতে পারেনি বলে মুখ্যমন্ত্রীকে সরিয়ে দেওয়া হয়েছে, কংগ্রেসের অবস্থাও সেই একই রকম। উড়িষ্যায় জানকী বল্লভ পট্টনায়েককে সরিয়ে দিয়ে গিরিধারী গোমাঙকে মুখ্যমন্ত্রী করা হয়েছিল, আবার শোনা যাচ্ছে পট্টনায়েককে নিয়ে আসা হবে। উপ-মুখ্যমন্ত্রীর পদ সৃষ্টি করা হয়েছে বলে আপনারা বলছেন এটা সংবিধানে নেই, অতীশ বাবুর জানা উচিত ছিল এই রাজ্যে অনেকবার উপ-মুখ্যমন্ত্রী হয়েছে। শোভনদেব বাবু এখানে আইন-শৃঙ্খলার অবনতি নিয়ে কথা বলছিলেন, উনি এখন যে এলাকা থেকে প্রতিনিধিত্ব করছেন উনি এখন বারুইপুর ছেড়ে দিয়ে প্রয়াত হৈমী বসুর আসন থেকে জিতেছেন—সেখানে গত ৮ই সেপ্টেম্বর শ্রাবণী সাহা নামে একটা মেয়ে খুন হল। ১০ই সেপ্টেম্বর এশিয়ান এজ পত্রিকায় বেরোল Meets, murders and marriages, Mamats ends another day. আজকে আপনারা এই বিধানসভায় বসে কথা বলছেন, কিন্তু আপনারা বিগত লোকসভা নির্বাচনের সময় ইস্তাহারে বলেছিলেন কেন্দ্র থেকে টাকা আসবে পি. এম টু ডি. এম, মাইনাস সি. এম, মাইনাস অ্যাসেম্বলি, মাইনাস পার্লামেন্ট। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব আনা

হয়েছে আমরা তার বিরোধীতা করছি। আপনাদের প্রতি জনগণের আস্থা ক্রমান্বয়ে কমছে, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দল এই মন্ত্রিসভার বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছে, তাকে সমর্থন করে কিছু বক্তব্য রাখতে চাই।

আমার আগেই শাসক দলের একজন সদস্য লোকসভা নির্বাচনের রেকর্ড বাজালেন। কিন্তু নিজে রেকর্ডের কোথায় অবস্থান করছেন তা বললেন না। তার বিরুদ্ধে তো মানুষ আগেই অনাস্থা এনেছে। আপনি আচরি ধর্ম পরেরে শিখায়'—এই কথাটা মনে থাকলে আর এসব বলতে পারতেন না।

বাজেটে অনেক কলরব শুনেছিলাম, সেখানে অনেক আশার রেকর্ড বাজিয়েছিলেন, অনেক আশার বাণী শুনিয়েছিলেন—দারিদ্র, বেকারি দূর করার কথা, সুস্থ প্রশাসনের কথা, ন্যায়বিচার, সুস্থ্য আইন-শৃঙ্খলার কথা। এসব কি রক্ষা করতে পেরেছেন? একবার ভেবে দেখুন তো। এই মন্ত্রিসভার মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে অন্যান্য মন্ত্রীরা তাদের আসন অলঙ্কৃত করে রেখেছেন—কিন্তু তার মর্যাদা কি রাখতে পেরেছেন? বলেছিলেন চাষীর মনে আনন্দের জোয়ার আসবে। আর আমরা দেখছি সামান্য নদীর জলোচ্ছাসে সুন্দরবনের গ্রামগুলো ভেসে গেছে, সেখানকার লোকের চোখের জল ঝরছে। কত টাকা সেচ দপ্তর এমনি ভাবে নয়-ছয় করেছে। এটা একটা অপদার্থ দপ্তর। কেলেঘাই করতে গিয়ে মানুষকে আরও গরিব করেছেন। আমরা দেখছি কেলেঘাই ঘাই মেরে সমস্ত টাকা নদীর জলে দিয়েছে। আর আপনারা বলছেন বামফ্রন্ট সুন্দর ভাবে কাজ করেছে।

পি. ডব্লু. ডি. মন্ত্রী অনেক কথাই বললেন। ৭ বছর ধরে টাকা দেওয়া সত্ত্বেও ফলতা ফ্রি ট্রেড জোনে কোন কাজ করতে পারলেন না। ঐ যে বাবা কপিলমুনি আসে বছরে একবার, সেই সময় ডায়মণ্ড হারবার রোডে হাত পড়ে নাহলে যে মুখ পুড়বে। ঐ শিয়াল পণ্ডিতের এক বাচ্চা নিয়ে পাণ্ডিত্য জাহির করবার মতো করছেন আপনারা। অথচ সারা পশ্চিমবাংলার রাস্তাগুলো দারুণ বেহাল অবস্থায় আছে, সেসব কথা বললেন না। আজকে বন্যা রোধের জন্য লক্ষ লক্ষ টাকা কোথায় যাচ্ছে? কোনও মাস্টার প্ল্যান নেই বা মাস্টার প্ল্যান করতে অক্ষম বলে আজকে টাকাগুলো নয়-ছয় হয়ে যাচ্ছে। এই মন্ত্রিসভার উপর আস্থা রাখা উচিত? আমরা তো রাখতে পারছি না। আর একজন মন্ত্রী মশাই—নরেন দে বললেন—এটা গরিবের সরকার। এটা তো সত্যিই নাহলে ২৩ বছরে বি. পি. এল.-এ যে ৭০ শতাংশ বসবাস করছে তা এক শতাংশও তো কমাতে পারলেন না। এখনও পর্যন্ত তারা কোনও মতে দুটো অন্ন খুটে কষ্টে, ক্লিষ্টে বেঁচে আছে। তাহলে নরেন বাবু যেটা বলেছেন সেটা তঞ্চকতা নয়?

*আপনারা বলেছিলেন বেকারত্ব দূর করবেন। বেকারের সংখ্যা প্রায় ৫৮ লক্ষ এখন। তার পর ছোটখাটো শিল্প, কল-কারখানায় যেখানে ৯৫ সালে যেখানে ১০ লক্ষ* লোক কাজ করত, আজকে সেখানে ৭ লক্ষ লোক কাজ করছে। বেকারের সংখ্যা বাড়ছে। বেকারত্বের জ্বালা কি দূর করতে পেরেছেন? এরজন্য যে অর্থনৈতিক বুনিয়াদ দৃঢ় করার দরকার ছিল, এই সরকার তা করতে পারেনি বরং তাদের লাঞ্ছনা, প্রতারণার বুনিয়াদ তৈরি করে দিয়েছেন। আর তাদের হাতে তুলে দিয়েছেন বেআইনি অস্ত্র, মদ, গাঁজা থেকে আরম্ভ করে সমস্ত খারাপ জিনিস এইভাবে তাদের মানসিক অপমৃত্যু দিয়েছেন। আজকে এই সরকার এবং তার মন্ত্রী মণ্ডলী আজকে আমাদের ছাত্রসম্পদ, যুব সম্পদকে বিপথে পরিচালিত করবার জন্য সমস্ত রকম ভাবে সাহায্য করছে। এই অবস্থা আজকে তারা নিজেরাই এনেছেন। এটা তাই বিবেকের কাছে প্রশ্ন—এই রাজত্বে বেকাররা আজকে অন্য পথে, ভুল পথে যাচ্ছে। আইন শৃঙ্খলার কথা বলছেন? মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী জানেন না যে, আজকে ১৫ দিনে জায়মণ্ড হারবারে ২৫টা খুন হয়েছে? ডায়মণ্ড হারবারের একটা জায়গায় ৫ দিনে ৫ বার বাস ছিনতাই হয়েছে? ওই দিক থেকে প্রভঞ্জন বাবু থেকে আরম্ভ করে যারা আসেন, তাদের জিজ্ঞাসা করলেই বুঝতে পারবেন যে, কি অরাজকতা চলছে। শেখানে আইন বলে কিছু নেই। শৃঙ্খলা বলে কিছু নেই। প্রত্যেক দিনেই ডাকাতি হচ্ছে। আজকে খবরের কাগজে দেখলাম যে, মুখ্যমন্ত্রীর এলাকা সাতগাছিয়ার বিশালাক্ষী তলায় খুন হয়েছে। গতকাল সেখানে সি পি এম বন্ধ ডেকেছিল। বলুন না আইন কোথায় আছে? শৃঙ্খলা কোথায় আছে? তার দু দিন আগে বিশেষ করে দিঘীরপাড়ে ডাকাতরা ডাকাতি করতে এসেছিল। সেই কথা একজন লোক বলে দিয়েছে বলে সঙ্গে সঙ্গে তার মাথায় গুলি করে হত্যা করেছে। পুলিশ হত্যাকারিদের টিকিটিও খুঁজে পাচ্ছে না। সুতরাং এই হিসাবগুলি মন্ত্রী মহাশয় রাখেন না। আর মন্ত্রী মরুদ্যান দেখছেন এখানে। আজকে কেউ একজন বলছিলেন যে, সংস্কৃতিবান, বিবেকবান। আমরা আপনাদের বলছি যে, সংস্কৃতিবান, বিবেকবান হলে এটা ঘটা কখনও সম্ভব নয়। প্রত্যেক জায়গায় দুর্নীতি হচ্ছে। মিঃ পাণ্ডে বলছিলেন যে, টাকা পয়সা না দিলে ভর্তি হয় না ছেলে মেয়েরা। এটা আমার কথা নয়। এটা শাসক দলেরই একজনের কথা। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী আব্দুল মান্নান এবং অন্যান্য বিরোধী সদস্যদের আনা যে অনাস্থা প্রস্তাব, আমি তার বিরোধীতা করে আমার আর্থিক প্রসঙ্গেই আমার বক্তব্য সীমাবদ্ধ রাখছি। একটা কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিষ্কার করে বলে রাখ যে, আজকে ভারতের ২৫টা রাজ্যই কঠিন আর্থিক সমস্যার

মুখোমুখি দাঁড়িয়ে আছে। এর মূল সূত্রপাত ইদানিংকালে হয়। কেন্দ্রীয় সরকার যখন কেন্দ্রীয় বেতন কমিশনের সুপারিশ মেনে কিছু যুক্ত করে প্রায় ৪০ শতাংশ মূল বেতন বৃদ্ধি করেন, তারপর প্রত্যেকটা রাজ্যকে নিজের নিজের রাজ্য সরকারি কর্মী, আমাদের রাজ্যের কর্মী, আমাদের শিক্ষক, শিক্ষাকর্মী এদের বেতন বৃদ্ধি করতে হয়েছে। এর মুখে দাঁড়িয়ে আমার মনে পড়ে যাচ্ছে যে, গত বছর ফেব্রুয়ারি মাসে জাতীয় উন্নয়ন পর্ষদে যখন নবম যোজনা আলোচনা হল, তখন প্রতিটি রাজ্য থেকে আমাদের অনুরোধ করা হয় যে, সমস্ত রাজ্যের হয়ে আমরা যেন রাজ্যের সমস্যার কথা বলি। আমরা বলি যে, মাননীয় প্রধানমন্ত্রী এইভাবে চলতে পারে না। এই যে হঠাৎ বৃদ্ধি হয়েছে, এই অতিরিক্ত ব্যয়বৃদ্ধির অর্ধেক আপনারা একটা ঋণের ব্যবস্থা করে দিন। আপনাদের বাজেটে কিছু ক্ষতি করতে হবে না। প্রত্যেকেই সমর্থন করবেন, প্রতিটি রাজনৈতিক দলের যে সমর্থক আছেন, তারা প্রত্যেকেই সমর্থন করবেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এখন ও পর্যন্ত সহায়তা পাইনি। আর একটা কথা বলে রাখি যে, গত আর্থিক বছর শেষ হয়েছে, এর মধ্যে একটা বিচ্ছিন্ন দিন ছাড়া একটা দিনের জন্য আমাদের দৈনন্দিন ঘাটতিতে পড়তে হয়নি এবং পরিকল্পনা বাজেটের প্রায় ৪ হাজার কোটি টাকাতে আমরা উন্নীত করতে পেরেছি। বিভিন্ন দপ্তরের মধ্যে যেগুলি ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট, পূর্ত দপ্তর, সেচ দপ্তর, জনস্বাস্থ্য দপ্তর, তাদের এল ও সি ৯৭.৫ শতাংশ দেওয়া সম্ভব হয়েছে। যদি গত বছরের কথাই বলেন। সৌগত বাবু বলছিলেন সমস্ত রাজ্যের হিসেবে। একটি দিন ছাড়া একটুও ঘাটতি না করে পরিকল্পনা বাজেট খুব বেশি রাজ্য করতে পারেনি। আপনি বলছিলেন দেউলিয়া। সবচেয়ে সক্ষম জায়গার একটি জায়গায় আমরা আছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বছরও ওই ঘাটতি বাঁচিয়ে অক্টোবরের শেষ পর্যন্ত প্রায় ১ হাজার ৫শো কোটির মতো পরিকল্পনা ব্যয় করা সম্ভব হয়েছে। প্রত্যেকটা ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের ৫৪ শতাংশের মতো ইতিমধ্যেই এন. ও. সি ছেড়ে দেওয়া হয়েছে। একশো ভাগ আমরা ছাড়তে পারব। সেচ এবং পূর্ত দপ্তরের জন্য অতিরিক্ত ঋণ বাবদ অর্থের কথা আমি এক মিনিট পরে বলছি। মাননীয় সৌগত রায় একটা দৃষ্টি আকর্ষণ করেছেন। রাজস্ব ঘাটতি এবং রাজ্যগুলির উপর ঋণের বোঝার উপর রাজস্ব ঘাটতি শুধ পশ্চিমবাংলায় ৯১-৯২ সালের পর ২৫টি রাজ্যের প্রত্যেকটা রাজ্যে, আপনারা যখন কেন্দ্রীয় সরকারে সর্বশেষ বছরে, কেন্দ্রীয় সরকারের রাজস্ব ঘাটতি ছিল ৪০ হাজার কোটি টাকার বেশি। এই বছর ৬০ হাজার কোটি টাকার বেশি। আপনি যে বছরটা বলছিলেন ৯৬-৯৭তে তুলনীয় রাজ্যগুলির মধ্যে সবচেয়ে বেশি। রাজস্ব ঘাটতি তো অন্ধ্রপ্রদেশে। ৩ হাজার ১শো ৯৯ কোটি। উত্তরপ্রদেশে ৩ হাজার ১৭৯ কোটি, মহারাষ্ট্রে প্রায় দু হাজার কোটি। পশ্চিমবঙ্গে ২ হাজার ৯৫ কোটি টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ঘাটতির মধ্যে সবচেয়ে বেশি অংশ হচ্ছে স্বল্প সঞ্চয় জনিত সুদের যে ভাগটা দিতে

হয়। আমি বারবার বলেছি যে, এখন কেন্দ্রীয় সরকার শুনতে শুরু করেছেন, ১২০ কোটি টাকা যদি স্বল্পসঞ্চয় জনিত হয় ২০ কোটি টাকা যদি মানুষ তুলে নেন সেটা রাজ্য থেকে কেটে নেওয়া হয়। বাকি ১শো কোটি ২৫ কোটি কেটে নেওয়া হয় সুদ দেওয়ার জন্য। তারপর যে উদ্বৃত্ত সব ফেরত দেওয়ার পরে সেই উদ্বৃত্ত কেন্দ্রীয় সরকার গত ২০ বছর কৃত্রিমভাবে ঋণ হিসেবে চাপাচ্ছেন রাজ্যগুলির ওপরে। এটা অন্যায়। যদি উদ্বৃত্ত হয় তাকে যদি উদ্বৃত্ত হিসেবে গ্র্যান্ট হিসেবে বন্টন করা হয়, আমাদের এই যে দু হাজার ৯৫ কোটি টাকা, তা থেকে ১২শো কোটি টাকা সঙ্গে সঙ্গে কমে যায়। শুধু তাই নয়, আমরা কোল রয়ালটি বাবদ যে এক হাজার কোটি টাকা পাই, যদি সেটা পেতাম ওই বছর উদ্বৃত্ত হতে পারত। আপনি পাবলিক ডেটের কথা বলেছেন, মাননীয় সৌগত রায় মহাশয়, আমি একই রিজার্ভ ব্যাঙ্কের তথ্য উল্লেখ করে বলছি। আপনি শুধু পশ্চিমবঙ্গের কথা বলেছেন। সেই বছর মহারাষ্ট্রের পাবলিক ডেট হচ্ছে ২৬ হাজার ২৬৭ কোটি টাকা, উত্তরপ্রদেশে ৪০ হাজার ৭৮৯ কোটি টাকা, অন্ধ্রপ্রদেশে প্রায় ২০ হাজার কোটি টাকা। পশ্চিমবাংলায় ২২ হাজার ৪৮৬ কোটি টাকা কিন্তু এর মধ্যে ১৩ হাজার হচ্ছে ওই স্বল্প সঞ্চয় জনিত ঋণ। এটা সরিয়ে দেওয়া মাত্রই ৯ হাজার কোটি টাকায় পশ্চিমবঙ্গ নেমে আসবে। আমাদের যে আলোচনা চলছে। সেই অন্যায় কৃত্রিম ঋণের বোঝা সরালে সমস্ত রাজ্যগুলির মধ্যে পশ্চিমবাংলার উপর ঋণের বোঝা সবচেয়ে কম আছে। আমরা বাইরে থেকে ঋণ নিই না। একমাত্র স্বল্প সঞ্চয় ছাড়া আমরা সফল হয়েছি। তার এই প্রতি তার এই প্রতিফল দিতে হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে দাঁড়িয়ে একটা কথা বলা উচিত। পরিকল্পনা ব্যয়—আপনারা যখন ক্ষমতায় ছিলেন—আপনাদের শেষ বছরে ছিল, ২২৮ কোটি টাকা। ৭৬-৭৭ সালে। ৮৬-৮৭তে সেটা হয় ৭০৫ কোটি। এখন ৪ হাজার কোটি টাকা। আপনাদের চেয়ে প্রায় ২০ গুণ বৃদ্ধি পেয়েছে যেখানে জিনিসপত্রের দাম বৃদ্ধি পেয়েছে ৭ গুণের মত। মাননীয় উপাধ্যক্ষ এর উপর ভিত্তি করে, আপনারা বলছিলেন দেউলিয়া, উন্নয়নের গতিটা লক্ষ্য করুন, কেন্দ্রীয় সরকারের তথ্য বলছে ৯১ থেকে ৯৯ এর মধ্যে, আমাদের দেশের সমস্ত রাজ্যগুলির গড় মোট উৎপাদন বৃদ্ধির হার ৫.৮ শতাংশ থাকছে। পশ্চিমবাংলা অনেক উঁচুতে ৬.৬ শতাংশ। আপনারা কৃষিতে ৮০ থেকে ৯৭, সর্বভারতীয় তথ্য বলছেষ যেখানে সর্বভারতীয় ক্ষেত্রে রাজ্যগুলির খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধির হার যেখানে ২.৬, পশ্চিমবাংলা প্রথম ৪.৫ শতাংশ হারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জাতীয় নমুনা সমীক্ষা কেন্দ্রীয় সরকারের, তাঁরা করেন ৮৩-৯৩ বৎসর মধ্যে, সমস্ত রাজ্যগুলির কংগ্রেস, বি. জে. পি যে যেখানে আছেন তাদের মাথাপিছু খাদ্যশস্য গ্রহণ কমে গেছে। বৃদ্ধি পেয়েছে পশ্চিমবাংলা এবং কেরালা এবং উড়িষ্যা, পশ্চিমবঙ্গের সবচেয়ে বেশি। আপনি শিল্পের কথা বলেছেন। ৯৩-৯৪ সালের শিল্পের উন্নতির হার ছিল ৪ শতাংশ। ৯৬-৯৭তে বৃদ্ধি পেয়ে হয়েছে ৯ শতাংশ। সর্বভারতীয় ৮

শতাংশের বেশি। তারপর কেন্দ্র রাজ্যে দুই কমে গেছে, গিয়ে হয়েছে ৫ শতাংশ। এই বছর আমাদের রাজ্যে শিল্পোৎপাদনের হার ৬ শতাংশ অতিক্রম করতে চলেছে ফেব্রুয়ারির মাঝামাঝি আপনাদের সমস্ত বিরোধীতা অতিক্রম করে হলদিয়া পেট্রো-কেমিকেল প্রকল্প ৫ হাজার ১শো কোটি টাকা, চিমনী দিয়ে ধোঁয়া বেরোবে।

[5-00 – 5-10 p.m.]

এখন থেকে ৪ মাসের মধ্যে ১৩০০ টি অনুসারি শিল্পের পরিকল্পনা আমরা নিয়েছি, বি. টি. এ. প্রোজেক্টে ১৫০০ কোটি টাকা আপনাদের বাধা অতিক্রম করে ফেব্রুয়ারিতে শুরু হবে, তাই বৃদ্ধি পাবে। এই সমস্তগুলি যখন করছি তখন আমাদের পরিকাঠামো উন্নয়নের প্রয়োজন আছে। কৃষিতে বশেষ করে সেচ এবং জল নিকাশি—তাই সেচ দপ্তরের বাজেট ৩৭৬ কোটি টাকা, তার পরেও পদ্মার ভাঙন রোধের জন্য আপনারা জানেন কেন্দ্রীয় সরকারের কমিটি বলেছিলেন ৯২৭ কোটি টাকা লাগবে, কেন্দ্রীয় স্তরের প্রকল্প, আপনাদের অর্থ দেওয়ার কথা ছিল, আপনাার ৩০ কোটি টাকার বেশি দেননি। আমরা ৬০ কোটি টাকা দিয়েছি। আমরা হার্ডকো থেকে ১৪ পারসেন্ট সুদের হারে ৩০০ কোটি টাকা ঋণ গ্রহণ করেছি। আমরা সমস্ত জল-সেচ প্রকল্পগুলি শেষ করতে চাই। রাস্তার ক্ষেত্রে ৩০৫ কোটি টাকা থেকে ৫৯৪ কোটি টাকা বৃদ্ধি করে দু-গুন টাকা বৃদ্ধি করেও আরও ২৫০ কোটি টাকা আমরা ঋণ হিসাবে নিচ্ছি। এটা নতুন ভাবে কাজ হবে, পূর্তদপ্তর এবং অর্থদপ্তর আমরা দুই মন্ত্রী মিলে ঠিক করেছি রাজ্য সড়কের কাজগুলি যারা নামকরা প্রতিষ্ঠান রাজ্যসরকারি, কেন্দ্রীয় সরকারি, বেসরকারি প্রতিষ্ঠান একমাত্র তারাই পাবেন এবং ৩ বছরের গ্যারান্টী নিয়ে কাজ হবে। ৬ তারিখে খোলাখুলি আমরা আলোচনা করে একটা জায়গায় যেতে চাই। জিলাস্তরের প্রকল্প এটা ৭৩, ৭৪ এর সংবিধান সংশোধনের কারণে ৩৯টি বিষয় আছে, কোনও ব্যক্তিগত বিষয় নয়। জিলাপরিষদের প্রকল্পগুলি জিলাপরিষদের মাধ্যমে করতে হবে। আমরা মাঝামাঝি পথ বার করছি। এটা শুধু রাস্তা-ঘাটের ক্ষেত্রেই নয়, সেচের ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে, জন-স্বাস্থ্যর ক্ষেত্রে, বিদ্যুতের ক্ষেত্রে জিলাপরিষদের হয়ে সেই দপ্তরগুলি কাজ করবেন। যখন কাজ করবেন তখন স্বচ্ছতার সঙ্গে কাজ হবে এবং কাজের হিসাব মানুষ দেখবেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে সত্যরঞ্জন বাপুলী বোধ হয় আমাকে একটা কথা বলেছিলেন পঞ্চায়েতের দুর্নীতির কথা, কাজ শেষ না হওয়ার কথা, জহর রোজগার যোজনার কথাও উনি বলে ছিলেন—উনি চলে গেলেন—এই জিলাপরিষদের পক্ষ থেকে যে টাকা চাওয়া হয় ১৮.১২-তে সেই টাকা আবার কেন্দ্রীয় সরকার দেন ২৬.২ তারিখে, সেই টাকাই খরচ হয়নি। আপনারা এত দিন অপবাদ দিচ্ছিলেন, তাই সি. এ. জি. কে আমরা বলি অডিট করতে। ভারতবর্ষে আর কোন রাজ্য সরকার সি. এ. জি.-কে দিয়ে

পঞ্চায়েত অডিট করান না। নিজেদের অডিট অফিসারদের দিয়ে করান। একমাত্র আমরা এ. জি. কে দিয়ে করাই। সি. এ. জি. ১৪০০ কোটি টাকা অডিট করে রিপোর্ট দেওয়ার পর দেখা গেল একমাত্র বে-নিয়ম হয়েছে .০৫ পারসেন্ট-এর চেয়েও কম ক্ষেত্রে। প্রত্যেকটি জায়গায় শাস্তি দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমস্ত পরিকল্পনা খাতে এই ব্যয় বরাদ্দ বৃদ্ধি বিকেন্দ্রীকরণের দায়বদ্ধতা, বিকেন্দ্রীকরণ-এর কথা তুলে পাচ্ছে আপনারা কোনও প্রশ্ন করেন তাই কেন্দ্রীয় যোজনা কমিশনের ১৯৯২ সালে প্রকাশিত তথ্য অনুযায়ী বলছি আপনারা কর্মসংস্থানের প্রশ্ন তুলেছেন সমস্ত রাজ্যগুলিতে প্রতি বছর কর্মসংস্থান বৃদ্ধি পাচ্ছে ২.৩ পারসেন্ট হারে, পশ্চিমবাংলায় সব চেয়ে বেশি ২.৯ শতাংশ হারে। তবে এটা মূলত কৃষি এলাকায়। এটা আমাদের ছড়িয়ে দিতে হবে শহর এবং আশা শহরে। আমাদের কেন্দ্রীয় সরকারের ব্যাঙ্কগুলি সাহায্য করছে না, আগামী দিনে সমবায় ব্যাঙ্ক স্বনির্ভর গোষ্ঠীর মাধ্যমে আমরা প্রতিটি শহরে বস্তি এলাকায় প্রবেশ করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি কাজে ঢিলেঢালা দিনগুলি শেষ করতে হবে, তাই ঠিক সময়ে আসা এবং ঠিক সময়ের আগে না যাওয়ার সরকারি কর্মচারিদের যে ব্যবস্থা শুরু করেছি সেটা কাজ দিতে শুরু করেছে। এর পরের ধাপে হবে দায়বদ্ধতা। শুধুমাত্র সরকারি কর্মচারী নয়, আমি শিক্ষক সংগঠনের সঙ্গে আলোচনা শুরু করেছি, অধ্যাপক সংগঠনের সঙ্গে, চিকিৎসক সংগঠনের সঙ্গে—জানবেন এই দায়বদ্ধতা আমরা আরও তীক্ষ্ণ করব, এটা ব্যক্তিগত দায়বদ্ধতা নয়, সামাজিক দায়বদ্ধতা মানুষের কাছে। টানটান ভাবে কাজ হবে আগামী দিনে আমরা উৎপাদনের গতি বাড়াব, কর্মসংস্থানের গতি বাড়াব, পরিকল্পনায় খরচ বেশি করছি। সমস্ত রাজ্যগুলির মধ্যে আর্থিক দিক থেকে সবচেয়ে সক্ষম হিসাবে আর্থিক বছর শেষ করব এই কথা বলে অনাস্থাকে এই এই কারণে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল করিম চৌধুরি ঃ** স্যার, আজকে আমাদের দলের পক্ষ থেকে যে অনাস্থা প্রস্তাব এই মন্ত্রিসভার বিরুদ্ধে মান্নান সাহেব এনেছেন তাকে সমর্থন করে কয়েকটা কথা আপনার মাধ্যমে বলতে চাই। স্যার, প্রথমে আমি আমার এক্সপিরিয়েন্স সম্বন্ধে একটু বলছি। পরশুদিন আমাদের এখানে অ্যাডজর্ণমেন্ট মোশানের উপর আলোচনা হচ্ছিল এবং তখন হোম মিনিস্টার সম্বন্ধে অনেক কিছু বলা হয়েছিল। হোম মিনিষ্টারের ঐ রকম রাফ, হার্স, অ্যারোগেন্ট অ্যাটিচিউড আমাদের ভাল লাগেনা। আট বছর আগে উনি যকন আর্বান ডেভেলপমেন্টের মন্ত্রী ছিলেন তখন আমি একবার ওনার চেম্বারে গিয়েছিলাম। উনি বলেছিলেন, আমি প্রি-অ্যাপয়েন্টমেন্ট ছাড়া কথা বলিনা। আমি বলেছিলাম, খুব সিরিয়াস কথা আছে। উনি বলেছিলেন, না শুনব না। তার পর থেকে আমি আর কখনও ওনার কাছে দেখা করতে যাইনি। উনি হোম মিনিস্টার হওয়ার পরেও অনেক ঘটনার ব্যাপারে লেটার পাঠিয়েছি, টেলিগ্রাম পাঠিয়েছি কিন্তু দেখা করতে

যাইনি। ডি. জি.-র কাছে যাই, হোম সেক্রেটারির কাছে যাই, ওনার কাছে যাইনা। বিধানসভার একজন সদস্য পি. এন. রায় ৮/১০ বার গিয়ে ওনার অফিসারদের কাছ থেকে অ্যাপয়েন্টমেন্ট নিয়েছেন। আজকে যাকে উপ-মুখ্যমন্ত্রী করা হয়েছে তিনি আগে ছিলেন পুলিশ মন্ত্রী। আমি মনে করেছিলাম মানুষের কাছে এবার উনি গ্রহণযোগ্য হবেন। কিন্তু উনি তা হতে পারলেন না। আবার, উপ-মুখ্যমন্ত্রী হয়ে গেলেন। আমি বলি, ১৯৬৯ সালে মাননীয় জ্যোতিবাবুও ডেপুটি চিফ মিনিস্টার ছিলেন। তখন আমি প্রথম প্রথম এম. এল. এ. হয়েছি, ২৫ বছর বয়স। তখন তিনি হোমপোর্ট ফোলিও-ও পেয়েছিলেন। উনি এত পাওয়ারফুল ছিলেন যে অজয় মুখার্জিও ওনার কাছে কিছু নয়। একবার রাইটার্স বিল্ডিঙে অজয় মুখার্জিকে কো-অর্ডিনেশন কমিটির লোকেরা জামা ছিঁড়ে দিয়েছিলেন। কিন্তু ডেপুটি চিফ মিনিস্টারের যখন লক্ষ্য পড়ল তখন তিনি কথা বলেছিলেন পাওয়ারফুলি। কিন্তু ওনার সঙ্গে অনেক তফাৎ। উনি মানুষের কাছে গ্রহণযোগ্য হচ্ছেন না, উপ-মুখ্যমন্ত্রী হওয়া উচিৎ হয়নি।

ল অ্যাণ্ড অর্ডার সম্বন্ধে আর কি বলব? ল অ্যাণ্ড অর্ডার আছে? আপনারা সেদিন অনেক তথ্য দিলেন। আমি বলব মিথ্যা তথ্য সব। এখন ব্যবসায়ী অপহরণ, মার্ডার উত্তরবঙ্গেও হচ্ছে। সিলামপুরে মহাসপ্তমির দিন জুয়ার ব্যাপারে পুলিশকে রিপোর্ট কার হলে পুলিশ রেইড করে এক লক্ষ টাকা সিজ করে কিন্তু জুয়াড়িরা বিহারে পালিয়ে গেল এবং কিছুদিন পরে যে দুটো ছেলে খবর দিয়েছিল তাদের ডেডবডি পাওয়া গেল। কিন্তু পুলিশ কোনও অ্যাকশন নেয়নি।

আবার, আমাদের গ্রামের কোয়াক ডাক্তার মহঃ নাসিমকে ডিসপেনসারি থেকে বাড়ি যাওয়ার পথে কিডন্যাপ করে খুন করা হয় এবং রাস্তায় ফেলে দেওয়া হয়। পুলিশ এব্যাপারে কোনও অ্যাকশন নেয়নি। ডি. জি. কে বলেছি। ডি. জি. ডি. আই. জি. -কে বলেছেন, এস. পি.-কে বলেছেন—এনকোয়ারির কাজ হচ্ছে। তাই বলছি, এখানে মার্ডার হচ্ছে, কিলিং হচ্ছে, ডাকাতি হচ্ছে, ল্ অ্যাণ্ড অর্ডার সিচ্যুয়েশন খারাপ, মানুষের নিরাপত্তা নেই। আজকে বর্ডার সংলগ্ন গ্রাম থেকে আই. এস. আই.-এর দোহাই দিয়ে অনেককে মাঝে মধ্যে তুলে নিয়ে যাওয়া হচ্ছে। আমি একজনকে সার্টিফিকেট দিয়েছিলাম তার পরও বলা হল কেন তাকে সার্টিফিকেট দিয়েছি, ইত্যাদি। কিন্তু এম. এল. এ. হিসাবে তো আমাদের অনেককে সার্টিফিকেট দিতে হয়। ইসলামপুরের ভারতবর্ষের মানুষকে অনেক ভাবে আই. এস. আই. তার কাজে ইনভলভ করার চেষ্টা করছে। কিন্তু পুলিশ কিছু করছে না। আগে কলকাতায় শুধু ম্যালেরিয়ার প্রকোপ ছিল, কিন্তু এখন সমস্ত জেলায় জেলায় ম্যালেরিয়া ছড়িয়ে পড়েছে। ম্যালেরিয়া আপনারা আটকাতে পারলেন না। জলপাইগুড়ি, উত্তরদিনাজপুর, দার্জিলিং সব জায়গায় ম্যালেরিয়া ছড়িয়ে পড়েছে। ম্যালেরিয়া

তাড়কানোর জন্য প্ল্যান-প্রোগ্রাম করে অ্যকশন নেওয়ার দরকার। এখন ডি. ডি. টি. স্প্রে করা হয় না। মশাগুলো এখন ডি. ডি. টি. প্রুফ হয়ে গেছে। এখন অন্য কোনও আধুনিক মেডিসিন এনে মশা মারতে হবে। মাননীয় হেলথ মিনিস্টারকে ইসলামপুরের পাঞ্জিপাড়ায় একটা হাসপাতাল করার কথা বলেছিলাম। কিন্তু সেই হাসপাতাল হয়নি। এই পাঞ্জিপাড়ায় ৩০ কিলোমিটারের মধ্যে কোন হাসপাতাল নেই। আজকে হাসপাতাল থেকে ডেডবডি মিসিং হয়ে যাচ্ছে। নর্থ বেঙ্গলের উন্নতির জন্য নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট বোর্ড গঠন করা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত কে তার চেয়ারম্যান করা হয়েছে। উনি কি নর্থ বেঙ্গলের জন্য চিন্তা-ভাবনা করবেন? নর্থ বেঙ্গলের কোন এম. এল. এ. বা সেখানকার অন্য কোনও মানুষকে এর চেয়ারম্যান করা উচিত ছিল। যাই হোক আমার যেটা মেন কথা, যেজন্য আমি মাথায় গামছা বেঁধে রেখেছি সেটা হল যে আমরা নর্থ বেঙ্গলের উন্নতির জন্য ৪০ পারসেন্ট শেয়ারের কথা বলেছিলাম। নর্থবেঙ্গলের অনেক কৃষি জমি চা বাগানে পরিণত হয়েছে। আমরা বলেছিলাম ঐ চা বাগানগুলো থেকে যে রোজগার হবে তার ৪০ পারসেন্ট ওখানকার উন্নয়ণের জন্য ব্যয় করতে হবে।

(এখানে মাইক অফ হয়ে যায়।)

[5-10 – 5-20 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** আজকে বিরোধী দল সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছেন আমি তার সম্পূর্ণ বিরোধীতা করছি। সংস্কৃতে একটা কথা আছে, —

ছিন্নং ছিন্নং ত্যজতি

ন পুনঃ স্বাদু তামিক্ষুদণ্ডম্

ঘৃষ্টং ঘৃষ্টং ত্যজতি

ন পুনঃ চন্দনং

চারুতারম্

অর্থাৎ ইক্ষু যতই ছিন্ন করুন তার মিষ্টতা যায় না, তেমনি চন্দন যতই ঘষুন তাতে চন্দনের সৌগন্ধ যায় না। প্রতিবারই হাউসে আপনারা অনাস্থা প্রস্তাব আনেন। এটা আপনাদের একটা ম্যানিয়া হয়ে গেছে। আপনারা হতাশায় ভোগেন। তাই আপনারা বিরোধীতা করে অনাস্থা প্রস্তাব আনেন। আজ ২৩ বছর ধরে আপনারা শাসন ক্ষমতায় আসতে পারছেন না, তাই আপনারা হতাশায় ভুগে অনাস্থা প্রস্তাব আনেন। আপনারা

বারে বারে বলছেন যে, এখানে আইন-শৃঙ্খলা নেই, এখানে আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। আবার সেটাকে প্রমাণ করার জন্য অতীতে চম্পলা সর্দারের মতো কিছু না ঘটিয়ে কেন্দ্রীয় সরকারের কিছু মন্ত্রীকে এনে প্রমাণ করতে চান যে এখানে আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। বিরোধী দলে আপনারা আছেন বিরোধীতা নিশ্চয়ই করবেন। কিন্তু বিরোধীদের বিরাট ভূমিকা থাকা দরকার, গঠনমূলক কাজ করতে হবে। সকলের সম্মিলিত প্রচেষ্টায় পশ্চিমবঙ্গের সর্বত্র উত্তরোত্তর উন্নতি হবে আপনারা বিভিন্ন জায়গায় বারে বারে বলেছেন এবং মাননীয় সৌগত রায়ও বললেন যে এই রাজ্যের মন্ত্রীরা বারে বারে দিল্লি যাচ্ছেন। রাজ্যের কাজকর্মগুলো পেতে হলে দিল্লি তো যেতে হবে। ফ্রন্টের কয়েকটা বছর ছাড়া অন্য সময় আমরা বঞ্চনার শিকার হয়েছি। পশ্চিমবঙ্গে একটা পেট্রো-কেমিকেল করার জন্য আমাদের ১৬-১৭ বছর অপেক্ষা করতে হয়েছে। তাহলে আপনাদের স্লোগান কি এই রকম হবে নাকি—বক্রেশ্বর হল কেন বামফ্রন্ট সরকার জবাব দাও; হলদিয়া পেট্রো-কেমিকেলস চালু হচ্ছে কেন বামফ্রন্ট সরকার জবাব দাও; সারা পশ্চিম বাংলার সাক্ষরতা আন্দোলন হচ্ছে কেন বামফ্রন্ট সরকার জবাব দাও। আপনারা উন্নয়ন চাইবেন অথচ সহযোগিতা করবেন না। উন্নয়ন চাইলে পরিপূর্ণ সহযোগিতা করতে হয়। অথচ আমরা তো কোথাও দেখি না। পালসপোলিও প্রোগ্রামের সঙ্গে যুক্ত হয়েছেন। আমরা তো দেখছি সাক্ষরতা কর্মসূচির সঙ্গে আপনাদের কোনও যোগ নেই। গ্রামের মানুষ থেকে আপনারা বিচ্ছিন্ন। আমরা আশা করব ভবিষ্যতে সরকারি দলগুলির সঙ্গে এক-মত হয়ে উন্নয়নমূলক কাজে ঐক্যমত প্রকাশ করবেন। সর্বপরি আপনারা যে অনাস্থা প্রস্তাব এনেছেন তার সম্পূর্ণ বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে এই সভায় বিরোধীদের তরফ থেকে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধীতা করছি। এই প্রসঙ্গে আমি খুব অল্প কয়েকটি বিষয় এই সভায় উত্থাপন করব। অন্যান্য বিষয়ে অনেকে বলেছেন এবং পরে মুখ্যমন্ত্রী বলবেন। প্রথমে যে কথাটা আমি বলতে চাইছি, সেটা হল—আমাদের এই পশ্চিম বাংলায় স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ দপ্তরের যে কর্মসূচি, সেই কর্মসূচি বিগত দিনে, বিশেষ করে গত কয়েক বছরে যথেষ্ট গতিলাভ করেছে। ভারতবর্ষে যে সূচকগুলিকে রাজ্যগুলির স্বাস্থ্য, পরিষেবার মান হিসাবে ধরা হয়, আমাদের রাজ্যের সেই সূচকগুলির অবস্থান ভারতবর্ষে অনেক ওপরের দিকে আছে। গত ২/৩ বছর আগে আমাদের পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে জন্ম-হারে, মৃত্যুর হারে, শিশু মৃত্যুর হারে এবং মায়েদের মৃত্যুর হারে ৫ম স্থানে ছিল। আজকে পশ্চিমবাংলা ভারতবর্ষের রাজ্যগুলির মধ্যে তৃতীয় স্থানে এসে উপস্থিত হয়েছে। এখন পর্যন্ত আমাদের সামনে রয়েছে কেরালা—যেটা সারা পৃথিবীর উদাহরণ এবং তামিলনাড়ু। তারপরেই পশ্চিমবাংলা। কিন্তু শহরাঞ্চলের জন্মের হারে, শহরাঞ্চলের মৃত্যুর হারে, শহরাঞ্চলের শিশু মৃত্যুর হারে, শহরাঞ্চলের মাতৃ মৃত্যুর

হারে পশ্চিমবাংলা, এই অক্ষম রাজ্যটি, এটি সারা ভারতবর্ষে সর্বোচ্চ স্থানে আছে, কেরলার'ও ওপরে। আশা করি এটাতে নিশ্চয়ই আমাদের এই জ্যোতিবাবুর মন্ত্রিসভার এবং তাঁর সরকারের কিছু অবদান আছে। দ্বিতীয় বিষয় যেটা আমি এখানে উল্লেখ করব, সেটা হল—পশ্চিমবাংলার এই যে স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ দপ্তরের কথা বলছি—অন্য দপ্তরের কথা অন্যরা বলেছেন এবং বলবেন—এই প্রসঙ্গে আমার একটা কথা আছে, যেটাকে বলা হয় ডিজেস্টার ম্যানেজমেন্ট—যদি কোনও বিপদ হয়, যদি কোনও বন্যা হয়, যদি কোনও খরা হয়, যদি কোনও পাহাড়ে ধস হয় তাহলে সেক্ষেত্রে স্বাস্থ্য দপ্তরকে একটা বড় ভূমিকা পালন করতে হয়। অবশ্য এটা আপনারা সকলেই জানেন, নিজের নিজের এলাকায় দেখেছেন, সংবাদপত্রে পড়েছেন, রেডিও, টি. ভি.র মাধ্যমে শুনেছেন যে, গত কয়েক বছর বিভিন্ন সময় পশ্চিম বাংলায় বন্যা হয়েছে, খরা হয়েছে, ঘূর্ণি ঝড় হয়েছে, পাহাড়ে ধ্বস নেমেছে। বিগত কয়েক বছরে যখনই পশ্চিম বাংলায় এই জাতীয় কোনও জিনিস ঘটেছে তখনই সেখানে স্বাস্থ দপ্তর পৌঁছেছে। আমি সব উদাহরণ দিচ্ছি না, অতি সাম্প্রতিককালে দু-তিনটি এলাকায় টর্ণেডো হয়ে গেল। ঐ ঘটনা ঘটার সঙ্গে সঙ্গেই সেসব এলাকায় স্বাস্থ্য দপ্তর পৌঁছেছে। ২৪ ঘন্টার মধ্যে সেসব এলাকায় যা যা করণীয় কাজ তা করা হয়েছে। যাঁরা আহত হয়েছিলেন তাঁদের হাসপাতালে ভর্তি করা হয়েছে এবং তাঁদের মধ্যে ক্যাজুয়ালিটি বা মৃত্যু হার খুবই কম। আপনারা জানেন কিছু দিন আগে খুব বড় রকমের বন্যা হয়ে গেল। গত বছর যখন বন্যা ইত্যাদি হয় তখন চারিদিকে একটা হাহাকার উঠেছিল—আপনারা, এম. এল. এ.-রা টেলিফোন, টেলিগ্রাম করেন, ফ্যাক্স করেন, ঠিকই করেন, "এটা নেই, সেটা নেই, কুকুরে কামড়ানোর ওষুধ নেই, সাপে কাটার ওষুধ নেই, ওষুধ পাঠান ইত্যাদি।" পশ্চিমবাংলার বিগত বন্যায় কত ক্ষয়-ক্ষতি হয়েছিল, সাপে কামড়ানোর জন্য কত জন মারা গিয়েছে? স্নেক বাইটে কতজন মারা গিয়েছে? অনেককে কামড়েছিল, কিন্তু ১৫ জনের বেশি এত বড় বন্যায় মারা যায়নি। তাহলে সাফল্য কিছু আছে।

[5-20 – 5-30 p.m.]

তাহলে সাফল্য কিছু আছে। ভাল জিনিস যারা করছেন তাদের স্বীকৃতি দেওয়া দরকার। আপনারা যাঁরা বিরোধী দলে আছেন তাঁরা নিশ্চয়ই বিরোধীতা করবেন আর আমরা যারা পক্ষে আছি আমরা সরকার রাখব—এটা ঠিকই। তবে আমি একটা উদাহরণ দেব, আপনারা জানেন, পশ্চিমবাংলায় একটা বড় রেল দুর্ঘটনা ঘটে গিয়েছিল, উত্তর বাংলার গাঁইসালে। দুর্ঘটনাস্থলে মৃত্যু হয়েছিল ৪০০ জন লোকের—এটা সত্য কথা, সকলেই জানেন। অনেক লোক আহত হয়েছিল, প্রায় ৪০০ লোকের উপর লোক আহত হয়েছিলেন। সেই আহত লোকগুলি কোথায় গেলেন? পশ্চিমবাংলার বাইরে যাওয়ার তো

উপায় ছিল না। যেসব হাসপাতাল ওখানে আছে যেগুলির সম্পর্কে আপনারা মুখে মাঝে মাঝে প্রায়ই বলে থাকেন—দূরবর্তী রাজ্যে সেইসব জায়গায় যাওয়ার সুযোগ ছিল না—প্রাইভেট নার্সিং হোমও কিছু নেই—সেই ১১ কিলোমিটার দূরে ইসলামপুর সাবডিভিশনাল হাসপাতাল আছে। সেখানে কত শয্যা সংখ্যা? মাত্র ৫৮টি, অল্প কয়েকজন ডাক্তার। সেই হাসপাতালে ৩ ঘন্টার মধ্যে ৪০০ রোগীকে পাঠানো হল এবং তারা সকলকেই ফার্স্ট-এড দিলেন। তারপর ওদেরকে নর্থবেঙ্গল মেডিক্যাল কলেজে পাঠানো হল। যাবার আগে ঐ হাসপাতালের ডাক্তারদের আশঙ্কা, ৪০০ রোগী আসবে, রক্ত ঝরবে, কারো হাত বাঁধা হয়নি, কারো মাথা ফাটা, এত রোগীকে নিয়ে আমরা কি করব? কিন্তু যখন রোগীরা আসতে লাগল তাদের দেখে ডাক্তাররা বিস্মিত হয়ে গেলেন। দেখলেন, প্রত্যেক রোগীকে ফাস্ট-এইড দেওয়া হয়েছে এবং তা অত্যন্ত যত্নসহকারে। কোন বড় যন্ত্রপাতি ছিল না, এত জিনিসপত্র ছিল না। কাউকে কার্ড-বোর্ড কেটে হাত বাঁধা হয়েছে, কাউকে কলার খোলা বেঁধে পা বেঁধেছে সুন্দর করে। এদের অবশ্য মাটিতেই শুইয়ে রেখেছিলাম, বিছানায় শোয়াতে পারিনি, কিন্তু ফার্স্ট-এইড দেওয়া হয়েছিল। নর্থবেঙ্গলে মেডিক্যাল কলেজে ৪০০ আহত রোগী ভর্তি হলেন। এর মধ্যে কত জন মারা গেছেন? কতজন মারা গেলে আপনারা খুশি হবেন? মাত্র ৩ জন লোক মারা গেল। দিল্লি থেকে একটা দল এসেছিল। তাঁরা আমাদের বলে গেলেন, কোয়ালিটি ট্রিটমেন্ট দিন। আমি বললাম, দিজ ইজ কোয়ালিটি ট্রিটমেন্ট। মাটিতে শুইয়ে রেখেছি কিন্তু একটারও ইনফেকশন হয়নি, ভালভাবে তাদের যত্ন করেছি এবং ৪০০ আহত লোকের মধ্যে মাত্র ৩ জনের মৃত্যু হয়েছে আর কারো মৃত্যু হতে দিইনি। রেলের হাসপাতাল আছে, রেলের লোক, রেল মন্ত্রী আছেন, কিন্তু কারো কাছে আমরা সহযোগিতা পাইনি। আমরা করতে পারি এবং আমাদের লোকেরাই করেছে। সেইজন্য পশ্চিমবাংলার ভাল দিকগুলি আপনারা নজর দেবেন এটাই আমি আশা করি। তারপর আর একটা বিষয় আছে, ম্যালেরিয়ার ব্যাপারে আমি নিশ্চয়ই আসব, এটা হালকা বিষয় নয়। সকলেই জানেন, আমাদের রাজ্যে মাঝারি স্তরে যে হাসপাতালগুলি আছে সেই হাসপাতালগুলিকে নিয়ে একটা পরিকল্পনা করেছি। সেটাকে বলা হচ্ছে, হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট (২)। এটা মাঝপথে রয়েছে, সেই কাজকর্মগুলি করছি। সাম্প্রতিককালে বিশ্ব-ব্যাঙ্কের যে দলটি এসেছিলেন তাঁরা দেখে গেলেন এবং কি বলে গেলেন? তাঁরা বলেছেন—আমি সামারিটা বলছি, ১/২টি লাইন পড়লেই বুঝতে পারবেন,

The Mission concludes that progress towards achievement of the Project Development goals is satisfactory and the implementation of the Project in West Bengal is now also satisfactory. Implementation of agreed health sector development policy is on track. The Mission has

reviewed the plans for the remaining project period and notes that th remarkable increase in project activities over the past four months is a encouraging indication that implementation of the project henceforth wil proceed smoothly provided the attention that has been given to th project lately is sustained.

কাজেই কিছু ভাল কাজ আছে। আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে পশ্চিমবাংলার সঙ্গে আপনারা অন্য রাজ্যের প্রায়ই তুলনা করেন, এই তুলনা করাট কিন্তু ঠিক হচ্ছে না। আমি এতক্ষণ স্বাস্থ্য ব্যবস্থা নিয়ে কথা বললাম, কিন্তু পশ্চিমবাংলা প্রধানত যে চিকিৎসা ব্যবস্থা আছে সেটা সরকারি চিকিৎসা ব্যবস্থা। এটা ভারতবর্ষে আর অন্য কোনও রাজ্যে নেই। এই চিকিৎসার জন্য পশ্চিমবাংলায় রাজ্যের বাইরে থেকে লোক আসে এবং রাজ্যের লোকেরাও যান। পশ্চিমবাংলায় আজও পর্যন্ত প্রধান সরকারি চিকিৎসা ব্যবস্থা আছে, কিন্তু পশ্চিমবাংলার বাইরে যারা চিকিৎসার জন্য যাচ্ছে তারা বেসরকারি চিকিৎসা-ব্যবস্থার জন্য যাচ্ছেন।

দুটোর মধ্যে অনেক তফাৎ আছে, সে ব্যাখ্যায় এখন যাব না, পরে যদি সময় সুযোগ হয় তার ব্যাখ্যা দেব। এটা এতোই নির্ভরযোগ্য যে যারজন্য পশ্চিমবাংলা হাসপাতালে শয্যা—স্থান নিয়ে, অর্থাৎ ইণ্ডোর ট্রিটমেন্ট যাকে বলে সেই ইণ্ডোর ট্রিটমেন্টে শতকরা ৭৫ থেকে ৮০ ভাগ মানুষ যারা চিকিৎসিত হন, তারা সরকারি হাসপাতালে চিকিৎসা পাচ্ছেন পশ্চিমবাংলাতে। বাকি অংশটা হচ্ছে বে-সরকারি। এটা পরবর্তী যুগে পরিবর্তিত হবে কিনা সেটা আমি জানি না। কাজেই এখানকার আমাদের যে ব্যবস্থা সেই ব্যবস্থায় অসংখ্য মানুষকে আমরা পরিষেবা দিচ্ছি, অসংখ্য মানুষকে চিকিৎসা করে সুস্থ করে ফেরত পাঠাচ্ছি। তা না হলে আমাদের মৃত্যু-হার এতে কমত না। কাজেই এর সাফল্য যথেষ্ট আছে। কোথায় কোথায় ব্যর্থতা আছে, সেটা কি করে দূর করা যায়, তারজন্য আমাদের ধারাবাহিক ভাবে কাজ করে যেতে হবে। সুপার স্পেশালিটি ট্রিটমেন্ট যেটাকে বলা হয় সেটাতেও আমাদের সরকারি হাসপাতাল অনেক উপরের দিকে আছে। আমাদের পি.জি. হাসপাতালে ৯৩টি কিডনি ট্রান্সপ্লানটেশন অপারেশন হয়ে গিয়েছে এবং তার যে সাকসেস রেট সেটা ভারতবর্ষের যে সাকসেস রেট কোনও কোনও সময় তার উপরে আবার কোনও কোনও সময় তার সমান। আমাদের সরকারি হাসপাতালেই ওপেন হার্ট সার্জারি হচ্ছে। কলকাতায় সরকারি হাসপাতাল ছাড়াও কলকাতার বাইরে কল্যাণীতে সরকারি হাসপাতালেও এটা হচ্ছে। এটা নিশ্চয় গৌরবের ব্যাপার। আমাদের চিকিৎসকরাই এটা করছেন। তাদের কাজকে ছোট করে দেখা উচিত নয়। এরপর আমি কতকগুলি অসুখ নিয়ে বলব। পশ্চিমবাংলা হচ্ছে সীমান্তবর্তী রাজ্য। এ রাজ্যে আন্তজার্তিক সীমান্ত

রয়েছে। পশ্চিমবাংলায় জনসংখ্যার ঘনত্ব বেশি। এ রাজ্যে এসে মানুষ কিছু পায় বলে অন্য রাজ্য থেকে মানুষ এখানে আসে কাজেই এখানে জনঘনত্ব খুবই বেশি। জন্মহার আমাদের কমছে কিন্তু তবুও জনঘনত্ব বাড়ছে তার কারণ অন্য জায়গা থেকে আমাদের এখানে লোকজন আসছেন, বসবাস করছেন। নিশ্চয় জ্যোতি বসুর রাজত্বে এখানে প্রাণের উৎস আছে, রোজগারের ব্যবস্থা আছে, উপায় আছে তাই মানুষরা অন্য রাজ্য থেকে এখানে আসছেন। এরজন্য কতকগুলি সমস্যাও হচ্ছে। এক তো আন্তর্জাতিক সীমানার জন্য সমস্যা, দুই, এখানে ভূ-প্রাকৃতিক কারণের জন্যও কতকগুলি সমস্যা আছে। যেমন বলা যায় আমাদের আর্সেনিকের সমস্যা আছে যেটা অন্য রাজ্যে নাও থাকতে পারে। আমাদের ম্যালেরিয়ার সমস্যা আছে যেটা অন্য রাজ্যে নাও থাকতে পারে। তবে এই ম্যালেরিয়ার ব্যাপারে আপনারা জেনে রাখুন যে সারা পৃথিবীতে এই ম্যালেরিয়া নতুন করে ভয়াবহ চেহারা নিয়ে ফিরে আসছে। সারা পৃথিবীর লোক এরজন্য চিন্তিত। এক সময় বলা হত ম্যালেরিয়া নির্মূল করা হবে। তখন এই প্রোগামের নাম ছিল ম্যালেরিয়া ইরাডিকেশন প্রোগাম। তারপর তারা দেখলেন যে ম্যালেরিয়াকে ইরাডিকেট করা যাচ্ছে না তখন নাম হল ম্যালেরিয়া কন্ট্রোল প্রোগাম। ম্যালেরিয়াকে নিয়ন্ত্রণ করার কর্মসূচি। তারপর তারা দেখলেন যে পুরোপুরি নিয়ন্ত্রণ করা যাচ্ছে না। তখন কর্মসূচিটির নাম হল অ্যান্টি ম্যালেরিয়া প্রোগ্রাম। এটা সারা পৃথিবীর ঘটনা। আপনারা জানেন যে কিছুদিন আগে এই কলকাতায় হুর প্রতিনিধিরা এসেছিলেন এবং কনফারেন্স করেছিলেন। তাদের কথাবার্তা আপনারা কাগজে দেখেছেন। এর ভেতর দিয়ে এটাকে মোকাবিলা করতে হবে। এর মোকাবিলায় কতকগুলি নিশ্চিত সাফল্যের দিক আছে, যে কাজটা করলে সাফল্য পাওয়া যায়। আর কতকগুলি কাজ আমাদের আন্দাজে করতে হয়। যেমন মশা মারার কাজটা আমাদের আন্দাজে করতে হয়। আমরা সেটা চালিয়ে যাচ্ছি। কিন্তু মশা মারার জন্য যে মশা মারার তেল সরবরাহ সেটা কেন্দ্রীয় সরকারের দেবার কথা। আমরা বারবার ফোন করে, চিঠি লিখে যেমন যেমন পাই সেইভাবে দিই। যেমন এ বছর আমরা পেতে শুরু করেছি বর্ষা শেষ হয়ে যাবার পর। কি করবেন বলুন? এ তো উপায় নেই। আর এই তেল কেনার টাকা রাজ্য সরকারের তহবিলে থাকে না। এটা জাতীয় কর্মসূচি এবং আন্তজার্তিক কর্মসূচি। তবুও যেখান থেকে যতটুকু আমরা পারি তেল, ডি.ডি.টি. যোগাড় করে দিই। কলকাতা শহরে কলকাতা কর্পোরেশন এটা করেন। কিন্তু শুধু এইভাবে এটার শেষ হবে না। কারণ ম্যালেরিয়া বা এই ধরনের অসুখগুলি আজকে নতুন করে আবার একটা ভয়ঙ্কর চেহারা নিচ্ছে। সেটা কি কারণে? সেটা কি হেলথ ডিপার্টমেন্টের ফেলিওরের জন্য? আপনারা জানেন, আজকের দিনে যে ডেভেলপমেন্ট হচ্ছে, শহরায়ণের জন্য যে নির্মাণ হচ্ছে, গৃহ নির্মাণ হচ্ছে এরজন্য অসংখ্য জলাধার তৈরি করা হচ্ছে। আর এই সমস্ত জলাধারগুলিতে অনবরত মশার

বংশ বৃদ্ধি ঘটছে। আপনারা জনপ্রতিনিধি, কলকাত্মা শহরে ঘুরে দেখুন ছোট, বড়, বহুতল অসংখ্য বাড়ি রয়েছে এবং সেইসব বাড়ির মধ্যে অনবরত মশার বংশ বৃদ্ধি ঘটছে। সেখানে চৌবাচ্ছায় যে জল আছে, মাথার উপর ট্যাঙ্কে যে জল আছে, বাগানে জল দেবার জন্য যে জল আছে, এমন কি পূজার ছোট্ট ঘটের মধ্যে যে জল আছে তার মধ্যে মশা জন্মাচ্ছে। পরিবারের ছেলেমেয়েরা, পরিবারের অভিভাবকরা অনবরত যদি এটা না দেখেন তাহলে হবে না। কর্পোরেশন বাইরে মশা তাড়াবার জন্য কিছু ধোঁয়া দিয়ে চেষ্টা করে। ড্রেনে কিছু ডি. ডি. টি. স্প্রে করে। কিন্তু এই যে অগুন্তি বাড়ি রয়েছে, তার ভেতরে যে জল সেখানে মশার বংশ বৃদ্ধি ঘটছে। তারপর এয়ারকুলার যে মেশিন, তার যে জল তাতে মশার বংশ বৃদ্ধি ঘটছে। রেফ্রিজারেটারের যে জল তাতে মশার বংশ বৃদ্ধি ঘটছে। কাজেই এই যেখানে অবস্থা সেখানে সবাই মিলে এর মোকাবিলা করতে হবে। সবাই মিলে না নামলে এর মোকাবিলা করা যাবে না।

[5-30 – 5-40 p.m.]

এটা সকলে মিলে না নামলে করা যাবেনা। আর ম্যালেরিয়ার যে ঔষধ সেটা যথেষ্ট পরিমাণে আমাদের কাছে আঁছে, সেটা আমরা বিনা মূল্যে দিয়ে থাকি। আর এটা শুধু আমার কথা নয়, এটা সারা পৃথিবীর কথা, এটা শুধু স্বাস্থ্য মন্ত্রীর কথা নয়, সেটা হচ্ছে, বর্ষাকাল থেকে. শুরু করে শীতকাল পর্যন্ত জ্বর হলেই ধরে নিতে হবে যে ম্যালেরিয়া হতে পারে, সেজন্য প্রিভেনটিভ ট্রিটমেন্ট নিতে হবে, ক্লোরোকুইন ট্যাবলেট খাওয়াতে হবে। তারপরে ম্যালেরিয়া প্যারাসাইট পেলে র‍্যাডিক্যাল ট্রিটমেন্ট করতে হবে। এটা যারা পালন করছেন, কলকাতা কর্পোরেশনের ক্লিনিকে গিয়ে রক্ত পরীক্ষা করান, ঔষধ নিন। এগুলি যারা করছেন তাদের মধ্যে মৃত্যুর হার কম। আর যারা জ্বর হলে নানা পরীক্ষা-নিরীক্ষা করছেন, অনেক পরে হাসপাতালে যাচ্ছেন তাদের মধ্যে মৃত্যুর হার বেশি। সরকারকে সমর্থন করুন বা না করুন, এই ব্যাপারে মানুষকে বলুন যে জ্বর হলেই প্রিভেনটিভ ট্রিটমেন্ট করুন। আমরা এই ব্যাপারে সহযোগিতা পাচ্ছি এবং আশা করি আগামীদিনেও আরও বেশি সহযোগিতা পাব। সারা পৃথিবীতে কালাজ্বর, ম্যালেরিয়া, প্লেগ, এগুলি আবার ফিরে আসছে। আমাদের এর মোকাবিলা করতে হবে। আমরা চেষ্টা করছি। আমরা সজাগ আছি, আমাদের ক্লিনিকগুলি কাজ করছে, মেবাইল টিম আছে, তারাও কাজ করছে। আমরা সকলের সহযোগিতা নিয়ে এর মেকাবিলা করছি এবং মোকাবিলা করে যাব। আমরা এই বিষয়ে বসে আছি, এটা ভাবার কোনও কারণ নেই।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী পক্ষের কংগ্রেস সদস্যরা বামফ্রন্টের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব নিয়ে এসেছেন। আমি সেই প্রস্তাবের সম্পূর্ণ

বিরোধীতা করছি। বিরোধীতা করছি এই কারণে যে, যারা অনাস্থা প্রস্তাব নিয়ে এসেছেন তারা নিজেরাই বুঝতে পারছেন না যে, তাদের প্রতি জনগণের আস্থা আছে কিনা। দুই মাস আগে ৩রা অক্টোবর এটা প্রমানিত হয়ে গেছে যে তাদের প্রতি জনগণের আস্থা নেই। তবুও তাদের সদস্যরা এই অনাস্থা প্রস্তাব নিয়ে এসেছেন। গত ২৯ তারিখে এই অনাস্থা প্রস্তাব গ্রহণ করা নিয়ে কি অবস্থার সৃষ্টি হয়েছে অর্থাৎ কাদের প্রস্তাব নেওয়া হবে সেটা নিয়ে যে অবস্থার সৃষ্টি হয়েছিল সেটা সকলেই জানেন। একটা কথা আছে যেটা সকলেই জানেন যে, কুঁজোরও চিত হয়ে শোবার ইচ্ছা হয়। সেই ভাবে একটা অনাস্থা প্রস্তাব নিয়ে এসে তারা একটা জনপ্রিয় সরকারকে ফেলে দিতে চায় এবং সেখানে তারা সরকার করবেন এই চিন্তা করছেন। আপনারা ভুলে যাবেন না যে এই সরকারের প্রতি জনগণের বিরাট আস্থা আছে। ২২/২৩ বছর ধরে এই আস্থা নিয়ে এই সরকার এখানে দাঁড়িয়ে আছে এবং তারা কাজ করে যাচ্ছে। এটা একটা ঐতিহাসিক সাফল্য এবং এই সাফল্য ভারতবর্ষে আদর্শ সাফল্য হিসাবে প্রমাণিত হতে চলেছে। শুধু তাই নয়, পৃথিবীর বিভিন্ন দেশ এই সাফল্যের পিছনে কি আছে, কিভাবে জনগণের স্বার্থ রক্ষিত হচ্ছে, সেটা গবেষণার বিষয় হিসাবে তারা বেছে নিয়েছে। এইরকম একটা বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব আনা হয়েছে, এতে তাদের দেউলিয়াপনা প্রকাশিত হয়েছে। আপনারা ভুলে যাবেন না যে, এই বামফ্রন্ট সরকার ভারতবর্ষের মধ্যে একটা বিরাট সাফল্য লাভ করে চলেছে। ভূমি সংস্কার করার ফলে আজকে শতকরা ৭০ ভাগ জমি ক্ষুদ্র, প্রান্তিক তপশীল জাতির হাতে এসেছে। আর ভারতবর্ষের ক্ষেত্রে ৭১.২ ভাগ জমি এখনও বড় চাষীর হাতে রয়ে গেছে। তুলনা করে যদি দেখেন তাহলে দেখবেন যে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ভূমি সংস্কারের ক্ষেত্রে, সাম্প্রদায়িক সম্প্রীতি স্থাপন করার ক্ষেত্রে সমগ্র ভারতবর্ষের মধ্যে একটা নজির স্থাপন করেছে এবং গণতান্ত্রিক চেতনা যেভাবে বৃদ্ধি করেছে তাতে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একটা আদর্শ দৃষ্টান্ত স্থাপন করেছে। আজকে শুধু ভূমি সংস্কার নয়, খাদ্যশস্য উৎপাদনে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম হয়েছে এবং বারবার হচ্ছে। সামাজিক বন-সৃজনেও ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম হয়েছে এবং এক্ষেত্রে আন্তর্জাতিক পুরস্কার এসেছে। স্বল্প সঞ্চয়েও পশ্চিমবঙ্গ পুরস্কার এনেছে। তারজন্য এই অনাস্থা প্রস্তাবের বিরোধীতা করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের অনাস্থা প্রস্তাবের সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। আজকে আমি একটি কথা বলতে চাই যে, একমাত্র ভারতীয় জনতা পার্টির সদস্য হিসাবে আমি সভায় উপস্থিত হয়েছি। শুধুমাত্র একজন সদস্যকে দেখে তো এত ভীত হবার কারণ নেই। শ্যামাপ্রসাদের ভাষায় বলব, कभी हम एक थे. जेर आज। तव नही करा भला अव करेंगे।। सागरमे चहुन है जो हमसे टकरागे, मैत आप ही मरेंगे। लिया हाथ मे ध्वज,

कदम बढ़ रहा है, कभी न रुकेगा॥

আজকে একথা জানিয়ে দিতে চাই, ১৯৭৭ সালে যখন প্রথম বামফ্রন্ট সরকার ক্ষমতায় এল সেদিন জ্যোতিবাবু রাইটার্স বিল্ডিং-এর সামনে দাঁড়িয়ে, আবীর মেখে দাঁড়িয়ে, বলেছিলেন একটা কিছু করে দেখাব। ভারতবর্ষে আমরা রেকর্ড সৃষ্টি করব। সত্যি রেকর্ড সৃষ্টি করেছেন। অসীমবাবু এখানে বলেছেন ওয়ার্ক কালচার আমরা ফিরিয়ে আনব। আমি তাঁকে সমর্থন করি। কিন্তু আগে কি করেছেন? বলেছেন—ট্রেড ইউনিয়ন করতে গিয়ে ট্রেড করো। বামফ্রন্ট ভাবল, বিপ্লবীরা যখন ইংরেজ হটিয়েছে, তখন আমরাও বিপ্লব করে দেখি। তারপর তারা প্রাথমিক থেকে ইংরেজি হঠিয়ে দিয়ে বিপ্লব ঘটালো। তারই পরিণতিতে শিক্ষার যেখানে আমরা তৃতীয় স্থানে ছিলাম সেখানে ১৭তম স্থানে পৌঁছেছি। আন্দামান নিকোবরের মতো রাজ্যও আজকে সপ্তম স্থানে। গত বছরে আই. এ. এস. পরীক্ষায় সর্বভারতীয় ক্ষেত্রে যেখানে ১৭ জন পাশ করেছেন সেখানে পশ্চিমবঙ্গে মাত্র একজন। ভাবতে অবাক লাগে, রাজ্যে একের পর এক কারখানা বন্ধ, ফলে ৫৮ হাজার শ্রমিক-কর্মচারী আজকে বুভুক্ষু। আপনারা আজকে নিজেদের ছেলেমেয়েদের শিক্ষা দিতে কনভেন্টে পাঠাচ্ছেন। সেখানে দুটি শ্রেণী তৈরি করেছেন—হ্যাভ এবং হ্যাভ নটস। তারজন্য সর্বভারতীয় ক্ষেত্রে সব জায়গায় পিছিয়ে যাচ্ছেন। আজকে চিকিৎসা ক্ষেত্রে হাসপাতাল আছে তো ডাক্তার নেই, ডাক্তার আছে তো নার্স নেই, নার্স আছে তো ওষুধ নেই। আবার জলেও আর্সেনিক। এই আর্সেনিকে আজকে রাজ্যের হাজার হাজার মানুষ ভুগছেন। আর সন্ত্রাসের কথা না বলাই ভাল। অশীতিপর বৃদ্ধ, তিনিও রেহাই পাচ্ছেন না; আদিবাসী মহিলারাও রেহাই পাচ্ছেন না। নাঙ্গিয়ার মূত্র, তাও মানুষকে খাওয়ানো হয়েছে। বুদ্ধদেববাবু বলেছেন আমার প্রশ্নের উত্তর দেবেন না। উত্তর দিতে হবে, কারণ পালা বদলের দিন এসেছে। সেখানে জনগণ সমুচিত জবাব দেবে। কোনওভাবেই পালাবার পথ পাবেন না, জবাব দিয়ে যেতে হবে। যদি জবাব না দেন, আস্তাকুড়ে ফেলে দেবে। কাজেই আসুন, একযোগে এই প্রস্তাবকে সমর্থন করি, একযোগে পশ্চিমবঙ্গকে গড়ে তুলবার চেষ্টা করি।

[5-40 – 5-50 p.m.]

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দলের আনা অনাস্থা প্রস্তাবের তীব্র বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি। প্রথমত আমাদের এই বিষয়টা চিন্তা করতে হবে যে তাঁরা কেন এই অনাস্থা প্রস্তাব আনলেন। তাঁরা সত্যিই কি আমাদের সরকার কাজ করতে পারছেন না বলে সেই কারণে অনাস্থা প্রস্তাব আনলেন নাকি তাঁরা নিজেদের দলের মধ্যে যে অনাস্থা সঙ্কটে ভুগছেন সেই অনাস্থা সঙ্কট মোচনের জন্য এই অনাস্থা প্রস্তাব? কে কতটা বামফ্রন্ট বিরোধী, বামফ্রন্টের বিরুদ্ধে কতটা লড়াই

করছেন সেটা তৃণমূলের কাছে প্রমাণ করার জন্যই কি এই অনাস্থা প্রস্তাবে? দ্বিতীয় কথা হল আমার আগের বক্তা, বি. জে. পি. দলের সদস্য তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে দিয়েছেন। আজকে কংগ্রেস যে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বক্তব্য রাখেন সেটা কত বেশি মেকি, সেটা কত বেশি তথাকথিত এবং কতটা ভণ্ডামি সেটা আজকে এখানে প্রমাণ হয়ে গেল। আসলে এই সভায় কংগ্রেস, তৃণমূল কংগ্রেস এবং বি. জে. পি. যে ভাই ভাই সেটা প্রমাণ হয়ে গেল। পাশাপাশি আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যরা আক্রমণ করলেন আমাদের পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার কথা নিয়ে। আমি একটা কথা বলতে চাই, ওনারা আবার উপহাস করেছেন আমাদের উপমুখ্যমন্ত্রীর বক্তব্য নিয়ে। উনি আইন-শৃঙ্খলার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ মরুদ্যান বলেছেন। এটা নিয়ে ওনারা অনেক ব্যাঙ্গ করলেন। আপনাদের খুব আপশোষ। পশ্চিমবাংলার বাজরে মহিলা বিক্রি হয় না বিহার কিংবা মধ্যপ্রদেশের মত। তামিলনাড়ু রাজস্থানের মতো ৪০ জন শিশু কন্যাকে নাভিতে ধান দিয়ে পা দিয়ে ঘুরিয়ে মেরে ফেলা হয় না। উত্তরপ্রদেশ রাজস্থানের মতো সতীদাহ হয় না। এটা ঘটনা যে পুলিশের একটা অংশ আপনাকে স্তাবকতা করছে, এই প্রবনতা আমরা লক্ষ্য করছি। তবে আমরা পরীক্ষা করছি, আমরা দেখছি। আমরা এই প্রবনতা লক্ষ্য করছি কিছু পক্ষপাতদুষ্ট আই. এ. এস এবং আই পি. এস অফিসার যখন অবসর গ্রহণ করছেন, অবসর গ্রহণের পর আপনাদের দলে ঢুকছে। আইন-শৃঙ্খলা বলতে আপনাদের সেই বিশ্বাস যোগ্যতা আছে কিনা সেটা আপনারাই বিচার করুন। আপনাদের এটা বেশি করে মূল্যায়ন করতে হবে। আইন-শৃঙ্খলার ক্ষেত্রে পশ্চিমবাংলার মরুদ্যান হলে আপনাদের আপশোষ থাকারই কথা। কারণ যাদের নিয়ে আপনারা দল করছেন তাদের দেখা যাচ্ছে আর্থিক অনিয়মের জন্য তাদের বিরুদ্ধে ভিজিলেন্স হয়েছে, চাকুরি করা অবস্থায় তাদের বিরুদ্ধে নৈতিকতার প্রশ্ন উঠেছে, অর্থনৈতিক অপরাধে জড়িত। তাদেরই আপনারা সমর্থন করছেন আপনদের দলের নেত্রী। আজকে এখানে মাননীয় সদস্য সৌগতবাবু বক্তব্য রাখলেন, উনি ভাল পার্লামেন্টারিয়ান। কিন্তু দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি তিনি কখন কি বলেন সেটা ওনার মনে থাকে না। তাঁর স্মৃতিশক্তি কোন পর্যায়ে গিয়েছে সেটা দেখা উচিত। এই কিছু দিন আগে বাজেট অধিবেশনের সময় উনি মাননীয় মুখ্যমন্ত্রীকে বললেন যে ওনাকে ভারতবর্ষের কাণ্ডারী হিসাবে দেখতে চান। আবার এখন উনি ওনাকে চলে যেতে বলছেন। ওনার স্মরণশক্তি কোন পর্যায়ে গিয়েছেন এই সমস্ত কথাবার্তা থেকেই বোঝা যায়। এখানে সুবতবাবু অনেক কথা বলেছেন, এখন উনি কোন দলে আছেন উনি নিজেও জানেন না আমিও জানি না। উনি আমাদের উপমুখ্যমন্ত্রীকে নিয়ে ব্যাঙ্ক করে নাটুকেমন্ত্রী বললেন। আমি জানিনা মাননীয় উপমুখ্যমন্ত্রী অভিনয় করেছেন কিনা, তবে এটা জানি উনি নাটক লিখেছেন। কিন্তু সুব্রতবাবু তো অভিনয় করেছেন মুনমুন সেনের সঙ্গে। আপনি সেখানে গিয়ে অভিনয় করুন না, কেন

জনগনের সঙ্গে ব্যাঙ্গ করছেন। মাননীয় সদস্য সাধন পাণ্ডে বললেন যে লক্ষ লক্ষ জনগণ চাইছেন যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার না থাকুক। এই লক্ষ লক্ষ জনগণের মধ্যে কত অংশ আপনাদের পেছনে আছে? যারা এই অনাস্থা প্রস্তাব এনেছেন তাঁরা প্রত্যেকে নিজেদের কনস্টিটিউয়েন্সীতে হেরেছেন। এটা মনে রাখবেন, আপনাদের ওপরে জনগণের অনাস্থা আছে। জনগণ আপনাদের আস্তাকুঁড়ে ফেলে দিয়েছেন। আপনাদের দলের সভাপতি, যিনি এক সময়ে বলেছিলেন এই সরকারকে বঙ্গোপসাগরে ফেলে দেবেন, তাতে বামফ্রন্ট সরকারের স্থায়িত্ব এবং স্থিতিশীলতা আরও বেড়েছে। আপনারা স্বাস্থ্যের কথা বলেছন। পশ্চিমবঙ্গ এমনই একটি রাজ্য যেখানে স্বাস্থ্যের পরিষেবা ৭৫ শতাংশের বেশি মানুষ পেয়ে আসছে। সাথে সাথে আমি এই কথা বলতে চাই যে, স্বাস্থ্যের পরিষেবার সাথে বিভিন্ন গণবন্টনের প্রশ্নে কৈ, আপনারা তো কিছু বললেন না? কেন্দ্রীয় সরকার গরিব মানুষদের কাছে পৌঁছে দেবার জন্য অন্ন, বস্ত্র, ও বাসস্থান কি ভাবে ব্যহত করছে, কি ভাবে তা আঘাতপ্রাপ্ত হচ্ছে? সে বিষয়ে উল্লেখ করলেন না। যখন মাননীয় মন্ত্রী চাইছেন, বিদেশ থেকে আমদানি করে কম দামে চিনি দিতে চাইছেন, তখন আপনারা চিনিকরে মালিকদের তোষামোদ করবার জন্য চিনির দামের ওপরে আরও সারচার্জ বৃদ্ধি করছেন। তার বিরুদ্ধে একটি কথাও বললেন না। আমি শোভনবাবুকে বলি, আপনি এখানে একটা কথা বলেন, আবার বাইরে আপনার নেত্রীর মতামত যখন জেনে আসেন তখন অন্য কথা বলেন, সুর পাল্টান। কিছুদিন আগে এখানে যখন পশ্চিমবাংলার নাম 'বাংলা' বলে প্রস্তাব আনা হয়েছিল, তখন আপনি সকলের সাথে বলেছিলেন, হ্যাঁ, পশ্চিমবাংলার নাম 'বাংলা' হোক। বাইরে গিয়ে নেত্রীর ধমক খেয়ে সুর পাল্টালেন। জুতো আবিষ্কারের সেই কাহিনীর মতো—আমার মনে ছিল এই কথা কেমনে পারিল জানিতে। এখানে কংগ্রেস দল অনাস্থা প্রস্তাব এনেছে, যাদের আপনারা সি. পি. এম-এর 'বি' টীম বলে গাল দেন, সেই প্রস্তাবকে এখানে আবার সমর্থন করছেন। এটা কি দিদির কাছে জিজ্ঞাসা করেছেন? কারণ আবার তো আপনি সুর বদলাতে পরেন। দিদির অনাস্থা আছে কিনা দেখবেন, তারপর অনাস্থা প্রস্তাবকে সমর্থন করবেন কিনা ভাববেন। আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। আমাদের মন্ত্রীদের গঠনমূলক সমালোচনাকে আমাদের ঝগড়া, এই বিষয়কে এরা প্রতিষ্ঠিত করতে চেয়েছিল। সৌগতবাবুর প্রতি আমি শ্রদ্ধা রেখে বলছি—সার্কাসের ট্রাপিজে যে মেয়েটি খেলা দেখায় তখন তাকে বলা হয়, তুমি যদি পড়ে যাও তাহলে তোমাকে গাধার সঙ্গে বিয়ে দেব। আমি বিরোধী পক্ষের বন্ধুদের বলব, ঐ সার্কাসের ট্রাপিজের মতো যদি ভাবেন তাহলে আপনারা মূর্খের স্বর্গে বাস করছেন। আপনাদের ঐ ট্রাপিজের দিকে তাকিয়ে থেকে কোনও লাভ হবে না। এই শতকে তো আপনারা এ পাশে আসতে পারবেন না, এমন কি আগামী শতকেও তৃণমূল কংগ্রেস এপাশে আসতে পারবে না।

এই কথা বলে এই অনাস্থা প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী সদস্যরা এই বামফ্রন্ট মন্ত্রী সভার বিরুদ্ধে যে অনাস্থা প্রস্তাব এনেছেন তাকে আমি সম্পূর্ণ রূপে বিরোধীতা করে দু'চারটি কথা বলছি। বিরোধী সদস্যরা যে মানুষের কাছে আস্থা হারিয়েছেন আর এই সরকারের বিরুদ্ধে যে অনাস্থা এনেছেন, আমি মনে করি রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে এই অনাস্থা ওরা এনেছেন। মাননীয় অর্থমন্ত্রী এবং মন্ত্রী সভার সদস্যরা বিরোধীদের বক্তব্যের বিস্তারিত জবাব দিয়েছেন। আমি কেবল দু'চারটি কথা বলতে চাই। মাননীয় বিরোধী সদস্য সত্য বাপুলি মহাশয় বলেছেন পঞ্চায়েতের দুর্নীতির কথা। এখানে পঞ্চায়েত মন্ত্রী উপস্থিত নেই। আমরা সরাসরি পঞ্চায়েতের সঙ্গে যুক্ত, তাই আমি পঞ্চায়েতের সম্বন্ধে বলছি যে, হ্যাঁ, মানুষ হচ্ছে রক্ত মাংসে গড়া। মানুষের লোভ থাকতে পারে। কিন্তু পঞ্চায়েতের টাকায় পঞ্চায়েতের সদস্য এবং কর্মিরা কি উন্নতি করছেন না করছেন তা দেখার জন্য একটা তদারকি কমিটি হয়। সেখানে যে তদারকি কমিটি করা হয়েছে তার কতটা খরচ হচ্ছে না হচ্ছে প্রধানকে সেই হিসাব দিতে হয়। সুতরাং টাকা চুরি যায় এই প্রশ্নই ওঠে না। তারপরে আজকে বেকারত্বের কথা বলছেন—এই বেকারত্ব কারা সৃষ্টি করেছেন এই কতা তো বলেন না বরং এই সরকার এসে বেকারত্বের থেকে সকারত্বে কি করে আনা যায় এবং কিভাবে অর্থনীতির বুনিয়াদ আরও দৃঢ় করা যায় তার চেষ্টা করছে। এই বামফ্রন্ট সরকার বিমা বেসরকারিকরণের বিরুদ্ধে আন্দোলন করছে। এই বিমার থেকে লভ্যাংশের টাকা গ্রামের উন্নয়নের কাজে লাগে এবং সেখানে গ্রামের পিছিয়ে পড়া মানুষদের আই আর ডি. পির লোন দিয়ে সাহায্য করা হয়। সেখানে আমরা বিমা বেসরকারিকরণের বিরুদ্ধে তাই আন্দোলন করছি। আজকে আইন শৃঙ্খলার কথা বলছেন—আপনাদের চালিত অবাম চালিত যেসব রাজ্য আছে তাদের কি অবস্থা সেটা দেখুন। সেইসব রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের অবস্থা উন্নত কিনা একটু দেখুন। পশ্চিমবঙ্গের নাগরিকরা নাগরিকত্বের অধিকার পেয়ে থাকে। আমরা দেখেছি গত লোকসভার নির্বাচন হয়ে গেল। সেই নির্বাচন সুষ্ঠ এবং অবাধ নির্বাচন হয়ে গেল। কয়েকটি বিধানসভার উপ নির্বাচনও সেই সঙ্গে হল। সেই উপ নির্বাচনের মধ্যে দিয়ে অ-বামপন্থীরাও অনেকে লোকসভার সদস্য পদ পেলেন। আজকে আপনারা পঞ্চায়েতের কথা তুলেছেন এবং তার উন্নয়নের কথা বলতে গিয়ে আমি বলছি যে সঠিকবাবেই উন্নয়ন হচ্ছে। আমরা দেখলাম এখানে পূর্তমন্ত্রী সঠিকভাবেই বলেছেন যে, রাস্তার উন্নয়ন হয়েছে। আজকে কৃষির ক্ষেত্রে সেচের উন্নতি হয়েছে। সুতরাং বিরোধীদের আনীত অনাস্থা প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেস আনীত অনাস্থা প্রস্তাব

যে এসেছে তাকে সম্পূর্ণভাবে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। আজকের এই অনাস্থা প্রস্তাব আনার প্রসঙ্গে আমি বলছি যে, প্রত্যেকদিনই কাগজ বেরোয়। যে সমস্ত সংবাদপত্র বেরোয় তার বেশি দিনের খবর বলছি না, মনে হয় দেড় দু মাস আগের খবর। সংবাদপত্রে চোখে পড়েছিল যে এই মন্ত্রিসভার বিরুদ্ধে আমরা যে অনাস্থা প্রস্তাব এনেছি সেই মন্ত্রিসভার বিরুদ্ধে মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু তাঁর পূর্তমন্ত্রীকে ধমকে বলছেন যে, 'আমার লজ্জা করে এই মন্ত্রিসভায় থাকতে পূর্ত দপ্তর যেভাবে কাজ করছে, রাস্তার যে বেহাল অবস্থা, আমার ঘৃণা বোধ করে। তারপরে তিনি স্বাস্থ্যমন্ত্রীকে ডেকে বলেছেন যে, স্বাস্থ্যকেন্দ্রগুলোর যে অবস্থা তাতে আমার লজ্জা করে। আজকে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য দপ্তর যেভাবে কাজ চালাচ্ছে এবং চলছে তাতে কোনও ভদ্র সরকার, কোনও সভ্য সরকার যে এই স্বাস্থ্য দপ্তর পরিচালনা করতে পারেন জানি না। আমি এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীকে একটি প্রশ্ন করতে চাই যে, আপনি বলেছেন যে ওয়ার্ক কালচার ফিরিয়ে আনবেন। এই ওয়ার্ক কালচার ফিরিয়ে আনার নাম করে হসপিটালে কন্ট্রাক্টর বসিয়ে দিলেন। গ্রুপ ডির যে সমস্ত স্টাফ রয়েছে তাদেরকে বসিয়ে দিলেন। তাদের বসিয়ে বসিয়ে মাসে মাসে মাইনে দিচ্ছেন। এইভাবে আপনারা ওয়ার্ক কালচার ফিরিয়ে আনতে চলেছেন। কন্ট্রাক্টরকে দিয়ে হসপিট্যাল মেনটেন করতে দিলেন। স্বাস্থ্য দপ্তর তো স্বাস্থ্য ব্যবস্থার জন্যে ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে টাকা নিয়েছে, এই টাকার কি কোনও দরকার ছিল? আপনাদের কর্মচারিদের বসিয়ে বসিয়ে মাইনে দিচ্ছেন আর আপনাদের পেটোয়া কন্ট্রাক্টার যারা রয়েছে তাদের দিয়ে হসপিটাল চালাচ্ছেন। আপনারা স্বাস্থ্য দপ্তর নিয়ে বড় বড় কথা বলেন আর আপনাদের হাসপাতালের ডাক্তাররা ওযুধ লেখার নাম করে সাদা কাগজে শুধু ওযুধের নাম লিখে দেয়, কোনও সই তাতে করে না। হাসপাতালে মাত্র ৪৫টি ওযুধ আছে আর সব ওযুধ বাইরের থেকে কিনে দিতে হয়। এখানে একটা সুন্দর ষড়যন্ত্র চলছে। স্যার, হাসপাতালের স্টোরে ওযুধ থাকে, অফিসিয়ালি ঔষধ থাকে, রোগিদের ওয়ার্ডে ঔষধ আসেনা। এই ধাপ্পাবাজি পশ্চিমবাংলার সরকার কতদিন আমাদের দিয়ে যাবে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে জানতে চাই ৯৮ সালে যখন পার্লামেন্ট নির্বাচন হয়েছিল, তখন আমাদের বুদ্ধদেব বাবু তিনি গিয়েছিলেন মালদা মুর্শিদাবাদের বিভিন্ন জায়গায় নির্বাচনী সভা করতে। শুনলে আশ্চর্য্য হয়ে যাবেন বুদ্ধদেববাবুর গাড়ির আগে যাচ্ছে পুলিশ বাহিনী, আর পিছনে যাচ্ছে একটি সরকারি ট্রেলার। যাতে বেহাল রাস্তাতে গাড়ি আটকে না পড়ে। এটা হাস্যস্পদ ব্যাপার। মাননীয় মুখ্যমন্ত্রী আপনাকে আমি পরিষ্কার জানাতে চাই, এখানে অর্থমন্ত্রী আছেন, আমরা মালদা মুর্শিদাবাদ জেলার মানুষ, সেখানে কোথাও ৩৫ কি. মি., কোথাও ৫ কি. মি., কোথাও ১০/১২ কি. মি. জমি নদী গর্ভে বিলীন হয়ে গেছে। মোট ১৪৩ বর্গ কি. মি. জমি গঙ্গা গর্ভে বিলীন হয়ে গেছে। আমরা বারবার বলছি ঠিক সময়ে কাজ করতে হবে, কিন্তু ঠিক সময়ে কাজ হয়না।

মাননীয় অর্থমন্ত্রী গিয়েছিলেন, বলেছিলেন আগামী বছরের ডিসেম্বর মাসের থেকে যাতে কাজ হয় তার ব্যবস্থা তিনি করবেন। মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলতে চাই, বিগত ২৭ তারিখে ৬ জন চীফ ইঞ্জিনিয়ারকে নিয়ে মালদায় গিয়ে মিটিং করে আসলেন, যদি সার্বিকভাবে প্যাচ ওয়ার্ক এর কাজ করতে হয় তাহলে ১ কোটি টাকার বোল্ডার লাগবে। আমাদের সরকারের মেশিনারি নেই, এত বোল্ডার আনার ব্যাপারে। তাই পাবলিক আণ্ডারটেকিং যেসব বড় বড় অর্গানাইজেশন আছে তাদেরকে নিয়োগ করে ১ কোটি টাকার বোল্ডার আনতে হবে। তা নাহলে মালদা মুর্শিদাবাদ জেলাকে বাঁচানো যাবেনা। আমি জোড় হাত করে কি বলতে পারিনা, আপনারা মালদায় আসুন, সেখানে কাজ করুন, সেখানে আপনারা বলে এসেছিলেন আমরা গৃহহারা মানুষকে জায়গা দেব, হোমস্টেড ল্যাণ্ড দেব, কিন্তু তারা কিছুই পায়নি। আজকে গঙ্গার পারে গিয়ে আপনারা দেখে আসুন, সেখানকার মানুষদের জায়গা কেনার ক্ষমতা নেই, বহু মানুষের ঘরবাড়ি নেই, তাদের জমি নদী গর্ভে বিলীন হয়ে গেছে। ১২/১৪ কি. মি. জায়গা নদীগর্ভে চলে গেছে। অথচ ত্রাণ দপ্তর থেকে কোনও ব্যবস্তা নেওয়া হয়নি। অর্থমন্ত্রী আপনি আপনার প্রতিশ্রুতি রক্ষা করতে পারেননি। মানুষের সঙ্গে কতদিন আপনারা বেইমানি করবেন? মাননীয় অর্থমন্ত্রীর কাছে বলতে চাই, আপনাদের কাজ করার ক্ষমতা নেই, আপনারা কৌশল করে বেঁচে যেতে পারেন। ৮৯ সালে বাজপেয়ির হাত ধরে গাঁটছড়া বেঁধে রেলমন্ত্রীকে বলতেন, এটা একটা অসভ্য বর্বর। আজকে সেই রেলমন্ত্রীর পিছনে সুভাষ চক্রবর্তীকে পাঠাচ্ছেন, একবার পূর্তমন্ত্রীকে পাঠাচ্ছেন, তারা কমপিটিশন করে প্রশংসা করছেন। আমি জানি কৌশল করে আবার আপনারা ৫ বছর রাজত্ব করার চেষ্টা করছেন। দয়া করে ভুলে যাবেন না, ৯৯ সালে নির্বাচনে বহু রথী মহারথী ধরাশায়ী হয়ে গেছে, কোথায় তাদেরকে সিট দেবেন বুঝতে পারছেন না। দয়া করে দেওয়াল লিখন পড়ুন। বোঝার চেষ্টা করুন এটা শুধু কংগ্রেসের অনাস্থা নয়, পশ্চিমবঙ্গের [illegible] তিটি মানুষের রায় আপনাদের বিরুদ্ধে চলে গেছে। আমরা জানি শিক্ষা নিয়ে আপনারা অনেক কথা বলেছেন। প্রাইমারিতে ইংরাজি তুলে দিয়ে শত শত শিশুর ভবিষ্যৎ নষ্ট করেছেন, ইংরাজি শিক্ষা থেকে তাদের বঞ্চিত করেছেন। তাই নিজেদের নাকে নিজেরা ঝামা ঘষে ইংরাজি ফিরিয়ে আনলেন। প্রাথমিক স্তরে আবার ইংরাজি শুরু করেছেন। আপনারা ২ বছরের পাশ ডিগ্রি কোর্স চালু করেছিলেন, সারা ভারতবর্ষে ২ বছরের এই ডিগ্রি কোর্সকে কেউ স্বীকৃতি দিচ্ছে না। এইভাবে মানুষের সঙ্গে বেইমানি করছেন। আজকে শিক্ষিত যুবকরা তারা চাকরি পায় না, এলাকায় এলাকায় খুন খারাপি হয়, ডাকাতি হয়, তার জন্য একের পর এক কিডন্যাপিং হয়। আজকে অরাজকতা সৃষ্টি করার জন্য আপনারা দায়ী, তাই এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-10 p.m.]

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের তরফ থেকে জ্যোতি বাবুর সরকারের বিরুদ্ধে আমাদের দলের চিফ হুইপ শ্রী আব্দুল মান্নান মহাশয় যে অনাস্থা প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। কয়েকদিন আগে খবরের কাগজে দেখলাম জ্যোতিবাবুর হেলিকপ্টার ট্রায়াল রান করতে গিয়ে মুখ থুবড়ে পড়ে। থ্যাঙ্ক গড, তিনি যাওয়ার আগেই এটা হয়েছে। এই ঘটনায় কো-পাইলট, পাইলট, রেডিও অপারেটর আহত হয়েছেন। এই ব্যাপারটা অত্যন্ত সিগনিফিকেন্ট এবং সিমবলিক। পশ্চিমবঙ্গটাকে যদি আমরা হেলিকপ্টার মনে করি, তার কো-পাইলট যদি হন বুদ্ধদেব বাবু, রেডিও অপারেটর যদি হন অসীমবাবু এবং পাইলট যদি আজকে ইনজিওরড হন তাহলে বাংলার সাড়ে সাত কোটি মানুষকে কে উড়িয়ে নিয়ে যাবে। ধরি তার একটা প্রপেলার যদি হয় পি. ডব্লু. ডি, তার একটা প্রপেলার যদি হয় শিক্ষা, তার একটা প্রপেলার যদি হয় স্বাস্থ্য, তার একটা প্রপেলার যদি হয় ইণ্ডাস্ট্রি, সেগুলো সমস্ত ভেঙ্গে মুখ থুবড়ে পড়েছে, যতই শাসকদলের সদস্যরা শব্দ চয়ন করে বলার চেষ্টা করুন না কেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে ম্যালেরিয়া মন্ত্রী বলে কটাক্ষ করতে চাইনা, আমি শুধু তাকে জিজ্ঞাসা করতে চাই বাংলার মানুষকে এবং তার মন্ত্রিসভার সহকর্মিদের কেন চিকিৎসা করতে বাইরে যেতে হয়? তেইশ বছরের এই সরকারের কাছ থেকে আমরা কি এই প্রতিশ্রুতি আশা করতে পারিনা। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী তার বক্তব্য রাখার সময়ে অনেক কথা বলেছেন, আমি কয়েকটা ব্যাপারে তার কনসেনট্রেট করব। আমার কেন্দ্রের অন্তর্গত মেডিক্যাল কলেজ হাসপাতাল। জ্যোতি বাবুর যদি হাত-পা ভেঙ্গে যায় তাহলে তাকে বিদেশে নিয়ে গিয়ে চিকিৎসা করা হবে, কিন্তু এই মুহূর্তে কলকাতার কোনও বৃদ্ধা-বৃদ্ধার যদি হাত পা ভেঙ্গে যায় তাহলে মেডিক্যাল কলেজে তার কোনও চিকিৎসা হবেনা। সেখানে অরথোপেডিক চিকিৎসার কোনও ব্যবস্থা নেই, ফ্রাকচার কেসের জন্য অপারেশন থিয়েটার নেই। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে কি প্রেসক্রাইবড করবেন একজন নন-মেডিক্যাল প্র্যাকটিশনার হিসাবে? এস. এস. কে. এম হচ্ছে একটা পোস্ট গ্র্যাজুয়েট টিচিং হাসপাতাল, সেখানে ডাক্তারবাবু একজন ম্যালেরিয়া রুগীকে পেটের রোগের ওষুধ দিচ্ছে। আজকে জ্যোতি বাবুর অনাস্থা তার দলের প্রতি এবং মন্ত্রিসভার প্রতি। লোকসভা ভোটের আগে জ্যোতিবাবু বলেন আমাদের ডাক পড়েছে, তার পরে এখন বলছেন আমার স্বাস্থ্যের ভগ্নদশার জন্য আমি মুখ্যমন্ত্রীর পদে থাকতে পারব না। আমরা ঈশ্বরের কাছে প্রার্থনা করি আপনি সুস্থ নীরোগ হয়ে আরও বেশি দিন বাঁচুন, সেই ব্যাপারে আমাদের কিছু বলার নেই। কিন্তু আপনার প্রতি অনাস্থা জানিয়ে আপনার দল একজন ডেপুটি চিফ মিনিস্টার করে দিলেন, তার সংবিধানে স্বীকৃতি থাকুক আর নাই থাকুক এবং তাকে কি দায়িত্ব দেওয়া হয়েছে আমি জানিনা। মাননীয় পুলিশমন্ত্রী

পশ্চিমবাংলাকে মরুদ্যান বলেছেন, আমি জানিনা তিনি চম্বল, বিহার বা মধ্যপ্রদেশের সঙ্গে তুলনা করছেন কিনা। মানুষ এখন বলছে অপহরণ করে নিয়ে গেলে আর আমরা পুলিশকে জানাব না, টাকা দিয়ে ছাড়িয়ে নিয়ে আসব, তাতে আমার পরমাত্মীয়ের জীবন বাঁচবে। জ্যোতি বাবুর বিরুদ্ধে বেশি কিছু বলার নেই, তাকে অন্ধকার ঘিরে ফেলেছে। দু হাজার এক সাল পর্যন্ত তাকে নাইটওয়াচম্যান হিসাবে কাজ করতে হবে, আপনার দল এবং পলিটব্যুরো সেই ব্যবস্থা আপনার জন্য করে দিয়েছেন। আপনার ৮৬-৮৭ বছর বয়স, আপনি আমার পিতৃসম। কিন্তু এই তেইশ বছর ধরে আপনি বাংলার মানুষেকে কী দিয়েছেন?

পি. ডব্লু. ডি. মন্ত্রী এখানে বললেন। আপনি কোনও একটা রাস্তা ঠিক করুন, অনেক কমিটিই তো বাইরে যায় ৭০/৮০ কিলোমিটার নয়, ১৫/২০ কিলোমিটার গাড়িতে করে যাওয়া হবে—জ্যোতি বাবু থাকবেন, আমাদের দলের থেকে কাউকে বেছে নেবেন—আপনি কি দেখাতে পারবেন ঝাঁকুনি ছাড়া যাওয়া যাচ্ছে আর কোমর ভাঙছে না? এখানে স্বাস্থ্য রয়েছে, বিদ্যুৎ রয়েছে, অর্থনীতি রয়েছে, কিন্তু সবকিছুর কোমর ভেঙে গেছে। এখানে লগ্নি করতে আর কোনও ব্যবসায়ীরা আসবে না। এখানে ব্যবসাদার অপহরণ হচ্ছে, ব্যবসাদারের ছেলেকে ধরে নিয়ে যাচ্ছে। তাই অনাস্থা প্রস্তাব আপনাদের বিরুদ্ধে আসবে না তো কার বিরুদ্ধে আসবে? আজকে আপনাদের পুলিশকে তো বাহবা দিতেই হবে। তারা অপহরণকারীদের ধরতে পারুক না পারুক, ডাকাত, খুনী, আসামীদের ধরতে পারুক না পারুক, বাংলার মেয়েরা আন্দোলন করতে গেলে তাদের দ্রৌপদীর বস্ত্র হরণের মতো অবস্থা করতে দ্বিধা করে না। জয়প্রকাশ গুপ্তকে অপহরণ করা হল। ফলস ফায়ারিং করল ডি. সি., সেই শুনে তারা জয়প্রকাশের উপর অরিজিনাল ফায়ারিং করে মেরে ফেলল, তার আর মেয়ে, বউ-এর কাছে ফিরে যাওয়া হল না। যখন পামোলিন তেল নিয়ে জ্যোতি বাবু এবং আপনার আত্মিয়-স্বজনের বিরুদ্ধে অভিযোগ আনা হয়েছে, এর উত্তর আপনার দেওয়া উচিত অন্তত সততার খাতিরে। এবং এর সি. বি. আই. এনকোয়ারি করা উচিত। আজকে শঙ্কর সেন বলছেন—আমাকে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির নেতারা থ্রেট করছে। তিনি কোথায় আছেন বলতে হবে। মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির নেতারা, তাদের দলের মন্ত্রী, এম. এল. এ.-রা তাঁকে থ্রেট করছে। এর বিচার কে করবে? বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে শঙ্কর সেন আসছেন না কেন এর উত্তর দিতে হবে। তাঁর একমাত্র পুত্রকে হত্যার হুমকি দিচ্ছে কে বা কারা। এর বিচার হবে না? আজকে বাংলার বুকে এম. এল. এ., মন্ত্রীদের বিরুদ্ধে ভীতি প্রদর্শন করা হয়, তাহলে সাধারণ মানুষের অবস্থা কি আমাদের জানতে ইচ্ছা করছে।

স্কুলে ক্লাস রুম নেই এমন স্কুলের সংখ্যা ২,০৪০, একটা ঘর আছে এমন স্কুলের

সংখ্যা ১১,৬১৪, দুটো ঘর আছে এমন স্কুলের সংখ্যা ১১,৬৬০টি। ভাবুন একবার অবস্থা। আর এরা মুখে বড় বড় কথা বলে। নির্বাচনে জয়-পরাজয়টাই বড় কথা নয়। নির্বাচনে জিতেছেন বা জিতবেন, সেটা কথা নয়, বাংলার উন্নয়ন মুখ থুবড়ে পড়েছে। বাংলার এগোবে কি এগোবে না, সেটাই কথা। প্রাইমারি, জুনিয়ার হাই, হায়ার সেকেণ্ডারি স্কুল আমাদের সময় ছিল ৬০৯টি, এখন কটা হয়েছে? তাই এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি মহানুভব ব্যক্তি, পাক্কা গণতন্ত্রী, গণতন্ত্রে বিশ্বাস করেন, তাই বিরোধী দলের আনা অনাস্থা প্রস্তাব আপনি গ্রহণ করেছেন, আলোচনা হচ্ছে। প্রত্যেক অধিবেশনে একটা রিচ্যুয়াল, বা আনুষ্ঠানিকতা ঠিক হয়ে গেছে যে, ওরা একটা করে অনাস্থা প্রস্তাব তুলবেন আর আমাদের জবাব দিতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আলোচনার সূত্রপাত এটা দিয়ে করছি, মাননীয় সদস্য সৌগত বাবু যা দিয়ে শুরু করেছিলেন। সৌগত বাবু বললেন—এবারের অনাস্থা প্রস্তাব গত নির্বাচন-এর দিকে তাকিয়ে। হ্যাঁ, নির্বাচনের দিকে আমরা তাকিয়েছি। তার ফলাফল আমরা জানি। আমাদের একাধিক মন্ত্রী, যারা এপারে বসে আছেন, তারা একাধিক আসনে হেরে গেছেন।

[6-10 – 6-20 p.m.]

গণতন্ত্রের এই নিয়ম মাথা পেতে মেনে নিতে হয়। মানুষের উপর তবু আমাদের বিশ্বাস আছে। মানুষ এর উপর বিশ্বাস হারানো পাপ। আমি সৌগত বাবুকে এই কথাই বলতে চাই যে, সমাজের মধ্যে এই সঙ্কট আসে। মানুষ ভুল করে। সমাজের মধ্যে এই রকম সঙ্কট আসে। মহান জার্মান জাতি তারাও ভুল করেছিলেন। তারজন্য পৃথিবীকে রক্তাক্ত হতে হয়েছে। এই হচ্ছে ইতিহাসের শিক্ষা। আমরা এটা বিশ্বাস করি আমাদের দেশের মাটিতে একবিংশ শতাব্দীতে যদি আর এস এস দেশ চালায়, তাহলে সেটা আমাদের দেশের অগ্রগতি নয়, পশ্চাৎপদ গতি। আমরা শেষ রক্ত বিন্দু দিয়ে তাদের ঠেকাব, তাদের আটকাব। এই হচ্ছে আমাদের নীতি। আপনার মতো আমরা তাই উৎসাহিত হতে পারছি না। আমাদের তাই এই শিক্ষাই এসেছে। আমাদের সামনে দায়িত্ব বেড়েছে। মানুষকে আমরা বোঝাতে পারিনি, তাই মানুষ ভুল করে বি. জে. পি, তৃণমূলকে ডেকে নিয়ে এসেছে। সেই মানুষের কাছে আমাদের মাথা নিচু করে যেতে হবে। আমাদের মানুষকে ফিরিয়ে নিয়ে আসতে হবে। আমি জানি গত পরশু দিন সুব্রতবাবু আলোচনার সময় একটা কথা বলেছিলেন যে, অপরাধীরা আত্মপক্ষ সমর্থন করে। অপরাধের সমস্ত

চেহারা মুখে। বললেন কি? জ্যোতি বাবুকে বলছেন সি. পি. আই এ ছিলেন। সি. পি. এম হয়েছেন। আমরা জানি কংগ্রেসও ভাঙছে। আর একটা কংগ্রেস হয়েছে। কিন্তু আপনারা প্রত্যেকে গান্ধীবাদ বিশ্বাস করেন। সেই রকম আমাদের পার্টিকেও মার্কিস্ট পার্টি বলে। আমরা মার্কিজমে বিশ্বাস করি। সুব্রত বাবুকে জিজ্ঞাসা করি, আপনি কি করছেন? বলতেন—বন্দেমাতরম। এখন বলছেন জয় সিয়ারাম। এই কি রাজনীতি করছেন? চৌরঙ্গীতে ভোটে জেতার জন্য মুখ দিয়ে আর বন্দে মাতরম বেরোচ্ছে না, জয় সিয়ারাম বেরোচ্ছে। এই হচ্ছে আপনাদের বিপদ। এই হচ্ছে আপনাদের সমস্যা। আমি দ্বিতীয়ত একটা কথা বলতে চাই যে, সৌগতবাবু আমাদের মনে করিয়ে দিয়েছেন, কেন করলেন জানি না। হঠাৎ কি করে বুঝলেন জানি না, জ্যোতিবাবু গেছেন, অসীম দাশগুপ্ত গেছেন প্রধানমন্ত্রীর কাছে, দিল্লির সরকার—রাজ্য সরকার। আমি গেছি আদবানীর কাছে, দিল্লির সরকার—রাজ্য সরকার। তার থেকে আপনি একটা সিদ্ধান্ত টানছেন আমরা নাকি বি. জে. পির আর এস এসের কাছে গেছি। এই ভুল করবেন না। কোনওদিনই এই জিনিস করবেন না। সৌগত বাবু এই মুহূর্তে শুধু আপনাকে মনে করিয়ে দিই, একটু আগে খবর পেলাম যে, লোকসভাতে ইনসিওরেন্স বিল পাস হয়ে গেছে। বি. জে. পি কংগ্রেস হাত ধরাধরি করে পাশ করিয়ে দিয়েছে। একটা নিয়ম জানি সারা দেশে এই যে ডিস ইনভেস্টমেন্ট পলিসি শুরু করেছিলেন মনমোহন সিং, তারপর চিদাম্বরম, এখন বি. জে. পি। আপনারাই বি. জে. পির সঙ্গে হাত মিলিয়ে আছেন। আপনারাই আবার আমাদের বলছেন যে, আমরা বি. জে. পির সঙ্গে ভাব করছি। সৌগত বাবু জানেন—এই মুহূর্তে সিয়াটেল শহরে আগুন জ্বলছে। পরিষ্কার ব্যারিকেড। ব্যারিকেডের ওই পাশে সমর্থন করছে। ব্যারিকেডের এই পাশে লড়াই হচ্ছে। ডব্লু. টি. ও তুলে দাও বলে। ব্যারিকেডের ওপাশে আপনারা আছেন, ডব্লু. টি. ও-এর পক্ষে আপনারা। এই পাশে আমরা আছি। আমরা সবসময়ই এর বিরোধীতা করব। আপনারা ভাল করেই জানেন যে, আপনাদের সঙ্গে আমাদের মিল নেই। তৃতীয় কথা—আইন শৃঙ্খলার প্রশ্ন। আগের দিন এখানে অনেক কিছু আলোচনা হয়েছে। আজকে এই ব্যাপারে আর বেশি কিছু বলব না। আগের দিন আমি যা বলিনি, আজকে পরিষ্কার করে বলতে চাই যে, আইন শৃঙ্খলার প্রশ্নে আপনি কি আত্মসন্তুষ্টি পান? না। পশ্চিমবঙ্গের পুলিশ সমালোচনার ঊর্ধ্বে না। আমি শুধু বলছি এই সব কিছু মেনে নিয়েও অপরাধ এখানে হচ্ছে। এখানের পুলিশ সমালোচনার ঊর্ধ্বে নয়। তবুও ভারতের যেকোন রাজ্যের থেকে পশ্চিমবঙ্গ এক নাম্বারে আছে। ভারতের যেকোন শহরের থেকে কলকাতা শহর এক নাম্বারে আছে। এটা হচ্ছে একটা তথ্য। এটা সমাজের একটা অবজেকটিভ ট্রুথ। এটা ওপিনিয়ন নয়। এটা মত নয়। সত্যকে সত্য বলতে হবে। কালোকে কালো বলতে হবে। সাদাকে সাদা বলতে হবে। কালোকে কালো বলতে হবে। যদি সৌগতবাবু দাবি করেন,

না, আমি অতীশদার থেকে বেশি ফরসা, আমি বলতে পারব না যে আপনি অতীশদার থেকে বেশি ফরসা। সাদাকে সাদা বলতে হবে, কালোকে কালো। পরিষ্কার করে বলতে হবে। আমি এটাই বলতে চাইছি যে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা, সারা মহানগরীর মধ্যে কলকাতা শহর এখনও পর্যন্ত এক নম্বরে। এই হচ্ছে আমার কথা। আমি সেটাই আবার বলছি। আগের দিন একটা তথ্য দিয়ে গেছেন, ভুল। আগের দিন সুযোগ পাইনি, আজকে বলে দিই। গত বছর ফায়ারিং হয়েছিল ১০৮, এই বছর নভেম্বর মাস আর এক মাস বাকি আছে, ফায়ারিং হয়েছে ৮৬ বার। বাড়েনি, কমেছে। আর বেশি কথা বলব না। কাগজের রেফারেন্স দেওয়া আমার পছন্দ হয় না। সি. আই. আই সংগঠন তাদের একটা সমীক্ষা ছিল সারা দেশ জুড়ে কোনও কোনও রাজ্যে শিল্পে ক্রিমিনালস এবং পলিটিকাল লীডারস নেকশাস গণ্ডগোল করছে। সবচেয়ে সমস্যা মুক্ত রাজ্য হচ্ছে পশ্চিমবাংলা। এক নম্বর রাজ্য হচ্ছে পশ্চিমবঙ্গ। আউটলুক পত্রিকা। আপনি পড়ে নেবেন। ২১শে জুন ৯৯। সৌগত বাবু কাগজে ছবি দেখেছেন। আপনার খারাপ লেগেছে। আমারও খারাপ লাগত। একজন মাহিলার কাপড় ধরে আরেকজন মহিলা পুলিশ টানছে। বিশ্রী লাগে দেখলে। একজন পুলিশ যদি আপনাকে ধরে টানত তাও আমার দেখতে খারাপ লাগত। তাহলে একটু বলে দিন, কেন এটা হবে? রাইটার্স বিল্ডিংসে প্রতি সপ্তাহে ১০/১৫/২০ জন ছেলেমেয়ে জোর করে ঘরে ঢুকছে। যে খেলা খেলছেন। প্রত্যেক খেলার একটা নিয়ম আছে। রাইটার্সে ৪০/৫০ জন ঢোকা যায় না, স্লোগান দেওয়া যায় না। এই দুর্ভাগ্যজনক অবস্থা হবে কেন? এটা বন্ধ করুন। এটা বন্ধ করতে না পারলে তো হবে না। আমার চতুর্থ বক্তব্য সৌগতবাবু মনে করিয়ে দিয়েছেন। আমি শুধু ঘটনা হিসেবে জানাই, আমাদের আই. টি. পলিসি, কমপ্রিহেনসিভ পলিসি। আমাদের নীতি কি, সরকার কি করবে, বেসরকারি উদ্যোগ ট্রেনিং, ওয়েবেল বিদেশিরা আসছে কি হবে সব মিলিয়ে একটা কমপ্রিহেনসিভ আই. টি. পলিসি আমরা চেয়েছিলাম এই অধিবেশনেই পেশ করতে। আমাদের দু এক দিনের জন্য একটু অসুবিধা হচ্ছে। ফিনান্স মিনিস্টার, ইণ্ডাস্ট্রিয়াল মিনিস্টারের সঙ্গে বসে আমরা এই ডিসেম্বরের মধ্যেই আমাদের রাজ্যের একটা সুস্পষ্ট ইনফরমেশন টেকনোলজি পলিসি আমরা ঘোষণা করব। বিধানসভায় করতে পারলে ভাল হত কিন্তু কাল বন্ধ হয়ে যাবে। এই আমাদের নীতি। আমি আমার বক্তৃতা দীর্ঘ করব না। আমার সর্বশেষ কথা হচ্ছে, সৌগত বাবুর কথার শেষে একটু উত্তেজনা ছিল। আবেগ দেখলাম। ভগবানের নামে চলে যান। আপনার ভগবানের দয়ায় আমরা এখানে আসিনি। আপনি চার্চিল নিয়ে বলেছেন। চার্চিলের ভাষাতেই আপনাকে বলি। আমরা হাজার হাজার মানুষের রক্ত, চোখের জল ঘামের বিনিময়ে এখানে এসেছি। আপনাদের ইচ্ছেতে যাব না। তারা ঠিক করবেন আপনাদের ইচ্ছেতে আমরা যাব না। তারা ঠিক করবেন আমরা কি করব। আমরা মানুষের রক্ত, চোখের জল, ঘাম থেকে

এখানে এসেছি। ভবিষ্যত ঠিক করবে আমরা কি করব? তাই আপনাদের অনাস্থা প্রস্তাবকে সম্পূর্ণ বাতিল করে, বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দীর্ঘক্ষণ ধরে যে অনাস্থা প্রস্তাব এসেছে, সেই আলোচনা চলছে। প্রায় শেষের দিকে। মাননীয় মন্ত্রী অসীম বাবুর বক্তব্য আমি শুনেছি। মাননীয় উপ মুখ্যমন্ত্রী তথ্য পুলিশমন্ত্রীর বক্তব্য শুনলাম। এর পর মুখ্যমন্ত্রীর বক্তব্য নিশ্চয়ই শুনব। বুদ্ধদেব বাবু বললেন যে আমরা আর. এসে. এসের সঙ্গে চিরকার শেষ রক্ত বিন্দু দিয়ে যুদ্ধ করে যাব। আমি সবিনয়ে তাঁক এবং মন্ত্রিসভার সদস্যকে এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই ৮৯ সালের কথা নিশ্চয়ই আপনারা ভুলে যান নি। এই শহিদ মিনারে সেই সময়ে আপনারা আর. এস. এসের দলকে শত্রু বলে মনে করতেন না। তখন কংগ্রেস ক্ষমতায় ছিল। কি করে কংগ্রেসকে পর্যুদস্ত করা যায়, কংগ্রেসকে সরাতে হবে সেই কংগ্রেস ক্ষমতায় ছিল। কি করে কংগ্রেসকে পর্যুদস্ত করা যায়, কংগ্রেসকে সরাতে হবে সেই স্বপ্নে মশগুল ছিলেন এবং ভি. পি. সিংকে এনে তাঁর সঙ্গে বর্তমান প্রধানমন্ত্রী অটলবিহারী বাজপেয়ীকে এনে সেখানে হাত ধরাধরি করে, গলা জড়াজড়ি করে মুখ্যমন্ত্রী শহিদ মিনারে বক্তৃতা করলেন। আপনাদের মনে নেই?

[6-20 – 6-30 p.m.]

আজকে আপনারা বুঝতে পেরেছেন এত দিন পরে আপনাদের বোধদয় হয়েছে যে আর. এস. এস. হচ্ছে হিন্দুত্ববাদী সংস্থা, তাদের সঙ্গে শেষ রক্ত বিন্দু দিয়ে লড়াই করতে হবে। আপনারা বারবার ভুল করেছেন, প্রত্যেকটি ক্ষেত্রে আপনারা ভুল করেছেন, ভুল করে পশ্চিমবাংলার সর্বনাশ করেছেন এবং যেটুকু শক্তি আপনাদের ভারতবর্ষে বা পশ্চিমবাংলার বাইরে আছে—খুব বেশি নেই—সেটুকু দিয়েও আপনারা বারবার কেন্দ্রীয় সরকারকে বিপর্যস্ত করে সেখানে কংগ্রেসকে ক্ষমতাচ্যুত করবার জন্য চেষ্টা করছেন। এটা আপনারা এখন হাড়ে হাড়ে বুঝতে পারছো যে কি ক্ষতি আপনারা করেছেন। সেই ক্ষতি শোধরাবার জন্য এখানে আবার এই নির্বাচনের আগে বললেন বি. জে. পি.-কে সরাতে গেলে আমরা কংগ্রেসের সঙ্গে হাত মেলাবো। জ্যোতি বসু বললেন—আমরা তাঁকে বলতে বলিনি, তিনি বললেন আমাদেরকে ভোট না দিন, কংগ্রেসকে ভোট দিন। কে বলতে আপনাকে বলতে বলেছিল কংগ্রেসকে ভোট দিতে? কে বলেছিল আপনাকে? আমরা জানি যে মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৯৮ সালে লোকসভা নির্বাচনের পরে কি ভূমিকা আপনি পালন করেছিলেন। আপনি নিজে বললেন কংগ্রেস কে সমর্থন করে আমি কেন্দ্রে সরকার গঢ়ব যাতে বি. জে. পি.-র সরকার না হয়। আব আপনার দয়াতে যাঁরা এখানে এম. এল. এ., এম. পি. হয় সেই আর. এস. পি. এবং ফরোয়ার্ড ব্লক দলের যে ৪ জন

এবং ২ জন সদস্য ছিলেন তাঁদের আপনি বাগে আনতে পারেননি। আমি জানি না সেটা ইচ্ছা করেই তলায় তলায় এদেরকে উস্কে দিয়েছিলেন কিনা যে আমি বলব কংগ্রেসকে সমর্থন করব আর তোমরা বল কংগ্রেসকে সমর্থন করব না, সোনিয়া গান্ধীকে প্রধানমন্ত্রী মানব না। আপনি জানতেন যে একটা, দুটোর উপর নির্ভর করবে সরকার গঠন। সেই সময় সমাজবাদী দলের মুলায়ম সিং-এর সক্ষ্যতা ছিল আপনারই কিরণময় নন্দ সেই দলেরই একজন সাধারণ সম্পাদক আপনি সেটা জানেন। আপনি তলায় তলায় তাঁকেও উস্কে দিয়েছিলেন যে তুমিও বল সোনিয়া গান্ধীকে আমি প্রধানমন্ত্রী করতে পারব না। সেই জন্য হয়ত আপনার প্রধানমন্ত্রী হবার অত্যন্ত শখ হয়েছিল। আমরা শুনেছি ঐতিহাসিক ভুল বলে সেটাকে আপনারা প্রমাণ করতে চেয়েছিলেন। যিনি এক বছর আগে প্রধানমন্ত্রী হওয়ার জন্য ১৫ দিন ধরে বঙ্গভবনে বসে বসে যে রাজনীতি করেছেন আর আজকে আপনি বলছেন যে আমার শরীর বড় খারাপ, আমি আর এই পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর দায়িত্ব পালন করতে পারব না। এই এক বছরের মধ্যে—আমরা আপনারা দীর্ঘায়ু কামনা করি, আপনি সুস্থ শরীরে শতায়ু হন সেটা আমরা আশা করি—কিন্তু এই এক বছরের মধ্যে কি এমন হল, কি এমন ঘটনা ঘটল যাতে প্রধানমন্ত্রী হওয়ার লক্ষ্য ছেড়ে আপনি পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর গদীও ছেড়ে দিতে চাইছেন। আসলে ব্যাপারটা হচ্ছে আপনি বুঝতে পেরেছেন যে অবস্থা খুব খারাপ শশে-মীরে অবস্থা। এই অবস্থায় আর বেশি দিন সরকারে থাকলে মান-সম্মান নিয়ে থাকা যাবে না। এটা বুঝতে পেরে এখন আপনি বলছেন ছেড়ে দে মা, কেঁদে বাঁচি, শরীরের দোহাই দিচ্ছেন। এখন বলছেন আমাকে ছেড়ে দাও আমি আর এই সরকারের দায়িত্ব পালন করতে পারব না। আপনার সামনে অর্থমন্ত্রী বসে আছেন, উনি যতই জোর গলায় বলুন যে সব ব্যাপারে আমরা প্রধান, আমরা প্রথম, আসল ব্যাপারটা খুব ভাল করেই জানেন আপনাদের কোষাগার শূণ্য। কোষাগার আপনার শূণ্য। কিছু দিন গেলে আপনি আর সরকারি কর্মচারিদের, শিক্ষকদের, বেসরকারি কর্মচারিদের বেতনও দিতে পারবেন না। এই অবস্থার মধ্যে আপনার অর্থমন্ত্রী সরকারকে নিয়ে গেছেন। যেদিক তাকান রাস্তাঘাট সমস্যা, স্বাস্থ্য সমস্যা, বেকার সমস্যা, শিল্পের অনুন্নতি, যেদিকে তাকান আপনি দেখবেন এই ২২, ২৩ বছরে একটা বিরাট শূণ্যতার সৃষ্টি হয়েছে, অপদার্থতার নজির সৃষ্টি হয়েছে। সেইজন্য আমরা অনাস্থা এনেছি। আমরা অনাস্থা এনে আপনাদের বার বার মনে করিয়ে দিতে চাই যে আপনাদের এই সরকারের উপর আস্থা রাখবার কোনও কারণ আমরা দেখতে পাচ্ছি না। কিজন্য আপনাদের উপর আস্থা রাখব? আপনারা বেকার সম্যার সমাধান করতে পেরেছেন? আপনারা রাস্তা-ঘাট ভাল করতে পেরেছেন? আপনারা হাসপাতালের উন্নতি করতে পেরেছেন? আপনারা কি গ্রামে-গ্রামে বিদ্যুৎ নিয়ে যেতে পেরেছেন? আপনারা কোন দিকে সাফল্য পেয়েছেন যে আপনাদের উপর আস্থা স্থাপন করব?

আপনারা দেওয়ালের লিখনও পড়তে পারছেন না। ১৯৯৮ সালের লোকসভা নির্বাচনে আপনাদের ৩৩ জনে নির্বাচিত হয়েছিলেন কিন্তু এবারে সেই সংখ্যা কমে ২৯ জন হয়ে গেলেন। চার খানা সিট কমে গেল। ৪৬ শতাংশ ভোট পেয়েছিলেন, ৫০ শতাংশের উপরে যেতে পারেননি। এখানে বাম বিরোধী ভোট ভাগ হয়ে যাচ্ছে বলে বারবার বিধানসভায় আপনারা আসতে পারছেন। এটাই হচ্ছে আসল ব্যাপার। এই ভাবে বারবার আপনারা নির্বাচনে জিতে এসে বলছেন আপনাদের দয়াতে আসিনি, জনগণের দয়াতে এসেছি। জনগণের যদি একটা ইণ্ডিপেনডেন্ট ওপিনিয়ন করেন, মতামত নেন, তাহলে দেখবেন জনগণ এই সরকারকে চায়না। কিন্তু তাদের মতামতকে আপনারা বাস্তবে রূপায়িত হতে দেননা। এবারে যে ২৯ জন নির্বাচিত হয়েছেন তারাও হতে পারতেন না যদি না আপনারা বিভিন্ন কেন্দ্রে বিপুল ভাবে রিগিং করতেন। পশ্চিমবঙ্গের মানুষের দুর্ভাগ্য যে, তারা এই ২৩ বছরের রাজত্বে কিছু না পেয়েও, বিভিন্ন ভাবে বঞ্চিত হয়েও আপনাদের কলা-কৌশলের কাছে পরাজিত হচ্ছেন। আমাদের সঙ্গে যারা আছেন, বাম বিরোধী বি. জে. পি. এবং তৃণমূল—বারবার চেষ্টা করেও আপনাদের পরাজিত করতে পারছিনা। আপনারা সর্বদা চেষ্টা করেন কীভাবে অ্যান্টি-লেফট ভোট ভাগ করে রাখা যায়। এবং এবিষয়ে আপনারা সাফল্য পেয়েছেন। কিন্তু যদি ওয়ান টু ওয়ান ফাইট হয় তাহলে আপনারা কেউ এখানে থাকতে পারবেন না। এবিষয়ে কোনও সন্দেহ নেই। এটা বুঝে নিন এবং এখন থেকেই এ বিষয়ে সেই ভাবে প্রস্তুতি নিন। তা না হলে আপনাদের কপালে আগামীদিনে অনেক কষ্ট আছে।

মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন, আমি এবারে আর্থিক অবস্থা সম্বন্ধে বলছি। ১৯৯৯/২০০০ সালের বাজেটে রাজস্ব ঘাটতি ছিল ৭,৬০৪ কোটি টাকা—যেটা কিছুদিন আগে মাননীয় অর্থমন্ত্রী পেশ করেছেন। তার আগের বছরে ১৯৯৮/৯৯ সালের বাজেটে রাজস্ব ঘাটতি ছিল ১,৬৯২ কোটি টাকা। কিন্তু বাস্তবে বছরের শেষে দেখা গেল সংশোধিত ঘাটতি গিয়ে পৌঁছালো ৫,৮৬৮ কোটি টাকা। অর্থাৎ সাড়ে তিন গুন বেড়ে গেল। মাননীয় অর্থমন্ত্রী বললেন বাজেটে ১,৬৯২ কোটি টাকা। সেটা সাড়ে ৫ গুন বেড়ে গিয়ে এটা হল। অর্থাৎ এই হিসাবে ১৯৯৯/২০০০ সলে রাজস্ব ঘাটতি গিয়ে দাড়াচ্ছে ৭,৬০৪ কোটি এটাকে গত বছরের মতো সাড়ে তিন গুন গুন করলে দেখা যাবে ২৫ হাজার কোটি টাকা ঘাটতি দাঁড়াবে। মাননীয় অর্থমন্ত্রী তার বক্তৃতায় বলেছিলেন, আমি কী করব কেন্দ্রীয় সরকার পে-কমিশন করে সব বেতন বাড়িয়ে দিয়েছেন তাই বাধ্যহয়ে পশ্চিমবঙ্গেও বাড়াতে হল। কিন্তু তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে যে ৫০ ভাগ টাকা দাবি করেছিলেন তাও পাননি। এটা ঠিক। ৫০ ভাগ টাকা কোনও রাজ্য পায়নি। পশ্চিমবঙ্গকেও দেওয়া হয়নি এবং সেই জন্য ঘাটতি দাঁড়াচ্ছে। কিন্তু সেজন্য তো পশ্চিমবাংলার জনগণ দায়ী নয়। সেটা যে ভাবেই হোক আপনাদের পূরণ করতে হবে। ট্যাক্স বসিয়ে হোক,

সরকারি খরচ যেটা লাগামছাড়া হয়ে গেছে—কি দরকার ছিল ২৫ কোটি টাকার হেলিকপ্টার কেনার? মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি, রাস্তার অবস্থা খারাপ হওয়ার জন্য গাড়তে যেতে না পারলে ট্রেনে যান, সর্বত্র ট্রেন আছে। আমরাও চাইনা মাননীয় মুখ্যমন্ত্রী যাতায়াত করতে খুব অসুবিধায় পড়েন। আমরাও জানি ভাঙ্গা রাস্তা দিয়ে যেতে ওনার অসুবিধা হবে। আমরা কিন্তু কখনও প্রয়োজনের চেয়ে হেলিকপ্টার পাইনা। একবার বন্যা দেখতে যাওয়ার জন্য মাননীয় সুভাষবাবুর কাছে হেলিকপ্টার চেয়েও পাইনি। কিন্তু কি দরকার তারকেশ্বর যাওয়ার জন্য, ৩০ কি. মি. দূরের জন্য হেলিকপ্টারে যাওয়ার? ট্রেনে গিয়ে বাকি ২/৩ কি.মি. গাড়িতে যেতে পারতেন।

[6-30 – 6-40 p.m.]

বন্যা হয়েছে, মানুষ খেতে পাচ্ছে না, অনেকে ত্রাণ পাচ্ছে না, সেখানে ২৫ কোটি টাকা খরচা করে নতুন করে হেলিকপ্টার কেনার সার্থকতা আছে বলে আমি মনে করিনা। মাননীয় অর্থমন্ত্রী আপনি দেখুন আজকে ক্যাপিটাল এক্সপেন্ডিচার অ্যাজ পারসেন্টেজ টু টোটাল এক্সপেন্ডিচার অফ দি স্টেট কি অবস্থায় দাঁড়িয়েছে—আজকে পশ্চিমবঙ্গে ক্যাপিটাল এক্সপেন্ডিচার ক্রমশ কমে যাচ্ছে কেন? আপনারা জানেন ক্যাপিটাল এক্সপেন্ডিচার মানে, নতুন হাসপাতাল, নতুন স্কুল বাড়ি, নতুন নতুন রাস্তাঘাট ইত্যাদি। এই যে ক্যাপিটাল এক্সপেন্ডিচার এর পারসেন্টেজ উইথ রেসপেক্ট টু টোটাল এক্সপেন্ডিচার ক্রমশ কমে যাচ্ছে। আমি একটা হিসাব দিচ্ছি।—১৯৭২-৭৩ সালে যখন আমরা ছিলাম তখন এটা ছিল ৩.৭৩ পারসেন্ট, আমরা যে বছর চলে গেলাম তখন ১৯৭৬-৭৭ সালে এটা ছিল ৪.৪২ পারসেন্ট, আপনাদের প্রথম বছরে ১৯৭৭-৭৮ সালে এটা ছিল ৩.৫৪ পারসেন্ট, সেটাই ২০ বছরে অর্থাৎ ১৯৯৭-৯৮ তে হল ১.৪৮ পারসেন্ট যা দেখছি তাতে ১৯৯৯-২০০০ সালে এটা ডেফিসিট হবে। যেভাবে আমাদের রাজ্য ক্যাপিটাল মোবিলাইজ করতে অপারগ হয়েছে তাতে ক্যাপিটাল এক্সপেন্ডিচারের পারসেন্টেজ উইথ রেসপেক্ট টু টোটাল এক্সপেন্ডিচার অফ দি স্টেট হয়ত শূণ্যতে গিয়ে দাঁড়াবে। অর্থাৎ পশ্চিমবঙ্গে নতুন করে স্কুল, কলেজ, রাস্তাঘাট, বিশ্ববিদ্যালয় ভবন তৈরি হবে না। আমাদের অ্যাসেট লায়াবিলিটিসের একটা রেশিও আছে। অ্যাসেট লায়াবিলিটিসের রেশিও এক থেকে কম হলে বুঝতে হবে যে আপনাদের অ্যাসেটের তুলনায় লায়াবিলিটিস ক্রমে কমে যাচ্ছে। পশ্চিমবঙ্গে গত কয়েক বছরের মধ্যে এই পারসেন্টেজ ৭-৮ বছর আগে ১ ছিল, এখন সেটা কমতে কমতে ১ এর অনেক নিচে নেমে গেছে। পশ্চিমবঙ্গ দেউলিয়া হয়ে যাচ্ছে। এই অবস্থা থেকে বাঁচবার উপায় বার করতে হবে। পশ্চিমবঙ্গের আর্থিক অবস্থা এত খারাপ যে সেই অবস্থা থেকে বাঁচবার কোনও উপায় আছে বলে আমি মনে করি না। এখানে আজকে অনেক মন্ত্রী আছেন। তাঁদের প্ল্যান বাজেট হয়। সেই মন্ত্রীদের মধ্যে

একজনও দাঁড়িয়ে বলতে পারবেন যে, গত বছর প্ল্যান বাজেটের পুরো টাকাটাই তিনি অর্থমন্ত্রীর কাছ থেকে পেয়েছেন?

**(এই সময় মাননীয় মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্য মহাশয় উঠে দাঁড়িয়ে বলেন যে তিনি পুরো টাকা পেয়েছেন।)**

তাহলে ৪৭ জন মন্ত্রীর মধ্যে ১ জন মন্ত্রী পুরো টাকা পেয়েছেন, আর কেউ পাননি। আজ এই অবস্থায় আমরা পশ্চিমবঙ্গকে নিয়ে এসেছি। এরপরেও কি আপনারা বলবেন যে আমরা আপনাদের মন্ত্রিসভার প্রতি আস্থা জ্ঞাপন করব? এম.এল.এ. ফান্ডের টাকার ব্যাপারে যে প্রস্তাব আমরা এনেছি সেটা নিশ্চয়ই আপনারা সমর্থন করবেন। এ ব্যাপারে আমি বক্তব্য রাখতে চাই না। অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আপনারা যাতে আগামী দিনে পশ্চিমবঙ্গের মানুষের সঙ্গে বেইমানি না করেন তার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই আলোচনা ৬টা ৪৬ মিনিটে শেষ হওয়ার কথা ছিল। কিন্তু আমাদের আরও সময় লাগবে। সেই কারণে আমি আরও ৪৫ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি।

The motion was then put and agreed to.

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, শ্রী আব্দুল মান্নান যে অনাস্থা প্রস্তাব এনেছেন আমি তার বিরোধীতা করে কয়েকটা কথা বলতে চাই। প্রথমেই এর আগের দিন যেটা বলেছিলাম সেটাই বলছি যে, একমাত্র পশ্চিমবাংলায় এটা একটা নিয়মের মধ্যে দাঁড়িয়ে গেছে প্রতি অধিবেশনে, সে অল্প দিনের অধিবেশন হোক বা বেশি দিনের অধিবেশন হোক, একটা করে অনাস্থা প্রস্তাব আনতে হবে। এবারে এর সঙ্গে আবার মুলতুবি প্রস্তাবও এসেছে। ভাল, এর ফলে অন্তত উত্তরগুলো আমি দিতে পারি। এটা এর একটা ভাল দিক। তবে সৌগতবাবু শেষ অবধি যা বললেন তাতে এটা বোঝা যাচ্ছে যে, আমাদের প্রতি তাঁদের আস্থা প্রস্তাব আনা উচিত ছিল। কারণ উনি একটা হিসাব দিলেন—গত নির্বাচনে ১৫ জন মন্ত্রীর বিধানসভা আসনে আমরা হেরেছি। এটা কি হিসাব! অ্যাসেম্বলি আর লোকসভা কি এক? একজন এক জায়গায় একজনকে, অন্য জায়গায় একজনকে ভোট দেয়। কেউ অ্যাসেম্বলিতে আমাকে ভোট দিল, আবার লোকসভায় অন্য লোককে দিল। কিন্তু এ সত্বেও আমরা দেখলাম বামফ্রন্ট ১৯৮টি বিধানসভা কেন্দ্রে জিতেছে। টি.এম.সি. ৬৫টিতে। অথচ ওরা দাবি করেছিল—সব সময় মিথ্যে কথা বলে—'১৬৫টি পেয়েছি'। বি.জে.পি. ১৭টা, ইন্ডিপেন্ডেন্ট ১টা, আর কংগ্রেস ২০টা আসনে জিতেছে। এই কটা বিধানসভা আসনে বিরোধীরা জিতেছে, তাতেই এত আনন্দ, সৌগতবাবু?

কি অদ্ভুত কথা! আনন্দের লজিকটা কি? আরে আমার তো বয়স হয়েছে, আপনার তো অত বয়স হয়নি—এতে আনন্দিত হবার কি আছে? একটু ভাবুন আপনাদের এতে কার কি লাভ—কোনও দল কি পেল, না পেল তাতেই আনন্দ। ১৯৯৯ সালের এই হিসেবটা এখানেই আছে। আমরা যখন এখানে এই অনাস্থা প্রস্তাবের বিরোধীতা করছি তখন বাইরেও অসংখ্য মানুষ এর বিরোধীতা করবে, প্রত্যাখ্যান করবে। আর একটা কথা, আমি আগের দিনও বলেছিলাম—এখানে একটা কাগজে দেখছি নাম লেখা আছে যে, এখানে কারা কারা বক্তৃতা দেবেন। তাতে নামের পাশে কংগ্রেস (আই), কংগ্রেস (আই), কংগ্রেস (আই) বলে সব দেওয়া আছে। কে কংগ্রেস (আই)? সুব্রতবাবু? এটা হয় নাকি সংসদীয় গণতন্ত্রে? এখানে বলছেন কংগ্রেস (আই); আর বাইরে গিয়ে বলছেন, 'তৃণমূল, বি.জে.পি.-র সঙ্গে আমরা আছি'। এই রকম নির্লজ্জ জিনিস আমরা কখনও দেখিনি। এ ভারতবর্ষের কোথাও হয়েছে কিনা জানি না! হয়েছে, ভারতবর্ষের উত্তরপ্রদেশের মতো জায়গায় ৯০ জন/৯২ জন চলে গেল, দল ছেড়ে চলে গেল, সবাইকে মন্ত্রী বানিয়ে দেওয়া হল। এই রকম হয়েছে। কিন্তু এখানে যা হচ্ছে, এই জিনিস আমি কখনও শুনিনি, দেখিনি। এজন্য আমি বলছি ঘৃণাভরে মানুষ এ সব প্রত্যাখ্যান করবে, আমরা যেমন করছি এখানে আপনাদের অনাস্থা প্রস্তাব। আর হিসেবে তো দেখলাম যে, মানুষের আস্থা আছে। তা এটা তো আপনারা বুঝবেন? আরে ঐ দুটো, তিনটে, চারটে সীটে কি হল—একটা সীটে তো আমরা ১ লক্ষ ভোটে জিতেছি, যেখানে ৬ হাজারে আগে হেরেছিলাম। যাই হোক আমি আর ঐসব আলোচনার মধ্যে যাচ্ছি না। যে অবস্থার মধ্যে নির্বাচন করেছি, সবই আপনাদের জানা আছে। বন্যা ইত্যাদির কথা, সবাই আপনারা জানেন। আমি জিজ্ঞেস করছি, অনাস্থা প্রস্তাব যদি পাস হয়ে যায় তাহলে কি হবে? ধরুন আমরা হেরে গেলাম, বিকল্প কি? কে করবে সরকার? কংগ্রেস, না তৃণমূল? না বি.জে.পি.? না, সব এক হয়ে যাবে?

(একটি ধ্বনি ঃ এক হয়ে যাবে।)

এক হয়ে যাবেন! বাঃ বাঃ চমৎকার। এই তো চাই। অবশ্য সেটা অতীশবাবু বলেছেন যে, "৫০ ভাগ ভোট আপনারা পাননি, আমরা যদি এক হতে পারি"—কংগ্রেস, তৃণমূল, বি.জে.পি., আর.এস.এস., বজরং দল, হনুমানের দল, সব এক হয়ে যাবে! এদের কোনও চরিত্র আছে? নৈতিকতা আছে? আমার ঘেন্না হয়। এদের কি বলব? এরা বিশ্বাস করে না রাজনীতিতে নৈতিকতার প্রয়োজন আছে। এই জন্যই বলছি মানুষের চেতনা বাড়াতে হবে। কিছু মানুষ বিপথে পরিচালিত হয়েছে, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। তাদের ফিরিয়ে আনতে হবে। তাদের বলতে হবে—ছেলে-মেয়েদের যেমন আমরা শেখাই, সদা সত্য কথা কহিবে, তেমন রাজনীতিতেও সত্যি কথা বলতে হবে।

কিন্তু কি দৃষ্টান্ত ওঁরা রাখছেন ভয়ে ভীত হয়ে—স্পিকার যদি তাড়িয়ে দেয় অ্যাসেম্বলি থেকে তাই বলছে, "বাইরে আমরা তৃণমূল, আবার এখানে কংগ্রেস"। স্পিকার নাকি আবার ওদের একটা ঘর দিয়েছেন! আমার ঘেন্না হয়, এই সব লোকের কথার উত্তর দিতে আমার ঘেন্না হয়।

[6-40 – 6-50 p.m.]

যাইহোক, আমাদের অর্থমন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রী এবং অন্য সব মন্ত্রীরা বিশেষ যা কিছু ছিল ওরা সব তার জবাব দিয়েছেন। আমি আশ্চর্য হয়ে যাই, আমি আবার জিজ্ঞাসা করছি, অল্টারনেটিভ কি, সরকার পড়ে গেলে অল্টারনেটিভ কি? কে হবেন? সুব্রতবাবু, যিনি এক মহিলাকে রাজনীতিতে আনলেন, এখন ওঁকে দিদি ডাকছেন,—বোন? ঐ যে সুভাষ বোন ডেকেছিল, আপনি বোন ডাকছেন? যাইহোক, আমি বলছি যে, দুনিয়ায় এটা তো একটা ঘটনা, দৃষ্টান্ত যে ২৩ বছর ধরে মানুষ আমাদের রেখেছেন। সংসদীয় গণতন্ত্রে এটা হয়ই, ভোট ভাগ হয় এখানে-ওখানে, কিন্তু এটা কোথায় ঠিক হয়েছে ওয়ান-টু-ওয়ান? ঐ ভদ্রলোক—বিরোধী দলের নেতা—তৈরি হয়ে আছেন বি.জে.পি., তৃণমূলে যোগ দেবার জন্য, আর.এস.এস., বিশ্ব-হিন্দু-পরিষদ, হনুমান দল—এদের সঙ্গে যোগ দেবার জন্য তৈরি হয়ে আছেন। তাহলে ওখানে আপনার পরিচিতি কি হবে? আবার আপনি পরাজিত হবেন—এ বিষয়ে কোনও সন্দেহ নেই। পশ্চিমবাংলার জাগ্রত মানুষ ওঁরাই ইতিহাস রচনা করেছেন। কোথাও কোথাও খানিকটা ম্লান হয়েছে, কিন্তু সেই মানুষই আমাদের দিকে ফিরে আসবে। ৫০ বছর আগে কি ছিলাম আমরা? যখন স্বাধীন হই তখন আমরা ২জন ছিলাম অ্যাসেম্বলিতে, আর আজকে ২৩ বছর ধরে আমরা আছি যা পৃথিবীর কোথাও হয়নি—ভারতবর্ষে তো হয়নিই। এটাই হচ্ছে আপশোষ সৌগতবাবুর। অন্য জায়গায় অস্থিরতা আছে, মন্ত্রী বদল হয়ে যায়, সরকার বদলে যায় আর আপনাদের এখানে কিছুতেই বদলাচ্ছে না—এটাই আমাদের নাকি অপরাধ। দুবার, তিনবার উনি এই কথা বললেন,—এখানে মন্ত্রী বদলানো হয় না, এখানে সরকার বদল হয় না। অন্য জায়গায় অস্থিরতা আছে, এই অস্থিরতার বিরুদ্ধে মানুষও। এই অস্থিরতা আমরাও চাই না। অস্থিরতা হলে অর্থনৈতিক, সামাজিক বিভিন্ন দিক থেকে অগ্রগতি অসম্ভব, যেজন্য ভারতবর্ষে ৫০ বছর স্বাধীনতার পরেও ঐ দূরবস্থার মধ্যে ৮৫ ভাগ মানুষ আছে। যাইহোক, অর্থনীতির কথা বলে লাভ নেই। কংগ্রেস আর বি.জে.পি.-র ঐ একই অর্থনীতি, ওদের কোনও পার্থক্য নেই। দেখছেন তো, কিভাবে সমস্ত ভারতবর্ষব্যাপী সমস্ত রাষ্ট্রায়ত্ব শিল্প বিক্রি করে দিচ্ছে, বন্ধ করে দিচ্ছে? যেগুলি লাভজনক ছিল সেগুলিরও বিক্রি করে দিচ্ছে শেয়ার। যেগুলি রুগ্ন সেগুলিও বন্ধ করে দেবার ব্যবস্থা করছেন। আমাদের পশ্চিমবাংলায় ৮।৯টির ক্ষেত্রে নোটিশ এসেছে। এইসব কথা কিছু বলা নেই। তাই বলছি,

উত্তর দিতে ভাল লাগে না, কিন্তু উত্তর দিতে হবে সংসদীয় গণতন্ত্রের নিয়ম অনুযায়ী। তারপর বোধ হয় সুব্রতবাবু বললেন, আমরা নাকি অপরাধ করেছি ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নিলাম না রাস্তার জন্য। তা ওকে আমি বলি, এখনও আলোচনা চলছে। কিন্তু ঐ ঘটনা যখন হয়, আমি বলেছিলাম যে শর্ত ওরা দিচ্ছে তাতে আমরা নিতে পারি না। ওদের প্রতিনিধিদের বলেছিলাম আপনারা আমাদের বাজেট পেপারস দেখতে চান? বাজেট পেপারস মানে যে বাজেট পাস হয়েছে সেটা নয়, যে বাজেট আমরা তৈরি করছি সেই বাজেট পেপারস ওরা দেখতে চান। সুব্রতবাবু রাজি হবেন? মান-মর্যাদা তো এখন নেই। তাতেও হয়ত রাজি হবে, সেইজন্য বলেছেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা কেন নিলাম না? আমরা এখনও আলোচনা করছি। ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা আগেও আমরা নিয়েছি। কিন্তু আমরা তো ডিফল্টার কোনও দিনও হইনি, টাকা ধার নিয়ে শোধ দিই, বারে বারে সময়মত আমরা শোধ দিয়েছি আর ওকে আমি জানাচ্ছি, ঠিক সেই সময়ে দিল্লি থেকে ইউ.এস.এ.-র অ্যামবাসাডার এসেছিলেন। আমার সঙ্গে দেখা করার পর অর্থমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন। অর্থমন্ত্রী তাঁকে বলেছিলেন যে দেখুন, এ একটা গোলমাল হচ্ছে ওয়ার্ল্ড ব্যাঙ্ককে নিয়ে, ওরা এইরকম একটা শর্ত দিয়েছে। উনি বলেছিলেন, আমি এখন তো এখানকার অ্যাম্বাসাডার, কিন্তু আমি আমেরিকার ওয়াইহো স্টেটের গভর্নর ছিলাম। আমি হলে—I would not have touched that paper. I would have never accepted those conditions. এই কথা বললেন।

উনি বললেন, আপনি একটু ভেবে দেখুন না কি করা যায়। কেন্দ্রীয় সরকারের মাধ্যমেই হয় এসব। আর নির্লজ্জ এক সদস্য বলছে—কেন এটা নিলেন না। দালালির কথা না কি কথা। আত্মমর্যাদা বলে কি কিছু নেই? কেন্দ্রীয় সরকারের না থাকতে পারে, আমাদের আছে। তারা ডব্লু.টি.ও. নিয়ে যা করছেন, ইনসিওরেন্স নিয়ে যা করছেন—সমস্ত শর্ত তাদের মেনে নিয়েছে। কিন্তু আমরা সেসব মানতে রাজি নই, তাতে আমাদের একটা ভোটও যদি না আসে আমাদের কিছু আসে যায় না। কিন্তু আমরা একটা নীতি নিয়ে চলছি।

স্বরাষ্ট্রমন্ত্রী যেসব জবাব দিয়েছেন তার সম্বন্ধে আমি আর কিছু বলছি না। অতীশবাবু বললেন ক্যাপিটাল এক্সপেন্ডিচার, ওঁনার বক্তৃতায়—সেটা সৈবব অসত্য। আমি সেই ডিটেইল-এর মধ্যে যাচ্ছি না। প্রায় ২০ ভাগ আমরা খরচ করছি। সৈর্বব অসত্য বলেছেন, সেসব ছেঁটে দিলাম। বললেন—সরকারকে, দেশকে আমরা দেউলিয়া করে দিয়েছি। উনি বললেন—শুধু ক্যাপিটাল এক্সপেন্ডিচার নয়, ডেফিসিট, ডেফিসিট, ডেফিসিট। পাশের থেকে একজন মনে করিয়ে দিল—এম.এল.এ.-র টাকা কি হল? কোথা থেকে বা এল? কি করে টাকা চাইছেন? বারে বারে আমার কাছে এসেছেন, আপনাদের আমি

বলেছি যে সহানুভূতির সঙ্গে আমি দেখছি। আর আপনারা আমার ঘরে গিয়ে এক কথা বলবেন আর এখানে অন্যরকম বলবেন। কি চরিত্র আপনাদের। তবুও মানুষের ভোট পেয়ে এখানে এসেছেন, এখন সেই মানুষদের আমাদের শেখাতে হবে, তাদের চেতনা বাড়াতে হবে। আপনাদের কোনও চরিত্র নেই, তাই পরস্পর বিরোধী কথাবার্তা বলছেন, এরকম করছেন।

আমার আর দীর্ঘ সময় নেবার দরকার নেই। আর একবার বলছি—অতীশবাবু, লিডার অফ দি অপোজিশন এখানে বলে দিয়েছেন যে,—'আমরা চাই এর পরের নির্বাচনে বি.জে.পি.-র সঙ্গে, আর.এস.এস.-এর সঙ্গে, বিশ্ব-হিন্দু-পরিষদের সঙ্গে, হনুমান দলের সঙ্গে, তৃণমূলের সঙ্গে এক হয়ে আপনাদের বিরুদ্ধে দাঁড়াতে'। দাঁড়ান। আমরাও আপনাদের চ্যালেঞ্জ গ্রহণ করছি। এবং, পশ্চিমবাংলার মানুষ কাদের জেতায় সেটা আপনারা দেখুন। এই কথা বলে, আর একবার এই প্রস্তাবের বিরুদ্ধে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে আমরা যে অনাস্থা প্রস্তাব এনেছি, তার আলোচনায় আমরা দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রী সহ ৫ জন মন্ত্রী বক্তব্য রাখলেন। আমরা যে অভিযোগগুলো এনেছিলাম, ভেবেছিলাম তার পরিপ্রেক্ষিতে মাননীয় মুখ্যমন্ত্রী কিছু বলবেন। কিন্তু দেখলাম তিনি কিছু ব্যঙ্গ বিদ্রুপ ছাড়া কোনও বক্তব্যই রাখতে পারলেন না। বরং তাঁর চেম্বারে কি কথা হয়েছিল সেই নিয়ে ব্যঙ্গ করলেন। হ্যাঁ, আমাদের লিডার কয়েকজন এম.এল.এ.-কে নিয়ে গিয়েছিলেন তাঁর কাছে। কিন্তু তারা কোনও ব্যক্তি স্বার্থে যাননি, এম.এল.এ. ফান্ডের টাকা চাইতে গিয়েছিলেন। মাননীয় স্পিকার বলেছিলেন এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর সাথে কথা বলতে। আমরা মুখ্যমন্ত্রী, উপ-মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেছি, তাঁরা বারবার বলেছেন—আমরা নীতিগত ভাবে মেনে নিচ্ছি। কিন্তু অর্থমন্ত্রী এবং গ্রামোন্নয়ন মন্ত্রী সূর্য মিশ্র মানছেন না। তাই মুখ্যমন্ত্রীর কাছে দরবার করতে যাওয়া কোনও ব্যক্তি স্বার্থ নয়। মুখ্যমন্ত্রী যদি মনে করেন এটা আত্মমর্যাদার প্রশ্ন, আমরা ঘৃণা করি, তাহলে ভবিষ্যতে কোনও দরবার করতে তাঁর কাছে যাব না। তারা ব্যক্তি স্বার্থে যায়নি, জনগণের স্বার্থেই গিয়েছিলেন।

আমাদের সদস্যরা জানতে চেয়েছিলেন—যেসব দুর্নীতির সঙ্গে মুখ্যমন্ত্রীর ছেলে জড়িত আছে, তার তদন্ত কেন করছেন না? একবার বললেন না কেন? আপনি অপরকে ঘৃণা করতে পারেন, আমরাও ঘৃণা করি। যে মুখ্যমন্ত্রীর ছেলের নামে এরকম কেলেঙ্কারী আছে, তাকে ঘৃণা করি।

৮৭ বছরের বৃদ্ধ রাজনীতিবিদ, তিনি সবাইকে ব্যঙ্গ করলেন। তিনি যখন থেকে

বিধায়ক আছেন, তখন আমরা জন্মাইনি। তাঁর কাছে আশা করেছিলাম অনেক রাজনীতির কথা, ব্যর্থর কথা বলবেন। কিন্তু তিনি সেটা না করে তাঁর সন্তানের চেয়ে কম বয়সী সদস্যদের নিয়ে ব্যঙ্গ বিদ্রুপ করে গেলেন, তাদের মর্যাদা নিয়ে কথা বললেন।

[6-50 – 6-58 p.m.]

আপনার ঐ চেয়ারে সিদ্ধার্থশংকর রায় বসেছিলেন, আপনার ঐ চেয়ারে অজয়কুমার মুখার্জি বসেছিলেন, আপনার ঐ চেয়ারে প্রফুল্ল ঘোষ বসেছিলেন। কোনও দিন কোনও মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ আনতে পেরেছিলেন? আপনারা তো বিরোধী পক্ষে ছিলেন, আপনারা কোনিও দিন আঙ্গুল দেখিয়ে বলতে পেরেছিলেন যে এই মুখ্যমন্ত্রী দুর্নীতির সঙ্গে জড়িত আছে? কিন্তু আজকে পশ্চিমবঙ্গের প্রতিটি মানুষ জানে যে, আপনার পুত্র চন্দন বসু আপনাকে কোন পর্যায়ে নিয়ে গেছে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী বলুন যে, আপনি মুখ্যমন্ত্রী হবার আগে আপনার ছেলের কি সম্পত্তি ছিল, আর আজকে কত সম্পত্তি হয়েছে? আপনার যদি সৎ সাহস থাকে তাহলে আপনি বলুন যে ইনকোয়ারি কমিটি করা হোক? আজকে পরিষদীয় কমিটি করে বা ইনকোয়ারি কমিটি করে আপনি তদন্ত করার ব্যবস্থা করুন। আমরা পামোলিভ নিয়ে গতকাল প্রস্তাব পড়েছি। আমরা চেয়েছিলাম যে সি.বি.আই. দিয়ে তদন্ত করুন, না হয় পরিষদীয় কমিটি করে তদন্ত করুন, কিন্তু আপনি পারলেন না। মাননীয় মুখ্যমন্ত্রী, আজকে আপনি বলছেন যে সফল হয়েছি। আজকের দিনটিতে আপনি অসীম দাসগুপ্ত এবং সুভাষ চক্রবর্তীকে পাশাপাশি বসতে পেরেছেন। আজকে আপনি অশোক ভট্টাচার্যের বিরুদ্ধে ক্ষিতি গোস্বামীকে দিয়ে বলাননি। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনি অস্বীকার করতে পারেন যে আপনি মন্ত্রী অশোক ভট্টাচার্যকে বলছেন যে দায়িত্বজ্ঞানহীন মন্ত্রী। সেই দায়িত্বজ্ঞানহীন মন্ত্রী যখন এখনও মন্ত্রিসভার সদস্য তখন সেই মন্ত্রিসভার বিরুদ্ধে আমরা অনাস্থা প্রস্তাব আনব না? আপনার পূর্তমন্ত্রী আর এক মন্ত্রীকে গালাগাল দিয়ে কথা বলছেন। আমরা বিরোধী দল হয়ে সেটাকে কি বাহবা দেব, তাদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনব না? আপনার ক্রীড়ামন্ত্রীর সঙ্গে অর্থমন্ত্রীর বাক্যালাপ পর্যন্ত বন্ধ। আজকে আপনি এখানে আছেন বলে তাই। কিন্তু আপনার ক্রীড়া মন্ত্রী স্বরাষ্ট্রমন্ত্রীর বিরুদ্ধে বাইরে বিষোদ্গার করছেন। এখানে ক্রীড়ামন্ত্রী বসে হাসছেন। আপনি এখানে বলুন যে বিরোধী দলে থাকাকালীন আপনারা কি করেছেন? একজন মন্ত্রী খবরের কাগজে বিবৃতি দিয়েছেন যে তার মেয়েকে হত্যার হুমকি দেওয়া হয়েছে। সেই মন্ত্রী পদত্যাগ করেছেন। আজকে সেই মন্ত্রী হাউসে আসছেন না। আমরা বিরোধী দল, আমরা আপনার কাছে জানতে চাইব না? আপনি যখন এখানে বিরোধী দলে ছিলেন, আপনি কি জানতে চাননি? বিধানচন্দ্র রায়ের আমলে সিদ্ধার্থবাবু পদত্যাগ করেছিলেন এবং তিনি কারেন্ট স্টেটমেন্ট দিয়ে জানিয়েছিলেন। আপনারা সেই প্যাক

প্যাক করে নেচেছিলেন। আজকে আপনাদের বিদ্যুৎ মন্ত্রী পদত্যাগ করলেন। বিদ্যুৎ মন্ত্রী বিবৃতি দিলেন যে তার মেয়েকে হত্যা করার ষড়যন্ত্র করা হয়েছে। আজ পর্যন্ত তার কন্ট্রাডিকশন করেননি। আপনি আজকে দাঁড়িয়ে বলবেন না যে, কেন বিদ্যুৎ মন্ত্রী পদত্যাগ করেছেন? আজকে এটা আমাদের জানতে চাওয়াটা কি অন্যায়? আজকে ৫ জন মন্ত্রী বক্তব্য রাখলেন। বুদ্ধদেব বাবু বললেন যে আইন-শৃঙ্খলার অবস্থা খারাপ, অপরাধ বাড়ছে, অমুক অমুক হচ্ছে। আপনি নিজে পরশু দিন বলেছেন যে, আত্মসন্তুষ্টিতে ভুগে লাভ নেই। আর একজন মন্ত্রী বললেন যে সব মরুদ্যান হয়ে গেছে। তাহলে কোনটা সত্যি? আপনি হাউসে বলছেন যে আত্মসন্তুষ্টি করে লাভ নেই, কিছু কিছু আছে দমন করতে হবে। আপনার উপ-মুখ্যমন্ত্রী অন্য কথা বলছেন। এখানে ক্ষিতিবাবু রাস্তাঘাট খারাপের কথা বলেছেন। আজকে চারিদিকে ম্যালেরিয়া হচ্ছে। আজকে ওনাকে ম্যালেরিয়া মন্ত্রী বলে, স্বাস্থ্য মন্ত্রী কেউ বলে না। কারণ আপনারা যখন বিরোধী দলে ছিলেন, তখন কংগ্রেস মন্ত্রিত্বে ছিল। তখন এই রাজ্য থেকে ম্যালেরিয়া চলে গিয়েছিল। তখন ম্যালেরিয়ার জন্য হাউসে বক্তব্য রাখতে হয়নি। আজকে সবচেয়ে বেশি ম্যালেরিয়া হচ্ছে। আপনি বলুন তো আজকে বিরোধী দলের এটা ছাড়া উপায় কি আছে? আপনি বলছেন যে কয়েকজন হেরে গেছে। কিন্তু সেখানে বিরোধী পক্ষই জিতেছে, সরকার জেতেনি। বুদ্ধদেব বাবুর আসনে সরকার জেতেনি, অসীম বাবুর আসনে সরকার পক্ষ জেতেনি, ক্ষিতি বাবুর আসনে সরকার পক্ষ জেতেনি, সেখানে জিতেছে বিরোধী পক্ষ। সেজন্য বিরোধী পক্ষ আপনাদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছে। আমরা আনাস্থা প্রস্তাব এনে ঠিক করেছি। আপনারা যতই ব্যঙ্গ-বিদ্রুপ করুন, যতদিন আপনারা থাকবেন, যতদিন সমস্যা থাকবে, আমরা রাজনৈতিক মতাদর্শ মিলে আপনাদের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনব। আপনাদের যতদিন না তাড়াতে পারছি ততদিন এই অনাস্থা প্রস্তাব আনব। সেজন্য এই অনাস্থা প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

The Motion of Shri Atish Chandra Sinha, Shri Gyan Singh Sohanpal and Shri Abdul Mannan that "this House expresses its want of confidence in the Council of Ministers" was then put and a division taken with the following results :

**NOES**

Abdul Razzak Molla, Shri

Abu Ayes Mondal, Shri

Adhikary, Shri Nisith

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Kiriti

Bagdi, Shri Lakhan

Bag, Shri Kartic Chandra

Banerjee, Shri Debabrata

Banerjee, Shri Mrinal

Bangal, Dr. Makhanlal

Barman, Shri Jogesh Chandra

Basu, Shri Jyoti

Bera, Shri Dipak

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Ashoke

Biswas. Shri Ananda Kumar

Biswas, Shri Chitta Ranjan

Biswas, Shri Hari Pada

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kali Prasad

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Kanti

Biswas, Shrimati Susmita

Bouri, Shri Angad

Bouri, Shrimati Uma Rani

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Satya Sadhan

Chakraborty, Dr. Sujan

Chakrabarty, Shri Subhas

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Tapash

Choudhury, Shri Bansha Gopal

Choudhury, Shri Biswanath

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Dakua, Shri Dinesh Chandra

Dal, Shrimati Nanda Rani

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Nirmal

Das, Shri Paresh Nath

Das, Shri Somendra Chandra

Das, Shri Yogeswar

Das Gupta, Dr. Asim Kumar

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Das Thakur, Shri Chittaranjan

Dey (Bose), Shrimati Ibha

Dey, Shri Narendra Nath

Dey, Shri Partha

Dhar, Shri Padmanidhi

Doloi, Shri Siba Prasad

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouripada

Dutta, Shri Himangsu

Ganguly, Shri Bidyut

Ganguly, Shrimati Kanika

Gayen, Shri Nripen

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Pankaj

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Giri, Shri Ashoke

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hafiz Alam Sairani, Shri

Hazra, Shri Samar

Hembram, Shrimati Deblina

Hira, Shrimati Mili

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Kabi, Shri Pelab

Kar, Shrimati Anju

Khanra, Shri Saktipada

Kisku, Shri Upendra

Let, Shri Bishnu

Mahata, Shri Khagendra Nath

Mahata, Shri Satya Ranjan

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Malik, Shri Shiba Prasad

Mallik, Shrimati Sadhana

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Ramchandra

Md. Amin, Shri

Md. Ansaruddin, Shri

Md. Yakub, Shri

Mehbub Mondal, Shri

Mehta, Shri Nishikanta

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Rabindranath

Mondal, Shri Subhas

Mondal, Shri Umesh

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Manabendra

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Pratyush

Mukhopadhyay, Shri Chitta Ranjan

Murmu, Shri Debnath

Mursalin Molla, Shri

Nanda, Shri Brahmamoy

Nanda, Shri Kiranmay

Naskar, Shri Sankar Sharan

Naskar, Shri Subhas

Nath, Shri Madanmohan

Nazmul Haque, Shri

Omar Ali, Dr.

Oraon, Shri Jagannath

Pan, Sri Bhakta Ram

Paik, Shrimati Sakuntala

Pakhira, Shri Raian Chandra

Pal, Shri Shyama Prosad

Pandey, Shri Ajit

Patra, Shri Manoranjan

Rana, Shrimati Sakti

Ray, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Sahis, Shrimati Bilasibala

Sanyal, Shri Kamalendu

Saresh, Shri Ankura

Sen, Shri Dhirendra Nath

Sen Gupta (Bose), Shrimati Kamal

Sk. Khabiruddin Ahmed, Shri

Shaw, Shri Prabin Kumar

Sinha, Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Sk. Majed Ali, Shri

Sk. Jahangir Karim, Shri

Talukdar, Shri Pralay

Unus Sarkar, Shri

Zamadar, Shri Badal

AYES

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hasem Khan Chowdhury, Shri

Abu Hena, Shri

Abul Basar Laskar, Shri

Abu Sufian Sarkar, Shri

Bakshi, Shri Sanjoy

Bandyopadhyay, Shri Tarak

Banerjee, Shri Ambica

Banerjee, Shri Pankaj

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Chakraborty, Shri Gautam

Chatterjee, Shri Rabindra Nath

Chattopadhyay, Shri Shovandeb

Das, Shri Dilip Kumar

Das, Shri Pulak Chanda

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Deb, Shri Ashoke Kumar

Ghosh, Shri Deepak

Ghosh, Shri Nirmal

Goswami, Shri Mihir

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Haque, Shri Fazley

Humayun Reza, Shri

Khaitan, Shri Rajesh

Khanra, Shri Ajit

Lahiri, Shri Jatu

Mahato, Shri Shantiram

Mahbubul Haque, Shri

Mainul Haque, Shri

Manjhi, Shri Ramjanam

Md. Abdul Karim Choudhury, Shri

Md. Sohrab, Shri

Mitra, Shri Asit

Mitra, Shrimati Sabitri

Mitra, Shri Somendra Nath

Mondal, Shri Ramprabesh

Mudi, Shri Anil

Mukherjee, Shri Ashoke

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Sibdas

Mukherjee, Shri Subrata

Pande, Shri Sadhan

Paul, Shrimati Maya Rani

Paul, Shri Paresh

Poddar, Shri Deokinandan

Quazi Abdul Gaffer, Shri

Ram, Shri Rampyare

Ray Chowdhury, Shri Biplab

Roy, Shri Pramatha Nath

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

Sardar, Shri Sital Kumar

Singha, Shri Sankar

Sinha, Shri Atish Chandra

Sk.Daulat Ali, Shri

Upadhyay, Shri Manik

The Ayes being 61, and the Noes 148, the motion was lost.

## Adjournment

The House was then adjourned at 6.58 p.m. till 11 a.m. on Friday, the 3rd December, 1999 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 3rd December, 1999 at 11-00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 8 Ministers of State and 156 Members.

[11-00 — 11-10 a.m.]

**Mr. Speaker :** I will take up questions today till quarter past twelve as many as can be covered.

**Starred Questions**
**(to which oral Answers were given)**

**সরকারি চিকিৎসকদের প্রাইভেট প্র্যাকটিস**

***২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২) শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের সরকারি হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে চিকিৎসকরা নিয়মমতো কাজ না করে প্রাইভেট প্র্যাকটিসে ব্যস্ত থাকেন; এবং

(খ) সত্যি হলে সরকারের তরফ থেকে উক্ত ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) এরূপ কিছু অভিযোগ আছে।

(খ) তদন্ত সাপেক্ষে ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর কাছে আমার একটা অতিরিক্ত প্রশ্ন। আমি প্রথমেই বলে রাখি সরকারি ডাক্তাররা প্রাইভেট প্র্যাকটিস করবে তার বিরুদ্ধে আমি নয়। কিন্তু রাজ্যের সরকারি হাসপাতালের বা স্বাস্থ্য কেন্দ্রের অধিকাংশ

চিকিৎসকরা হাসপাতালে নিয়মমতো কাজ না করে প্রাইভেট প্র্যাকটিসে ব্যস্ত থাকেন, আমি এর বিরুদ্ধে। সরকারের কাছ থেকে নন-প্র্যাকটিসিং অ্যালাউন্স নিয়ে প্র্যাকটিস করছে এইরকম কত জনের বিরুদ্ধে ১৯৯৭ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত আপনার সরকার ব্যবস্থা নিয়েছে?

**শ্রী পার্থ দে ঃ** নির্দিষ্ট অভিযোগ যা এসেছে সেই সংখ্যাটা হল ৭-৮ জনের মতো, ১০ জনের নিচে। এই নির্দিষ্ট অভিযোগ বলতে যেটা আপনার প্রশ্নে উল্লিখিত আছে। অর্থাৎ সরকারি কাজের সময় যারা প্র্যাকটিস করতে পারেন না তাঁরা সরকারি কাজ অবহেলা করে প্র্যাকটিস করছে এই ধরনের অভিযোগ। আর সুনির্দিষ্ট সংখ্যা বলতে গেলে নোটিশ দিতে হবে। সুনির্দিষ্ট অভিযোগের সংখ্যা কম, তবে এটা তদন্ত সাপেক্ষ বিষয়। গত ১ বছরের মধ্যে ২ জনের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে। বাকি তদন্ত চলছে, তদন্তে যা পাবো সেই অনুযায়ী ব্যবস্থা নেব। আর একটা বিষয় হল যারা নন-প্র্যাকটিসিং অ্যালাউন্স নিচ্ছেন, প্র্যাকটিস করতে পারেন না তবু প্র্যাকটিস করছেন এই ধরনের বে-আইনি কাজের আভিযোগ খুব কম। এই অভিযোগ এলে নির্দিষ্ট নিয়ম অনুযায়ী তদন্ত করা হয়। এইরকম কত জনের বিরুদ্ধে তদন্ত করা হয়েছে, কতজনের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে, কতজনের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়নি এই তথ্য যদি জানতে চান তাহলে আমার মনে হয় একটা নোটিশ দিলে ভাল হয়।

**শ্রী কমল মুখার্জি ঃ** আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে চন্দননগর মহকুমা হাসপাতাল আছে। যেহেতু আমি এম.এল.এ, সেই কারণে সেখানে যে কমিটি আছে সেই কমিটিতে আমি আছি। বহুদিন যাবত সুনির্দিষ্ট একজন ডাক্তারের নামে আমরা অভিযোগ করে আসছি, ডাক্তারের নাম টি.কে.মন্ডল, তিনি কাজ করেনা না, ঠিকমতো ডিউটি করেন না, তিনি তাঁর নার্সিংহোম নিয়ে সব সময় ব্যস্ত থাকেন। এই ব্যাপারে আমি আপনাকে কাগজপত্র দেখাতে পারি। এই টি.কে. মন্ডল, ডাক্তারের নামে সুনির্দিষ্ট অভিযোগ জানিয়েছিলাম এবং এইরকম আরও আছে। কিন্তু প্রকৃত ব্যবস্থা নেওয়ার ক্ষেত্রে আপনার তৎপরতার অভাব লক্ষ্য করেছি। আমরা অভিযোগ জানাচ্ছি, কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। কিভাবে সুনির্দিষ্ট অভিযোগ জানালে আপনি ব্যবস্থা নেবেন? আপনার প্রশ্ন আছে, বিবৃতিও আছে। আমি প্রশ্নের অংশটা বলছি। আপনি সুনির্দিষ্ট যে নাম বললেন,, তার তদন্ত হচ্ছে। আপনি অবগত আছেন কিনা জানি না, ঐ হাসপাতালের একজনের বিরুদ্ধে আমরা ইতিমধ্যেই ব্যবস্থা নিয়েছি। আর আপনি যে বিবৃতি দিলেন, তার ওপরে আমার কোনও মন্তব্য নেই।

বহু হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্র আছে যেখানে এমন অনেক ডাক্তার আছেন যারা ১০।১৫ বছর চাকুরি করছেন। আপনাদের ডাক্তারদের ব্যাপারে বদলির নিয়ম নীতিটা

কি?

**শ্রী পার্থ দে ঃ** এটা ঠিক এই প্রসঙ্গে আসছে না, তবুও বলে রাখা ভাল। সরকারি কর্মিদের বদলির জন্য আলাদা আলাদা কোনও নীতি নেই। সর্বভারতীয় ক্ষেত্রে একটাই নিয়ম। সেটি হল, কার কাকে প্রয়োজন। জনস্বার্থে সরকার তাকে সেখানে নিয়োগ করবেন। আর যদি কোনও কর্মী, অফিসার, এই ক্ষেত্রে চিকিৎসক, তিনি যদি মনে করেন তাঁর বদলি হওয়া দরকার, তাঁর প্রয়োজন আছে, তিনি সরকারের কাছে আবেদন করবেন। যেখানে তিনি বদলি হতে চান, সেখানে যদি শূন্য পদ থাকে তাহলে তাঁকে পাঠানো হবে। বদলি হতেই হবে, এই কথা জোর করে বলা যায় না। বদলির প্রয়োজন হলে বদলি হতে হবে, এটাই হচ্ছে সাধারণ নিয়ম। একটা সাধারণ প্রক্রিয়া চালাবার চেষ্টা করছি, তবে খুব কঠিন, যারা দূরবর্তী জায়গায় আছেন, তাঁদের বাড়ির কাছে নিয়ে আসা, শহরের কাছে নিয়ে আসা। যারা পারিবারিক অসুবিধার মধ্যে পড়ে যাচ্ছেন, এইরকম হতে পারে যে পারিবারিক বিপর্যয় হয়ে গেছে, তাকে নিয়ে আসা। আর যদি মনে হয় একজনের বিশেষ যে দক্ষতা বা যোগ্যতা আছে, তাকে একটা বিশেষ জায়গায় প্রয়োগ করা দরকার, সেখানে তাঁকে নিয়ে আসা, সেটা করা কঠিন। বিশেষ করে চিকিৎসকদের ক্ষেত্রে, একজন অ্যানাসথেসিস্ট তিনি বদলি হতে চান একটা জায়গায়, সেখানে দু'জন আছেন। তারপর একজন শল্য চিকিৎসক একটা জায়গায় যেতে চান অথচ সেখানে একজন আছেন। সেজন্য যে আবেদনগুলো সরকারের কাছে আসে, সেগুলোর অনেকগুলো করা সম্ভব হয় না, চিকিৎসকদের মধ্যে বিশেষ করে। অন্য পেশায় এটা নেই, এত ধরনের শৃঙ্খলার লোক এতে আছে। সেজন্য হাসপাতালের প্রয়োজনে চিকিৎসকদের বদলি, আর সেখানে তাদের নিয়োগ করা হয়। যিনি বদলি হতে চান, সরকারের পক্ষে যদি সম্ভব হয় তাহলে করা হয়। বদলির ক্ষেত্রে কোনও নিয়ম নেই। বদলি হবেনই, এইরকম কোনও কথা নেই। তবে করতে পারলে ভাল হয়।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আপনি বলেছেন, যে সমস্ত চিকিৎসক প্রাইভেট প্র্যাকটিস করেন, তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে। আমার প্রশ্নটা এর সাথে রিলেটেড না হলেও আমি করছি। আমাদের হুগলি জেলায় বিশেষ করে দেখা যাচ্ছে অধিকাংশ জায়গায় ডাক্তার নেই। ডাক্তার দেবার ব্যাপারে সামগ্রিকভাবে কি ঠিক করেছেন?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী পার্থ দে ঃ** এ সম্পর্কে আমি এর আগেও বলেছি। আমাদের প্রধান চিকিৎসক নিয়োগের যে পদ্ধতি সেটা হচ্ছে পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে। পাবলিক সার্ভিস কমিশন পরীক্ষা নিরীক্ষার পরে ওরা আমাদের একটি তালিকা দিয়েছিলেন, প্রায় ছ'শো

চিকিৎসকের তালিকা। সেখান থেকে আমরা চার ক্ষেপে নিয়োগ পত্র দিয়েছি। সেই তালিকা আমাদের শেষ হয়ে গেছে। আমরা ওদের কাছে লিখেছি, আপনাদের বাড়তি তালিকা থাকলে আমাদের কাছে পাঠান। ওরা হয়তো পাঠাবেন। আমরা যত জনকে নিয়োগ করেছি, অনেকে যোগ দেন। কিছু অংশ যোগ দেন না। কিছু অংশ যোগ দেন, পরে সেখান থেকে চলে যান। ফলে কার্যত পদটি চিকিৎসকহীন থাকছে, অথচ চিকিৎসক আছেন। এই একটা অসুবিধা এবং সেই অসুবিধা দূর করবার জন্য আমরা চুক্তিতে প্রায় ৪০০ মতো চিকিৎসক নিয়োগ করছি। হুগলি জেলাতেও করেছি। প্রায় ৫০ জনের মতো বসিয়েছি এবং ওদের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে দেবার চেষ্টা করছি। কিন্তু তবুও সব স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসক দিতে পারিনি। সেইজন্য আমরা চেষ্টা করছি যে, উত্তরবঙ্গে পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে যাদের নিয়োগ করা হয়েছে তারা ইচ্ছা করলে দক্ষিণবঙ্গে চলে আসতে পারেন। হুগলি, বর্ধমান, মেদিনীপুর সহ অন্যান্য জেলাতে। আর আমাদের কাছে যেহেতু ফ্রেশ প্যানেল রয়েছে সেই ফ্রেশ প্যানেল থেকে আমরা নর্থ বেঙ্গলে ডাক্তার পাঠাব। কিন্তু যত পদ খালি তত পদ আমরা পূর্ণাঙ্গভাবে পূরণ করতে পারিনি। এক্ষেত্রে কিছু সমস্যা রয়েছে। আরেকটা যে সমস্যা রয়েছে সেই সম্পর্কে আপনারাও জানেন। একটা জেলাতে যত পদ আছে সেই অনুপাতে চিকিৎসক দিলে পরেও দেখা যাচ্ছে যেমন হুগলি জেলাতে বা বর্ধমান এবং মেদিনীপুর জেলাতে যেখানে যেখানে নিয়োগ করা হয় সেখানে তারা হয়ত থাকেন না। তারা একটা অভ্যন্তরীণ কোনও একটা ব্যবস্থাপনার মাধ্যমে অন্য জেলায় চলে এসেছেন। এরফলে গ্রামীণ হাসপাতাল এবং মহকুমা হাসপাতালগুলোর মধ্যে যেগুলো দূরে অবস্থিত সেখানে ডাক্তার পাঠাতে অসুবিধা হয়ে যাচ্ছে। সেই কারণে আমি বারে বারে ওদেরকে বলি আপনারা যেখানে চিকিৎসকদের নিয়োগ করেন সেখানে তাদেরকে পাঠিয়ে দিন। তারপরে কে কোথায় যেতে চান সেটা বুঝে তাদেরকে দেবেন। ইতিমধ্যেই এই কাজটা করবার জন্য জেলার অভ্যন্তরীণ বদলি করবার এবং জেলাতে প্রত্যর্পণের ক্ষেত্রে জেলার স্বাস্থ্য কমিটিকে দায়িত্ব দেওয়া হয়েছে। এগুলো তো এরা করছেই, তাছাড়া পদ নিয়োগও করছেন। কোন কোন জেলাতে ইতিমধ্যেই হেলথ সিস্টেম অফ ডেভেলপমেন্ট প্রজেক্ট, যেটা ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রজেক্ট তার মাধ্যমে কিছু কিছু পদের ক্ষেত্রে চুক্তির ভিত্তিতে চিকিৎসক নিয়োগ করবার চেষ্টা করছি। কিছু জেলাতে ইতিমধ্যেই নিয়োগ করে নিয়েছি। কিছু জেলাতে এখনো পর্যন্ত পদ সব পূরণ করা যায়নি। কারণ চিকিৎসক চাইলেই তা পাচ্ছি না। এতে কিছুটা ফল হয়েছে কিন্তু সব পদই যে পূরণ করতে পেরেছি তা নয়। দূরের স্বাস্থ্যকেন্দ্রগুলোতে চিকিৎসক দেওয়ার ব্যাপারে বিশেষ অসুবিধা থেকে যাচ্ছে, তবে আমরা তা দূর করার চেষ্টা করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, এখানে চিকিৎসকদের প্রশ্নে জানাই যে, হাসপাতালের ডাক্তাররা প্রাইভেট প্র্যাকটিস

করে কিনা আপনি নিশ্চয় জানেন এবং স্বাস্থ্যমন্ত্রী হিসাবে আপনি অবগতও আছেন। ডিস্ট্রিক্ট টাউনে যে ডিস্ট্রিক্ট হসপিটাল আছে, সেখানে চিকিৎসকরা অধিকাংশ সময়ে ছোট-খাট নার্সিং হোম খুলে ফেলেছে। একটা চৌকি পেতে বাঁশ দিয়ে স্ট্যান্ড করে তার ওপরে স্যালাইন ঝোলানো আছে এবং এইভাবে চিকিৎসা করছে, সারাদিনই প্রায় নার্সিংহোমে থাকেন হাসপাতালে থাকেনই না। এখন আমার প্রশ্ন যে, পশ্চিমবঙ্গ সরকার কিছু কিছু ক্ষেত্রে অনুমতি দিয়েছেন যে প্রাইভেট প্র্যাকটিস করতে পারবে এবং সেক্ষেত্রে তাদের রেমুনারেশন কম পাবেন। এইরকম কত ডাক্তার অনুমোদন পেয়েছেন প্রাইভেট প্র্যাকটিস করবার এবং কোন কোন হাসপাতালের ডাক্তার এই ধরনের অনুমোদন পেয়েছেন জানাবেন কি?

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় সদস্য প্রশ্ন করে ভালোই করেছেন। সাধারণভাবে এইসব ডাক্তার জেলায় বা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে আছে। আর যেগুলোকে সাবসিডিয়ারি হেলথ সেন্টার বা পি এইচ সি এবং ব্লক প্রাইমারি হেলথ সেন্টার বা সাবসিডিয়ারি হেলথ সেন্টার অর নিউ পি এইচ সিতে যারা ডাক্তারি করবেন তারা পুরোপুরি নন প্র্যাকটিসিং। এদের চাকরিটা হচ্ছে পুরোপুরি নন-প্র্যাকটিসিং এলাকায় প্র্যাকটিস করতে পারবেন না, এটাই হচ্ছে সরকারি নিয়ম।তারপরে যে স্তরগুলি আছে, যেমন স্টেট জেনারেল হসপিটাল, সাব-ডিভিশনাল হসপিটাল, ডিস্ট্রিক্ট হসপিটাল এইগুলিতে যারা চিকিৎসা করেন, সরকারি চিকিৎসক তারা প্র্যাকটিস করতে পারবেন, এটা হচ্ছে সরকারি নিয়ম। আর হচ্ছে আমাদের যে শিক্ষাপ্রতিষ্ঠানগুলি আছে মেডিক্যাল কলেজগুলি আছে বা মেডিক্যাল কলেজ নয় কিন্তু টিচিং ইন্সটিটিউশন এখানে যারা শিক্ষক এবং চিকিৎসক তারা প্র্যাকটিস করতে পারবেন না। এটা হচ্ছে মোটামুটি নিয়ম। এটা কেন হল, অতীতের একটা ইতিহাস আছে, একটা সময় এটা ঠিক হয়েছিল যারা সরকারি প্রতিষ্ঠানে কাজ করবেন তারা প্র্যাকটিস করবেন না, কিন্তু যে কোনও কারণেই হোক এটা অনেকদিন আগে হয়েছিল, ৪০ বছর আগের কথা বলছি, তখন কিছু কিছু ক্ষেত্রে প্র্যাকটিস করতে দেওয়া উচিত নয় এটা করতে করতে এখন আপাতত এই ধরনের পরিস্থিতি এসে দাঁড়িয়েছে এখন এইরকম একটা নিয়ম আছে, কিন্তু যদি বলেন কেন এইরকম বিচিত্র নিয়ম, কেউ প্র্যাকটিস করতে পারবেন না, কেউ প্র্যাকটিস করতে পারবেন, তারই মধ্যে থেকে কেউ কেউ প্র্যাকটিস করছেন। কারা করছেন না এটা খুঁজে দেখা স্বাস্থ্যদপ্তরের পক্ষে কঠিন কাজ। এমনিতেই চিকিৎসা, হাসপাতাল তার ঔষধ, পরিষ্কার পরিচ্ছন্নতা এইগুলি সামলাতে যত লোক দরকার, এর পরে আর ভিজিলেন্স করবার জন্য আলাদা কোনও লোক নেই। সেইজন্য আমাদের কাছে সুনির্দিষ্ট অভিযোগ এলে পরে আমরা তদন্ত করি। আমাদেরকে না জানালে আমাদের পক্ষে জানা কঠিন। কিন্তু এটারও কতকগুলি প্রক্রিয়া পদক্ষেপ নেওয়ার আমরা চেষ্টা করছি। আরও কিছুটা অবাক হবেন, এই যে প্রাইভেট প্র্যাকটিস

এই ব্যাপারটা কোনও একটি কেন্দ্রে হচ্ছে হয় একটি চেম্বারে কিংবা যাকে বলা হয় ক্লিনিক্যাল এস্টাব্লিশমেন্ট বা নার্সিং হোম সাধারণ ভাষায়,, এই ক্লিনিক্যাল এস্ট্যাব্লিশমেন্ট আইনের ব্যাপারে এই বিধানসভায় গত ২ বছর আগে আমরা আইন পাস করেছি, এই আইনের মাধ্যমে একটা জিনিস আমরা সুনির্দিষ্ট করার চেষ্টা করেছি, যত নার্সিংহোম থাকবে তাদেরকে অনুমতি নিতে হবে, লাইসেন্স নিতে হবে, নিয়ম যা থাকবে তা পালন করতে হবে। অনেকগুলি নিয়মের মধ্যে একটি নিয়ম পালন করতে হবে। রোগি কার কাছে চিকিৎসিত হচ্ছেন, অর্থাৎ কে তাকে দেখছেন, কে তার চিকিৎসা ব্যবস্থাটা করছেন তার নাম, শল্য চিকিৎসার ক্ষেত্রে সেই চিকিৎসকের নাম, ধাত্রিবিদ্যা হলে কে করছেন তার নাম, রোগিকে চিকিৎসকের নাম জানাতে হবে। এখন এইরকম কোনও নিয়ম নেই। আমি হয়ত একটা জায়গায় কাজ করছি, সই করছে আর একজন; এটা আমাদের দুর্ভাগ্য, এই জিনিসটা চলছে। এই আইনটা আমরা করেছি ২ বছর আগে, যাতে আমরা এটাকে নিয়মিত করতে তার জন্য এটা রাষ্ট্রপতির কাছে পাঠানো হয়েছে। কিন্তু দুর্ভাগ্যবশত রাষ্ট্রপতির কাছ থেকে সই হয়ে এখনও আসেনি। এটা হলে আমরা একটা পথ পাব। এতে প্রত্যেকটি ক্লিনিকের একটা হিসাব থাকবে, এটাও রাখার দরকার আছে। তার মানে এখন যেরকম চলছে, এইটা চলতে থাকবে, এই যে প্র্যাকটিস করছে যারা তারা প্র্যাকটিস করে যাবেন এটা হতে পারেনা। সরকারি নিয়মে এটাও আছে, সরকারি চিকিৎসককে যদি সরকার মনে করেন নন-প্র্যাকটিসিং এলাকায় সেখান থেকে প্র্যাকটিসিং এলাকায় ট্রান্সফার করতে পারেন। আর যদি প্র্যাকটিসিং আছেন তাকে হাসপাতালে বা সেন্টারে ট্রান্সফার করতে পারেন। কিন্তু এটাও ঠিক, তা সত্বেও আরও খুব সুনির্দিষ্টভাবে গভিরভাবে এটা দেখা উচিত। কারণ যে নিয়ম আছে সেটা ভাঙা হবে কেন, এই ব্যাপারে আপনাদেরও সহযোগিতা থাকা দরকার। এখানে তো উনি সুনির্দিষ্ট অভিযোগ করেছেন, আমি বলেছি আমরা একটা তদন্ত করেছি, আর একটার তদন্ত হচ্ছে।

**শ্রী কৃষ্ণপ্রসাদ দুলে ঃ** স্যার, মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন, কন্ট্রাক্ট বেসিসে যে সমস্ত ডাক্তার নিয়োগ করা হয়েছে, এই ডাক্তারদের চিকিৎসা করার নিয়মটা কি রকম? এরা অবস্থানটা কোথায় করবে এবং এদের বাইরে প্র্যাকটিস করার অধিকার আছে কিনা সেটা জানাবেন?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী পার্থ দে ঃ** যাদের সঙ্গে আমরা চুক্তি করেছি স্বাস্থ্যকেন্দ্রেই তাদের থাকার জায়গা আমরা দেব, যদি স্বাস্থ্যকেন্দ্রে জায়গা না থাকে তাহলে তাকে আমরা হাউস রেন্ট অ্যালাউন্স দেব। তবে তারা প্র্যাকটিস করতে পারবেন না সেই ব্যাপারে কিছু বলা নেই, তারা কেউ কেউ প্রাইভেট প্র্যাকটিস করছেন এবং আমরা এটা ডিসকারেজ করছি না।

নিয়মিত চাকরি যারা করে ডাক্তারদের সেই নিম্নতম স্কেলটা আমরা তাদের দিয়ে থাকি। তবে এইরকম চুক্তির ব্যবস্থাপনা যদি চলতে থাকে তাহলে ঐ অর্থের ব্যাপারটা আমরা বিবেচনা করব এবং তারা প্রাইভেট প্র্যাকটিস করবেন কি করবেন না সেটা বিবেচনা করব।

**শ্রীমতী সাবিত্রি মিত্র ঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, পশ্চিমবাংলার সব সরকারি হাসপাতালেই মানুষের বিনা পয়সায় চিকিৎসা পাওয়ার কথা। আপনি কালকে বক্তব্য রাখার সময় বলেছিলেন হাসপাতালে ৪৫টি ওষুধের চার্ট টাঙিয়ে দেওয়া আছে এবং পেশেন্টরা সেই ওষুধগুলো পেয়ে থাকেন। কিন্তু আমরা জানি তার মধ্যে বেশির ভাগ ওষুধই হাসপাতালে থাকেনা এবং পেশেন্টরা বাইরে থেকে ওষুধ না কিনে দিলে তাদের সুষ্ঠভাবে চিকিৎসা হয়না। কিছুদিন আগে এক যক্ষ্মারোগি হাসপাতালে ভর্তি ছিল এবং তাকে দশ হাজার টাকার ওষুধ কিনে দিতে হয়। তারপরেও পার ডে ৮০০ টাকা করে ওষুধ কিনে দিতে হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, পেশেন্টদের বাইরে থেকে ওষুধ কিনে দিতে হবে, না তারা ওখান থেকে ওষুধ পাবে?

**শ্রী পার্থ দে ঃ** প্রত্যেকটি হাসপাতাল সম্পর্কে আমরা প্রতিমাসে খোঁজ-খবর নিই কে কি কাজ করছে না করছে এবং মালদহ হাসপাতাল ভালোই কাজ করছে। আর ওষুধ সম্পর্কে বলি, সরকারের যে ৪৫টি ওষুধের তালিকা আছে সেটা বিশ্বস্বাস্থ্য সংস্থার অনুমোদিত তালিকা এবং ভারতবর্ষের মোটামুটি সব রাজ্যেই এই তালিকা আছে, যে রাজ্যগুলি স্বাস্থ্য এবং চিকিৎসার ব্যাপারে অগ্রগন্য বলে ধরা হয়। এই তালিকাভুক্ত ওষুধগুলোর কোনও অভাব নেই। তাছাড়া হাসপাতাল ম্যানেজমেন্ট কমিটির সঙ্গে সমস্ত জনপ্রতিনিধিরা যুক্ত আছেন, যদি কোনও ওষুধ হাসপাতালে না থাকে তাহলে তারা আমাদের কাছে অভিযোগটা জানাবেন। কে ব্যবস্থা নেবে, তার জন্য নিশ্চয় কৈফিয়ত দাবি করা যেতে পারে। প্রত্যেকটা হাসপাতালে হাসপাতালে ম্যানেজমেন্ট কমিটি আছে এবং এম.এল.এ.রা তার মেম্বার। আমি তাদের অর্ডার সার্কুলেট করেছি আপনাদের কাছে, দুবার করেছি। এটা করতে হবে। নাহলে আপনারা জানেন বাজারে অনেক ওষুধ আছে, ভারতবর্ষের বাজারে প্রয়োজনের তুলনায় বেশি ওষুধ আছে। ৭৮ হাজার ফরমুলেশন বাজারে ঘুরে বেড়াচ্ছে এবং এটা বিক্রি করে লাভের জন্য নানাভাবে প্রভাবিত করা হয়ে থাকে। বাইরের ওষুধ আমরা দিতে পারি না। এটা বলেছি যক্ষ্মারোগের চিকিৎসা ভারতবর্ষে বিনামূল্যে হয়, পুরোটাই বিনামূল্যে সরবরাহ করা হয়ে থাকে, বাইরে থেকে ওষুধ কেনার প্রয়োজন নেই। পশ্চিমবাংলায় যক্ষ্মারোগের ওষুধ প্রচুর আছে আমাদের। মাঝখানে একটু কম ছিল, এখড় আছে। শুধু যক্ষ্মারোগের ওষুধ বাইরে থেকে কিনতে

দেবেন না, প্রয়োজন হলে স্বাস্থ্য দপ্তরে জানাবেন।

**শ্রী সমর হাজরা ঃ** আমাদের রাজ্যে, বর্ধমান জেলাতেও দেখছি ব্যাঙের ছাতার মতো নার্সিং হোম গজিয়ে উঠছে। আমরা জানি, নার্সিং হোম করতে রাজ্য সরকারের অনুমতি নিতে হয় এবং এই অনুমতি নেওয়ার ক্ষেত্রে রাজ্য সরকারের শর্ত থাকে। সরকারি হাসপাতালে অনেক পরীক্ষা-নিরীক্ষা হয় না। প্রাইভেট ক্লিনিক বা নার্সিং হোমে এসব সুবিধা আছে। সুতরাং এর সুযোগ কি সমাজের পিছিয়ে পড়া মানুষরা পেতে পারে?

**শ্রী পার্থ দে ঃ** আমাদের রাজ্যে ক্লিনিক্যাল এস্ট্যাবলিশমেন্ট বা চলতি ভাষায় নার্সিং হোম বা প্রাইভেট হাসপাতালে তৈরি করার আগে অনুমতি নিতে হয় না, তৈরি করে অনুমতির জন্য লেখেন, এবং আমরা পরিদর্শন করে দেখি সব ঠিক আছে কিনা, তারপর অনুমতি দেওয়া হয়। এবং প্রত্যেক বছর অনুমতিটাকে পুনর্নবিকরণ করতে হয়। ক্লিনিক্যাল এস্ট্যাবলিশমেন্ট-এর লাইসেন্স নিল, তারপর সেই শর্তগুলো ভাঙলে এর কোনও বিহিত ব্যবস্থা নেওয়া যাবে কিনা, এই সম্বন্ধে পুরনো আইনে বলা নেই, এক্ষেত্রে নতুন আইন আনতে চাইছি, কিন্তু রাষ্ট্রপতির অনুমতি পাওয়া যায়নি।

আর জিজ্ঞেস করেছেন কেন গজিয়ে উঠছে এইগুলো? এক্ষেত্রে রাজ্য সরকারের কিছু করার নেই। এখন লাভের অন্যান্য ক্ষেত্র গুটিয়ে আসছে যখন, তখন স্বাস্থ্য ও চিকিৎসা বিরাট লাভজনক ক্ষেত্র হিসাবে আত্মপ্রকাশ করেছে, প্রয়োজনের বেশি আমানত লগ্নি করছে। কাজেই এটা আলাদা প্রশ্ন, এটা নিয়ে আর আলাদা বিস্তৃত আলোচনা কি করব।

### ধারাবাহিক শিক্ষাপ্রকল্পের প্রশিক্ষকদের সাম্মানিক ভাতা

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩১) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে ধারাবাহিক শিক্ষা প্রকল্পের প্রশিক্ষকদের সাম্মানিক ভাতা প্রদানের কাজ শুরু করা হয়েছে;

(খ) সত্যি হলে, কোন সময় থেকে প্রশিক্ষকদের সাম্মানিক ভাতা প্রদানের কাজ শুরু করা হয়েছে; এবং

(গ) মাসিক সাম্মানিক ভাতার পরিমাণ কত?

**শ্রীমতী অঞ্জু কর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জাতীয় সাক্ষরতা মিশনের নির্দেশ অনুসারে ধারাবাহিকক শিক্ষা প্রকল্প শুরু হওয়ার সময় থেকেই জেলা সাক্ষরতা সমিতিগুলি প্রশিক্ষকদের ভাতা প্রদান করতে পারে।

(গ) জাতীয় সাক্ষরতা মিশনের নির্ধারিত প্রেরকদের মাসিক সাম্মানিক ভাতার পরিমাণ নিম্নরূপ ঃ

(১) মুখ্য কেন্দ্রের প্রেরক মাসিক - - ৭০০.০০ টাকা

(২) শিক্ষা কেন্দ্রের প্রেরক মাসিক - - ৩০০.০০ টাকা

[11-30 — 11-40 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয়া মন্ত্রী বললেন যে, জাতীয় সাক্ষরতা মিশনের নির্দেশ অনুসারে ধারাবাহিক শিক্ষা প্রকল্প শুরু হওয়ার সাথে সাথে জেলা সাক্ষরতা সমিতিগুলি এই ভাতা প্রদান করতে পারে। আমি জানতে চাচ্ছি যে, আমাদের রাজ্যের সমস্ত জেলায় যে সমস্ত ধারাবাহিক শিক্ষা এবং মুখ্য কেন্দ্র আছে, তাদের যারা প্রেরক বা অনুপ্রেরক তারা কি সবাই ভাতা পাচ্ছেন? যদি না পান তার কারণ কি? যাতে তারা ভাতা পান, সেই সম্পর্কে কোনও কার্যকর ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** যে জেলাগুলিতে ধারাবাহিক শিক্ষা এসেছে, শুরু হয়েছে, সব জেলাতেই কেন্দ্রীয় সরকারের যে প্রকল্প সেই প্রকল্প নির্দেশ অনুসারে তারা সাম্মানিক পেতে পারে। এখনও পর্যন্ত সব জেলাগুলি পাচ্ছে না। এই ৭টি জেলার মধ্যে। তার কারণ সব জেলাগুলি এখনও পর্যন্ত এই সাম্মানিক দেওয়ার ব্যাপারে স্থির সিদ্ধান্তে আসতে পারেনি। আমাদের ৭টি অনুমোদিত জেলার মধ্যে বর্ধমান জেলায় পুরোপুরি সাম্মানিক দিচ্ছে। এখনও পর্যন্ত হুগলি জেলা খুব সম্প্রতি অনুমোদন পেয়েছে। তারা সিদ্ধান্ত নিয়েছে সাম্মানিক দেবে। এছাড়া দক্ষিণ ২৪ পরগনা জেলা এই ব্যাপারে চিন্তা ভাবনা করছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আমাদের রাজ্যে ধারাবাহিক শিক্ষা এবং মুখ্য শিক্ষাকেন্দ্র মোট কত সংখ্যক এবং নব সাক্ষরদের সংখ্যা জানাবেন কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** আমাদের রাজ্যের ৭টি জেলায় মোট প্রেরক এর সংখ্যা হচ্ছে

২১ হাজার ৫৯৪ এবং এই সমস্ত কেন্দ্রগুলিতে মোট পড়ুয়ার সংখ্যা বর্তমানে ৯৬ লক্ষ ৯৫ হাজার।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** এই যে ধারাবাহিক শিক্ষা প্রকল্প চলছে আমাদের রাজ্যে, এই প্রকল্প বাবদ মোট কত টাকা ব্যয় হবে। এই যে টাকা ব্যয় হবে,। এরমধ্যে কেন্দ্রের কত টাকা আছে?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** এই প্রকল্পগুলি বাবদ আমরা এখনও পর্যন্ত মোট ২৯ কোটি ১৬ লক্ষ ১২ হাজার টাকা আমরা পেয়েছি।

**শ্রী দিলীপ দাস ঃ** মাননীয়া মন্ত্রী মহাশয়া, উত্তর দিনাজপুর জেলাতে আপনার এই সেন্টারগুলিতে আপনি পরিদর্শন করতে গিয়েছিলেন ২-৩ বছর আগে। আপনি গিয়ে দেখেছিলেন যে, সেখানে কোনও সেন্টারই নেই। শিক্ষার নামে কোনও শিক্ষাই হয় না। আপনি বলেছিলেন যে, এই সেন্টারগুলি দেখে আপনি স্তম্ভিত হয়ে গেছেন। আপনি দেখে আসার পরেও সেই সেন্টারে না আছে বি টি ট্রেনিং, না আছে এম টি ট্রেনিং, না কোনও ছাত্র, এদের যারা পরিচালনা করছেন, তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাই, তিন বছর নয়, আমি গিয়েছিলাম এক বছর আগে। আর আপনি যে প্রশ্ন করেছেন, এটা রিলেটেড প্রশ্ন নয়।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন আপনি যে প্রশিক্ষকের কথা বলছেন তাদের নির্বাচনের পদ্ধতিটা কি এবং মহিলা প্রশিক্ষকের সংখ্যা কত?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** আমাদের তিনটে পর্যায় আছে। সাক্ষরতা কর্মসূচি চলছে, আমরা দেখি প্রথম পর্যায়ে সেইভাবে অংশগ্রহণ করছে সাফল্যের সঙ্গে। দ্বিতীয় পর্যায়ে সাফল্যের সঙ্গে কাজ করছে, যারা সাক্ষরতা স্বেচ্ছাসেবি রয়েছে তাদের মধ্যে প্রেরক ঠিক করা হয়। মহিলা প্রেরকের সংখ্যা এখনও সব জেলা থেকে পাওয়া হয়নি, এটা পেলে জানিয়ে দেব।

**শ্রী হিমাংশু দত্ত ঃ** এই প্রেরক এবং সহ প্রেরককদের কোনও ভাতা দেওয়ার কথা চিন্তা করছেন কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** সহ প্রেরকের বিষয়টা কেন্দ্রীয় সরকারের পরিকল্পনায় ছিল। আমরা যখন শুরু করি তখন সহ প্রেরকের বিষয়টাা ছিল না। কেন্দ্রীয় সরকারের সঙ্গে

আমরা কথা বলেছিলাম, তখন বলেছিলাম যে সহ প্রেরকের বিষয়টা আমরা চিন্তা করছি। কাজেই এখনও পর্যন্ত কয়েকটি জেলায় সহ প্রেরকের পরিকল্পনা অন্তর্ভুক্ত হয়েছে। সাম্মানিকের বিষয়টা এখনও বিবেচনার মধ্যে আসেনি।

**শ্রী অসিত মিত্র ঃ** মাননীয় মন্ত্রী বলেছেন ২৯ কোটির কিছু বেশি টাকা কেন্দ্রের কাছ থেকে পেয়েছেন। আপনি জানাবেন কি শিক্ষা প্রসার কর্মসূচিতে কোন খাতে কত টাকা এখনও পর্যন্ত ব্যয় হয়েছে?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** সাক্ষরতা কর্মসূচিতে যেভাবে টাকা খরচ হয়, এরজন্য যে উপকরণ যেমন বই, পেন্সিল, খাতা, স্লেট, বসার জায়গা, রাত্রিবেলা আলোর ব্যবস্থা করা, পড়াশোনা করার জন্য উপযুক্ত পরিবেশ তৈরি করা, প্রচার করা তাছাড়াও আমাদের কর্মসূচিগুলো মনিটরিং করতে হয়। এই সমস্ত বিষয়েই আমরা এই টাকা নির্ধারণ করে থাকি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী জানাবেন কি এই প্রশিক্ষকদের সাম্মানিক বা ভাতা বৃদ্ধি করবেন কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** ভাতা বৃদ্ধির বিষয়টা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে। আমরা ইতিমধ্যে এই বিষয়ে তাদের সঙ্গে কথা বলেছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** অতিরিক্ত প্রশ্ন, আপনি বললেন জনশিক্ষা প্রসারের জন্য কেন্দ্রীয় সরকারের থেকে ২৯ কোটি ৩৬ লক্ষ টাকা এসেছে, সেই টাকা ঠিক ঠিক জায়গায় খরচ হয়েছে কি না? না খরচ হয়ে থাকলে এ সম্বন্ধে কোনও অভিযোগ পেয়েছেন কিনা এবং তদন্ত করেছেন কি না?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** এই টাকা খরচের ব্যাপারে কোনও জেলা থেকেই কোনও অভিযোগ পাইনি।

## রাজ্যে কয়লা, কেরোসিন ও চিনির মাসিক চাহিদা

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কয়লা, কেরোসিন ও চিনির মাসিক চাহিদা কত;

(খ) বর্তমানে কেন্দ্রীয় সরকার উক্ত চাহিদার কত অংশ সরবরাহ করে থাকে; এবং

(গ) পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে কেরোসিনের কোটা বৃদ্ধির কোনও পরিকল্পনা সরকারের

আছে কি?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কয়লা, কেরোসিন ও চিনির মাসিক চাহিদা -

কেরোসিন - ১,৬৩,৩৭৭ কে.এল.

কয়লা - বর্তমানে সরকারের নিয়ন্ত্রণে নেই।

চিনি - ৪০,০০০ এম.টি.

(খ) কেরোসিন - ৫২%

কয়লা - জানা নেই।

চিনি - ৭০ % প্রায়।

(গ) বর্তমানে গ্রামাঞ্চলে কেরোসিন কোটা বৃদ্ধি করা প্রয়োজন কিন্তু সরবরাহের অপ্রতুলতার জন্য সম্ভব হচ্ছে না।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** যেহেতু এতে আমাদের কন্ট্রোল নেই; আমরা চেষ্টা করছি এটা বাড়িয়ে দেওয়ার, কিন্তু দুর্ভাগ্যর বিষয় আমাদের যা রিকোয়ারমেন্ট সেটা কেন্দ্রীয় সরকার পূরণ করেন না। রিকোয়ারমেন্টের প্রায় ৬৩ পারসেন্ট দেয়। সেইজন্য আমাদের যতটা প্রয়োজন আছে সেই হিসাবে আমরা কেরোসিন তেল সাপ্লাই করতে পারি না। তবু আমরা চেষ্টা করছি রিকোয়ারমেন্টকে পূরণ করবার এবং সেজন্য আমরা বারে বারে কেন্দ্রীয় সরকারকে লিখেছি কিন্তু তারা কোটা বাড়াচ্ছে না।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বর্তমানে ৪০ হাজার মেট্রিক টন চিনির মাসিক চাহিদা। রেশনে মাঝে মাঝেই চিনি সহ অন্য রেশন সামগ্রি পাওয়া যায় না। রেশনের চাহিদা পূরণ কেন্দ্র যদি ব্যর্থ হয়, তাহলে অন্য রাজ্য বা দেশ থেকে মাল আমদানি করে মানুষের চাহিদা পূরণ করা কি সম্ভব?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** চিনির ব্যাপারে আপনারা জানেন কেন্দ্রীয় সরকার এফ.সি.আইয়ের মাধ্যমে চিনি দেয়। এক তারিখ থেকে বন্ধ করে দিয়েছে। আমরা চেষ্টা করেছিলাম এটা কন্টিনিউ করার। মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে বলেছিলেন চিনি আপনারা বন্ধ করবেন না। তা সত্ত্বেও তাঁরা বন্ধ করে দিয়েছেন। আমরা এখন চেষ্টা এসেনসিয়াল

কমোডিটিজ সাপ্লাইয়ের মাধ্যমে বাজার থেকে বা অন্য স্টেট থেকে চিনি নিয়ে এসে এখানে দেব। আমাদের কিছু স্টক আছে, সেই স্টক থেকে এক তারিখ থেকে পাঠাবার চেষ্টা করছি। এফ.সি.আই. এক জায়গায় চিনি রেখেছিল, আমরা ওদের কাছ থেকে নিয়েছি, রেলের রেক ঠিকমতো পেলে এক সপ্তাহের মধ্যে আমরা সাপ্লাই করতে পারব। এক তারিখ থেকে ফুড ডিপার্টমেন্ট চিনি দেওয়া স্টার্ট করে দিয়েছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** যদি সম্ভব হয় তাহলে রেশনে চাহিদা পূরণের জন্য অন্য রাজ্য বা দেশ থেকে চিনি সহ অন্যান্য রেশন সামগ্রি আমদানি করার কি ব্যবস্থা নিয়েছেন? আর, রোজার মাসে চিনি পাওয়া যাবে কি না?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** গভর্নমেন্ট অফ ইন্ডিয়া আমাদের বলে দিয়েছেন চিনি মহারাষ্ট্র থেকে আনতে হবে। যদিও আমরা বিহার বা উত্তরপ্রদেশ থেকে টাকা দিয়ে চিনি আনার চেষ্টা করেছিলাম। কিন্তু ওনারাা ইয়ার মার্ক করে দিয়েছেন 'চিনি মিল অ্যাশোসিয়েশন কো-অপারেটিভ থেকে নিতে হবে। যাইহোক, আমরা ব্যবস্থা করে ফেলেছি। মহারাষ্ট্র থেকে আমরা চিনি আনতে পারিনি। আমাদের অফিসাররা সেখানে গিয়েছেন, কথাবার্তা চলছে। আমরা আবার ইন্ডিয়া গভর্নমেন্টকে বলেছি, মহারাষ্ট্র থেকে চিনি আনতে গেলে আমাদের অনেক বেশি ট্রান্সপোর্টেশন পড়ে যাবে। আপনারা যদি অনুমতি দেন তাহলে বিহার, উত্তরপ্রদেশ থেকে আনতে পারি। কিন্তু সেই অনুমতি আমরা পাইনি।

রমজানের জন্য, এফ.সি.আই.-এর কাছে কিছু চিনি ছিল সেটা নিয়ে সারা পশ্চিমবাংলায় সরবরাহ করার চেষ্টা করছি। রমজানে চিনির কোনও অসুবিধা হবেনা, কোটা অনুযায়ী ব্যবস্থা করা হবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে, গ্রামাঞ্চলে কেরোসিন তেল বৃদ্ধি করা প্রয়োজন। শহরে গ্যাস আছে, বিদ্যুৎ আছে আবার কেরোসিন তেলের কোটাও বেশি। কিন্তু গ্রামে গ্যাস বা বিদ্যুৎ নেই। যদিও শহরে বিদ্যুৎ থাকলেও লোডশেডিং হয়। যাইহোক, গ্রামে কেরোসিন তেলের কোটা কম কেন? এই বৈষম্য দুর করার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** বিপদ হচ্ছে আমাদের স্টেটে কেরোসিনের কোনও উৎপাদন নেই। কেরোসিনের জন্য গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার দিকে আমাদের তাকিয়ে থাকতে হয়। ফুড ডিপার্টমেন্টের দিল্লিতে যে কনফারেন্স হয়েছিল তাতে শুধু আমি নয় মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন বেশি কোটা পশ্চিমবাংলাকে দিতে হবে। পশ্চিমবাংলার জনসাধারণ কয়লা, গ্যাস পাইনা তাদের কেরোসিন তেলের উপর ডিপেন্ড করতে হয়। কিন্তু এত চেষ্টা করার পরেও গভর্নমেন্ট অফ ইন্ডিয়া ৬৩ শতাংশের বেশি কেরোসিন তেল আমাদের

দিচ্ছেনা। তার থেকে কোটা করে, রেশিও অনুযায়ী আমরা শহর ও গ্রামে সরবরাহ করে যাচ্ছি। কিন্তু এখনও পর্যন্ত যেটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার কাছ থেকে পাচ্ছি সেটা সাফিসিয়েন্ট নয়। এটা বাড়ানোর জন্য আমরা লড়াই চালিয়ে যাচ্ছি। আশা করছি, শীঘ্রই এই সমস্যার সমাধান হয়ে যাবে। কিন্তু সেজন্য যে পরিমাণে গ্যাস কানেকশন দেওয়া দরকার তা দেওয়া যাচ্ছে না। তাই পশ্চিমবাংলার মানুষকে কেরোসিন তেলের উপর ডিপেন্ড করতে হচ্ছে।

**শ্রী ভক্তরাম পান ঃ** স্যার, হুগলি জেলা এবং অন্যান্য জেলাতে 'আদার পারপাস' কোটা ছিল। তাতে মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক পরীক্ষার সময় অতিরিক্ত তেল দেওয়া হত। এটা বন্ধ হয়ে গেছে। পুনরায় এটা চালু করার কোনও উদ্যোগ সরকারের আছে কি না?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** কেরোসিন তেল যে হিসাবে দেওয়া হচ্ছিল সেটা বন্ধ হয়নি। এমন কি কোটার বাইরেও দেওয়া হচ্ছে। গতকালই যে অর্ডার দিয়েছি, কিছু স্টক ছিল পরীক্ষার জন্য। এই সময় স্টুডেন্টসদের কেরোসিন তেলের প্রয়োজন আছে। সেই জন্য আমাদের কাছে যে এমার্জেন্সি স্টক ছিল তা থেকে পশ্চিমবাংলার প্রত্যেকটা জেলাকে কোটার বাইরে এক্সট্রা কেরোসিন তেল দিয়েছি। যতক্ষণ তেল আছে আমরা দিয়ে যাব প্রয়োজনে।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন - আপনারা জনগণের স্বার্থের জন্য, সুবিধার জন্য রেশনিং সিস্টেম চালু করেছেন। কিন্তু অনেক রেশন দোকানই চিনি, কেরোসিন, গম দিতে পারে না। তারজন্য ডিউ স্লিপ কাটতে হয়। অনেক কার্ড আপনারা বাতিল করেছেন। যারা সত্যিকারের এলাকার বাসিন্দা তাদের কার্ড বাতিল করা হয়েছে। আপনি বললেন যে, আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে যে পরিমাণ জিনিস চাইছেন কেন্দ্রীয় সরকার ততটা দিতে পারছেন না। আপনারা অন্য রাজ্যের সঙ্গে কথা বলে এই ঘাটতি মেটানোর জন্য ব্যবস্থা নিয়েছেন কি যাতে আগামিদিনে ডিউ স্লিপ কাটতে না হয়?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** চাল, গমের জন্য ডিউ স্লিপ কাটতে হয়নি। এক সময় চিনির খুব অভাব ছিল, সেই সময় চিনির জন্য ডিউ স্লিপ কাটতে হয়েছিল। এখন চিনি এসে গেছে। যাদের ডিউ স্লিপ ছিল তাদের ডিউ স্লিপের মাধ্যমে চিনি দেওয়া হয়েছে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন —

আমাদের এলাকায় দেখছি যে সাদা কেরোসিন প্রাইভেট মালিকরা বিক্রি করে। এবং তার দাম সরকারের নিয়ন্ত্রিত দামের চেয়ে ৪ গুন দামে কোথাও কোথাও এই সাদা কেরোসিন বিক্রি হচ্ছে। গত বন্যা এবং বানের সময় দেখেছি যে অনেক জায়গায় জল ঢুকে গেছে ট্রান্সফর্মারে। তারজন্য জলবন্দি এলাকায় কেরোসিন অত্যন্ত প্রয়োজন হয়ে পড়েছে। সেখানে মানুষ বাধ্য হয়ে ৪ গুন, ৫ গুন বেশি দামে সাদা কেরোসিন কিনতে বাধ্য হয়েছে। সাদা কেরোসিন যারা বিক্রি করছে তারা সরকারের নিয়ন্ত্রিত দামের বাইরে বেশি দামে বিক্রি করছে। এটাকে নিয়ন্ত্রণ করার জন্য আমাদের খাদ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের কোনও চিন্তা-ভাবনা আছে কি?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** সাদা তেল যারা বিক্রি করে তাদের এই দাম বাড়ানোর সঙ্গে সরকারের কোনও সম্পর্ক নেই। কিন্তু সরকার চেষ্টা করছে এটা একটা আইনের মধ্যে কিছু করার জন্য। যেহেতু ব্যবসায়িরা বেশি দামে সাদা কেরোসিন বিক্রি করছেন সেজন্য সরকার চেষ্টা করছেন এখানে পি.ডি.এসের মাধ্যমে যতটা রিকোয়ারমেন্ট ততটা যাতে ফুলফিল করা যায়। সরকার থেকে বাজারে বেআইনি তেল বিক্রি বন্ধ করার চেষ্টা করা হচ্ছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে, গত রোজার সময়ে আপনি চিনি দিতে পারেননি। এবারে ৯ তারিখ থেকে রোজা শুরু হচ্ছে। এই রোজার সময়ে মুসলমানদের স্পেশ্যাল কোটায় চিনি দেওয়ার ব্যবস্থা করবেন কি?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** রোজা সম্বন্ধে সরকার ভালভাবে জানেন। রোজার সময় মুসলমানদের চিনির প্রয়োজন হয়। বর্তমানে যে কোটা আছে সেই অনুযায়ী চিনি দেওয়ার চেষ্টা করছি। এক্সট্রা কোনও কোটা দেওয়া যাবে না।

**শ্রীমতী সাবিত্রি মিত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রের গ্রামগুলির মানুষরা সঠিকভাবে রেশন পায় না। আড়াইডাঙা বিধানসভা কেন্দ্রের শিবপুর দু' নং গ্রাম পঞ্চায়েতের চাঁচল গ্রামসভার একজন ডিলার রেশনের জিনিস-পত্র সব বাইরে বিক্রি করে দেন। গ্রামের মানুষ রেশন কার্ড নিয়ে গিয়ে রেশন পায় না। এ নিয়ে গ্রামের মানুষরা আপনার দপ্তর-সহ বিভিন্ন জায়গায় মাস পিটিশন দিয়েছে। কিন্তু আজ পর্যন্ত এ ব্যাপারে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। সামনেই রমজান মাস, গ্রামের মানুষরা যদি রেশনে চিনি এবং অন্যান্য দ্রব্য না পায় তাহলে তাদের খুবই অসুবিধা হবে। সুতরাং এ বিষয়ে এবং যে ডিলারের কথা আমি স্পেসিফিকভাবে উল্লেখ করলাম তার বিরুদ্ধে আপনি এনকোয়ারি করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন কি? আপনি চাইলে ঐ ডিলার

সম্বন্ধে অভিযোগের পেপার আপনাকে দিতে পারি। যদি আপনি এনকোয়ারি করে ব্যবস্থা গ্রহণ করেন তাহলে আমি খুশি হব।

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** যদি কোনও ডিলারের বিরুদ্ধে কোনও অভিযোগ থাকে তাহলে তা আমাকে বলবেন। আমি অভিযোগ সামনে রেখে এনকোয়ারি করব। আমরা ডিলারদের সম্পর্কে আমাদের ডিপার্টমেন্টের পক্ষ থেকে এবং পুলিশের পক্ষ থেকে ক্লোজ ওয়াচ রাখছি যাতে সাধারণ মানুষের রেশন পেতে কোনও অসুবিধা না হয়। আমার কাছে এখন পর্যন্ত যা খবর আছে, তাতে আমি দেখছি পুরো পশ্চিমবাংলায় রেশনের মালপত্র ঠিক সময় ডিলারদের কাছে পৌঁছে যাচ্ছে এবং রেশন দোকানের মাধ্যমে কনজিউমাররা যা নিতে চাইছেন তাই পাচ্ছেন। কোনও ডিলারের বিরুদ্ধে কারো কোনও অভিযোগ থাকলে এবং তা আমাদের হলে তার এগেন্সটে নিশ্চয়ই আমরা এনকোয়ারি করে অ্যাকশন নেব।

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি, এক তারিখ থেকে কেন্দ্রীয় সরকার রেশনে চিনি সাপ্লাই বন্ধ করার ফলে মানুষকে রিলিফ দিতে রাজ্য সরকার তার সঙ্কটপূর্ণ কোষাগার থেকে যে চিনি কিনে দেবেন বলে ভাবছেন তা ডিস্ট্রিবিউশনের ব্যাপারে এ.পি.এল. এবং বি.পি.এল-এর মধ্যে কোনও ডিফারেন্স থাকবে কি?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** আমি আগেই বলেছি যে, চিনি সম্পর্কে আমরা প্রিপারেশন নিয়ে নিয়েছি। চিনির জন্য যে টাকা প্রয়োজন তা আমরা গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে দিতে বলেছি। এখন পর্যন্ত তারা চিনির জন্য আমাদের কোনও টাকা দেয়নি। মুখ্যমন্ত্রী, ফিনান্স মিনিস্টার এবং আমি; আমরা সবাই মিলে এই দাবি গভর্নমেন্ট অব ইন্ডিয়ার কাছে রেখেছিলাম। ওঁরা বলেছিলেন, 'আমরা এখনই দিতে পারবনা। আপনারা যে টাকা খরচ করবেন তা আমরা তিন মাসের ইন্টারভেলে দিয়ে দেব।' আমি জানিনা তারা দেবে, কি দেবেনা! কিন্তু আমরা তাদের ভরসায় পশ্চিমবাংলার জনসাধারণকে ছেড়ে দিতে চাই না। পশ্চিমবঙ্গ সরকারের মুখ্যমন্ত্রীর নির্দেশে ফিনান্স মিনিস্টার এবং আমি, আমরা ২৫ কোটি টাকা ইয়ারমার্কড করেছি। ঐ টাকা দিয়ে চিনি কিনব এবং রেশন ব্যবস্থার মাধ্যমে তা বিলি করব। গভর্নমেন্ট অফ ইন্ডিয়া বলেছেন তিন মাস পরে পরে তারা টাকা শোধ করে দেবে। তবে শেষ পর্যন্ত দেবে কিনা জানিনা! জয়-শিয়ারাম জানে। আর রমজান মাস নিয়ে আপনারা কোনও চিন্তা করবেননা। পশ্চিমবাংলার সরকার ভালভাবেই বিলাবে। হিসাব যাই হোক না কেন জনসাধারণকে চিনি দেওয়া যাবে। আমরা ২৫ কোটিটাকা স্যাংশন্ড করেছি। চিনি এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের মাধ্যমে বিলি করা হবে। যে সিস্টেম আগে ছিল সেই সিস্টেমই রাখবার চেষ্টা করব।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** চিনি কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিচ্ছে। আমি জানতে চাই, (ক) থেকে (ঙ) পর্যন্ত যাদের রেশন কার্ড আছে তাদেরকে কি রাজ্য সরকার চিনি দেবেন, নাকি উচ্চবিত্ত মানুষ যারা আছে তাদেরকে বাদ দিয়ে (ক) থেকে নিম্ন আয়ের লোক যারা আছে তাদেরকে দেবেন এটা যদি পরিষ্কার করে বলেন তাহলে আমাদের বুঝতে সুবিধা হয়?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** কাউকে বাদ দেওয়া যাবে না। যে সিস্টেম চালু আছে সেই সিস্টেমকে সামনে রেখে যখন আমরা চিনি নিজেরা দেবার সিদ্ধান্ত নিয়েছি তখন যারা পাচ্ছিলো তারা সেইরকমই পাবে, এর কোনও পরিবর্তন হবে না।

## রেশনে চিনি সরবরাহ

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯) **শ্রী রামপদ সামন্ত ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকার রেশন মারফত চিনি সরবরাহ বন্ধ করার প্রস্তাব রাজ্য সরকারকে লিখিতভাবে জানিয়ে দিয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত সমস্যা সমাধানে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী কলিমুদ্দিন শামস্ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকার সরকারি আওতাভুক্ত অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগমের মাধ্যমে ১।১২।৯৯ তারিখ থেকে কেন্দ্রীয় সরকারের যোগানের ভিত্তিতে সমগ্র রাজ্যে গণবন্টনের মাধ্যমে লেভি চিনি সরবরাহ করবেন।

**শ্রী রামপদ সামন্ত ঃ** আপনি বললেন, ডিসেম্বর থেকে কেন্দ্রীয় সরকারের যোগানের ভিত্তিতে সমগ্র রাজ্যে গণবন্টনের মাধ্যমে লেভি চিনি সরবরাহ করবেন। এখন যেহেতু কেন্দ্রীয় সরকার সাবসিডি বন্ধ করে দিচ্ছে এবং সেই সাবসিডি রাজ্য সরকারের পক্ষ থেকে দেওয়া হবে। এই সাবসিডি দেবার জন্য যে অতিরিক্ত টাকা ব্যয় হবে সেই টাকাটা আপনার দপ্তরের বাজেটে কি আগে থেকেই ধরা হয়েছিল, এটাকে কিভাবে পুরণ করবেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** গভর্নমেন্ট অফ ইন্ডিয়া বাজেটের সময়ে বলেনি যে সাবসিডি বন্ধ করে দেব। এখন আমাদের মাথায় সমস্যা এসে গেছে। আমরা মিটিং করে

সিদ্ধান্ত নিয়েছি গভর্নমেন্ট অফ ইন্ডিয়া সাবসিডি বন্ধ করে দিলেও ওয়েস্টবেঙ্গল গভর্নমেন্টের মাধ্যমে সেই সাবসিডি দেওয়া হবে। এটার কোনও চেঞ্জিংও হবে না, অলটারনেটিভও হবে না, যে রকম চলছিল সেইরকম চলবে। আমরা ঐ টাকা দেব।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কেন্দ্রীয় সরকার চিনি দিচ্ছে না, উনি ২২ কোটি টাকা পূরণ করে চিনি দেবেন। কিন্তু দেখা যাচ্ছে, জনসংখ্যার চাইতে রেশন কার্ডের সংখ্যা বেশি। এর ফলে যে চিনিটা দেবেন সেটা সমাজের সাধারণ মানুষের কাছে পৌঁছবে না, কালোবাজারি, ফাটকাবাজদের কাছে গিয়ে কালো টাকা তৈরি হচ্ছে। জনসংখ্যার চেয়ে রেশন কার্ড আপনি বেশি করেছেন। এটা বন্ধ করে সঠিক মানুষ যাতে রেশন কার্ড পায় তার ব্যবস্থা করুন এবং এরফলে রাজস্ব ঘাটতি কমতে পারে। এ ব্যাপারে আপনি কি যথাযথ ব্যবস্থা নিচ্ছেন যাতে সঠিকভাবে সাধারণ মানুষ রেশন কার্ড পায় এবং যে অতিরিক্ত রেশন কার্ড বাজারে ঘুরে বেড়াচ্ছে তাকে বন্ধ করে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের মাধ্যমে যাতে ব্যবস্থা করতে পারেন তারজন্য কি উদ্যোগ নিয়েছেন?

**শ্রী কলিমুদ্দিন সামস্** ঃ এটা আমাদের জানা আছে। অনেক জেলায় এইরকম কিছু রেশন কার্ড আছে কুকুরের নামে, ছাগলের নামে। আমরা ম্যানিং-এর মাধ্যমে ঐ সমস্ত রেশন কার্ড ধরবার চেষ্টা করছি।

মাননীয় সদস্য মিঃ ব্যানার্জি, আপনি খুব ভালোভাবেই জানেন যে শুধু দার্জিলিং এলাকাতেই ৬৫ হাজার ভুয়ো রেশনকার্ড আমরা ধরেছি। এরকম অন্যান্য ডিস্ট্রিক্টেও আমরা ধরেছি। আপনাকে একটা সুখবর শোনাই যে, গভর্নমেন্ট এটা ডিসাইড করেছে যে এখন যে রেশনকার্ডগুলি আছে আপনি জানেন, রাজ্যে বিগত বন্যার সময় অনেক রেশনকার্ড শেষ হয়ে গিয়েছে, ডিফেক্ট হয়ে গিয়েছে, ড্যামেজ হয়ে গিয়েছে, পড়া যায় না, কিছু করা যায় না এইরকম অবস্থা হয়ে গিয়েছে। সেইজন্য গভর্নমেন্ট অফ ইন্ডিয়া ডিসাইড করেছে যে পুরানো রেশনকার্ডগুলি বাতিল করে নতুন রেশনকার্ড দেওয়া হবে। এই কাজটা শুরু করে দেওয়া যাবে খুব শীঘ্র এটাই আমরা চিন্তা করছি। এখন এই ভুয়ো রেশনকার্ড বন্ধ করার জন্য দুটি পদ্ধতি নেওয়া যায়। একটা হল, যার রেশনকার্ড থাকবে, এটা ভোটার লিস্ট থেকে, যার রেশনকার্ড আছে সেখানে তার নাম আছে কিনা In conformity with the voter list keeping inview of the old ration cards. আমরা সকলকে রেশনকার্ড দিয়ে দেব এবং পুরানো রেশনকার্ডগুলি বাতিল করে দেব। নতুন রেশনকার্ডে একটাই অ্যাডিশন করা হচ্ছে যে তারমধ্যে ফটো থাকবে। অন্যান্য

স্টেটেও এই ফটো আছে। এই ফটো দিয়ে নতুন পদ্ধতিতে করার জন্য কিছু সময় লাগবে। কিন্তু আমরা এরজন্য প্রস্তুতি নিয়ে নিয়েছি। আর যার ভোটার লিস্টে নাম নেই, যেমন যে ছেলে বা মেয়ে আজকে জন্মেছে বা যার বয়স ১৮ বছরের নিচে, তার কার্ড তো নিশ্চয় আছে, তাদের কার্ডটা নিয়ে সেই হিসাবে তাদের দেওয়া যাবে। এমনও হতে পারে, আমি মানি যে অনেক জালি রেশনকার্ড আছে। আবার জেনুইন লোকের হয়ত বা রেশনকার্ড নেই। তারজন্য এম.এল.এ.রা যদি এটা লিখে বলতে পারেন যে হ্যাঁ, এই লোককে আমি জানি, এ আমাদের এখানকার পার্মানেন্ট রেসিডেন্ট, এ এখানেই থাকে এবং এ কোনও জায়গায় রেশনকার্ডের জন্য অ্যাপ্লাই করেনি, এর কোথাও রেশনকার্ড নেই—এটা যদি এম.এল.এ. গ্যারান্টি দিয়ে লিখে দেন, শুধু রেকমেনডেড বা ফরোয়ার্ডেড লিখলে চলবে না কারণ আমি মনে করি দি ওয়ার্ড রেকমেনডেড এটা একটা ভেগ ওয়ার্ড, তা দিয়ে এত সিরিয়াস কাজ করা যাবে না। স্পেসিফিক লিখতে হবে যে আমি জানি যে এই লোকটা পার্মানেন্ট রেসিডেন্ট, এর কোথাও রেশনকার্ড নেই। যদি লিখে দেন আমি রেশনকার্ড দিতে রাজি আছি। খুব শীঘ্র যে রেশনকার্ড হচ্ছে, তা এরমধ্যে ছবি থাকবে। যার ভোটার লিস্টে নাম আছে তার হবে, যার নেই তারজন্য এই পদ্ধতি নেওয়া হবে। আমার ডিপার্টমেন্ট এটা করবে এবং সকলকে রেশনকার্ড দেওয়া যাবে। এই প্রসিডিওরটা যখন পুরো হয়ে যাবে তখন আমি আশা করছি যত বোগাস বা ভুয়ো রেশনকার্ড আছে সব শেষ হয়ে যাবে এবং জেনুইন মানুষের কাছে জেনুইন রেশনকার্ড পৌঁছে যাবে।

(শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ— কবে থেকে শুরু করছেন?)

আপনি জানেন যে প্রায় ৫ থেকে ৭ কোটি রেশনকার্ড প্রিন্ট করতে হবে। এরজন্য যা প্রসিডিওর নেওয়ার আছে, যা ইনফ্রাস্ট্রাকচারের প্রয়োজন আছে, আবার ছবির ব্যাপার আছে, এই সমস্ত পুরো করার জন্য যতটা সময় দরকার সেটা লাগবে। গভর্নমেন্টের দিক থেকে কোনও ডিলে হবে না। The Government is in action and the Ration Cards will be supplied to the genuine persons at par the decision of the Government.

[12-10 — 1-30 p.m.(including adjournment)]

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নতুন রেশন কার্ড দেবেন বলেছেন। এটা কতদিনে দেবেন এবং কি পদ্ধতিতে দেবেন সেটা জানাবেন কি?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** এখন পুরোপুরি ভাবে নতুন রেশন কার্ড হতে চলেছে। এটা এক, দুই, চার সপ্তাহের ব্যাপার নয়, হয়ত ৪।৬ মাস সময় লাগবে। তবে নির্দিষ্ট

ভাবে কত সময় লাগবে সেটা এখনই বলা যাবেনা। আমাদের কাজ স্টার্ট হয়ে গেছে, যত তাড়াতাড়ি সম্ভব আমরা দেবার ব্যবস্থা করব।

**শ্রী হাফিজ আলম সইরানি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দীর্ঘদিন ধরে বি.জে.পি. দলের পক্ষ থেকে বলা হচ্ছে যে পশ্চিমবাংলায় অনুপ্রবেশ ঘটছে। খাদ্য দপ্তরের মাধ্যমে সীমান্ত এলাকায় রেশন কার্ড দেবার দায়িত্ব ডি.এম.এর হাতে দেওয়া হয়েছে। বি.জে.পি. এই যে অন্যায় দাবি করেছে যে পশ্চিমবাংলায় অনুপ্রবেশ ঘটছে, তাদের কাছে মাথা নত করে খাদ্য দপ্তর কি এই সিদ্ধান্ত নিয়েছেন যে সীমান্ত এলাকার মানুষকে রেশন কার্ড তখনই দেওয়া হবে যখন ডি.এম অনুমোদন দেবে? কারণ অন্যান্য জায়গায় রেশন কার্ড দেবার ব্যবস্থা খাদ্য দপ্তরের হাতে দেওয়া আছে। কিন্তু সীমান্ত এলাকায় এই বিশেষ ব্যবস্থা কেন করা হয়েছে, অনুগ্রহ করে সেটা জানালে খুশি হব?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** আপনি জানেন যে সীমান্ত রক্ষা করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কেন্দ্রে বি.জে.পি সরকার আছে। ওখান থেকে কোনও লোক অর্থাৎ বাইরে থেকে যদি কেউ আসে সেটা বি.এস.এফ দেখে। কারণ বর্ডার রক্ষা করার দায়িত্বে ওরা আছে। কেউ যদি ইনফিলটেড করে, অথবা তাদের চক্রান্তে কেউ যদি ইনফিলটেড করে তাহলে আমাদের কিছু করার নেই। বাংলার বাইরের লোক বা বাংলা দেশের লোক বা যেই হোক না কেন, তারা রেশন কার্ড পেতে পারেনা। এর জন্য একটা পদ্ধতি আছে। যতক্ষণ পর্যন্ত কাউন্সিলর বা সভাধিপতি বা এম.এল.এ বা কমিশনার লিখিতভাবে না বলছেন যে এই লোকটা এখানকার পার্মানেন্ট বাসিন্দা, ততক্ষণ পর্যন্ত সে রেশন কার্ড পাবেনা। আমার ডিপার্টমেন্টে বার্থ সার্টিফিকেট, স্কুল সার্টিফিকেট, এম.এল.এ'র সার্টিফিকেট, এগুলি না দিলে রেশন কার্ড দেবার কোনও প্রশ্ন নেই। আপনার কাছে যদি এইরকম কিছু থাকে যে এছাড়া দেওয়া হয়েছে তাহলে লিখিত ভাবে আমাকে রিপোর্ট করবেন, আমি এই ব্যাপারে যে কালপ্রিট তাকে সাজা দেবার ব্যবস্থা করব এবং আইনে যে ব্যবস্থা আছে সেই অনুযায়ী অ্যাকশন নেওয়া হবে।

## ম্যালেরিয়াকে মহামারি ঘোষণার নীতি

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *১২১) **শ্রী অশোককুমার দেব ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ম্যালেরিয়াকে মহামারি হিসাবে ঘোষণা করার নিয়ম-নীতি কি?

**শ্রী পার্থ দে ঃ**

'ম্যালেরিয়া মহামারি ঘোষণা করার ব্যাপারে ভারত সরকারের সঠিক কোনও

নির্দেশিকা নাই, কিন্তু ভারত সরকারের ন্যাশনাল ম্যালেরিয়া এডুকেশন প্রোগ্রাম (এন এম এ পি) এর নির্দেশিকা 'অপারেশন ম্যানুয়াল ফর ম্যালেরিয়া অ্যাকশন প্রোগ্রাম 'এম এ পি) ৯৫ মার্চ, পাতা ৭৭-৭৮, ১০নং পয়েন্টের মহামারির সংখ্যা এবং কোনও পরিস্থিতিতে ম্যালেরিয়া মহামারি অবস্থা সন্দেহ করা যেতে পারে, সেই ব্যাপারে যাহা বলা আছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবাংলায় ব্যাপক ম্যালেরিয়া হয়েছে এবং অনেকে ক্ষতিগ্রস্ত হয়েছে, অনেকে মারা গেছে, অনেকে হাসপাতালে ভর্তি হয়েছে। তাহলে কেন সরকার পক্ষ থেকে ম্যালেরিয়াকে মহামারি ঘোষণা কেন করা হয়নি এবং এটা করতে গেলে যে যে পদ্ধতি দরকার সেটা কি ছিল না?

**শ্রী পার্থ দে ঃ** এটা ঠিক যে পশ্চিমবাংলায় ম্যালেরিয়া একটা সমস্যা। এটা আগেও বলেছি এবং দরকার হলে আবার বলব। আজকে সারা পৃথিবীতে এটা একটা সমস্যা। কাজেই এটাকে হালকা করে দেখার দরকার নেই। সেজন্য যেখানে যেখানে ম্যালেরিয়া বেশি হচ্ছে এবং মৃত্যু কিছু কিছু ঘটছে সেখানে ঐ নির্দেশিকা অনুযায়ী ব্যবস্থা আমরা নিচ্ছি। কাজেই ঘোষণা করা, না করায় কিছু যায়-আসে না। এ ব্যাপারে ব্যবস্থা নেওয়া হয়েছে এবং কিছু কাজও হয়েছে। ঐ নির্দেশিকায় যা বলা আছে সেই অনুযায়ী চলা হচ্ছে। ঐ নির্দেশিকা ছাড়াও আমার কাছে ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশনের রিপোর্ট আছে, ম্যানুয়াল আছে। এতদিন পর্যন্ত বলা হত ম্যালেরিয়া দমনে মশা জব্দ করাই মূল কাজ, কাজেই মশা নির্মুল করাই মূল অভিযান। কিন্তু এখন তারা বলছেন যে, ঐ অভিযান চলবে ঠিকই, কিন্তু আমাদের প্রধান কাজ হবে, যে মুহূর্তে জ্বর হবে সেই মুহূর্তে ক্লোরোকুইন, প্রাইমাকুইন খেতে হবে এবং প্রয়োজন হাসপাতালে ভর্তি হতে হবে। এক্ষেত্রে যত আন্তর্জাতিক দেশি এবং বিদেশি বিশেযজ্ঞ রয়েছেন সবাই আজকে একথাই বলছেন। কাজেই এই ম্যাসেজটা যেন আপনাদের মাধ্যমে সবার কাছে পৌঁছে যায়।

## Starred Questions
## (to which Written Answers were laid on the Table)

### রাজ্যে রান্নার গ্যাস ও কেরোসিন সরবরাহ

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২০১) **শ্রী তপন হোড় ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে রান্নার গ্যাস এবং কেরোসিন সরবরাহের পরিমাণ কেন্দ্রীয় সরকার বর্তমানে কমিয়ে দিয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত সমস্যার প্রতিরোধকল্পে সরকার কি ব্যবস্থা নিয়েছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে।

(খ) প্রশ্নই ওঠে না।

**Numbers of Persons affected by Malaria**

*33. (Admitted Question No. *296) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the numbers fo persons affected by (i) vivax malaria and (ii) falcifarum malaria in the last three months in Calcutta (monthwise);

(b) number of persons who died due to the two causes in this period; and

(c) steps taken by the Government to prevent attack of malaria ?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(a) DURING THE MONTH

| Sl. | Month | Plas, Vivax | Plas falcifarum | Progressive | |
|---|---|---|---|---|---|
| | | | | Pv. | Pf. |
| 1. | Aug'99 | 17601 | 3704 | 48902 | 7957 |
| 2. | Sept'99 | 18200 | 6828 | 67102 | 14785 |
| 3. | Oct'99 | 12213 | 7375 | 79310 | 22165 |

(b) As per "Operational Manual for Malaria Action Programme" (MAP) COI-National Malaria Eradication Programme. Published

in Nov.1995, P-17 (Page Seventeen) death due to Malaria only be taken as "Confirmed" when there is 'Pf' infection. Thus total number of CONFIRMED & SUSPECTED DEATH due to Malaria during Aug'99; Sept.'99, Oct.'99 are as follows :

| Sl. | Month | Confir-med | Suspec-ted | Total | Progressive | |
|---|---|---|---|---|---|---|
| | | | | | CON | SUS |
| 1. | Aug'99 | 11 | 01 | 12 | 26 | 06 |
| 2. | Sept'99 | 01 | 02 | 03 | 27 | 08 |
| 3. | Oct'99 | 12 | 04 | 16 | 39 | 12 |
| | Total | 24 | 07 | 31 | | |

(c) Steps taken by the etc.

(1) Surveillance-Mainly passive in Calcutta.

(2) Early diagnesis & Prompt treatment :- For which there are running 85 malaria clinics, 45 Fever treatment depet, and 12 Govt. Institutions from where laboratory facilities for diagnesis of malaria are done including supply of Anti malaria drugs as prescribed.

(3) Larvicidal Spray :- by Vector Central Deptt. of Calcutta Municipal Corporation and by the staff of the Health Deptt.

(4) C.M.C. authorities undertake 'FOGGING' in C.M.C. area as per Schedule programme.

(5) Entemelogical surveys-to study mosquito character and susceptabilitiy to insecticides & larvicedes.

(i) XEC :- to create awareness among the people regarding cleanliness surreunding dwelling houses, so that there should

not be any water-source for mosquito breeding.

(ii) To use mosquito net while sluping including use of nets in the doors/windows and use of mosquito repellant in the form of Cream, Coils, Mats.

(iii) To attend nearest malaria clinic if fever & to fellow the advice given at the clinic.

### জেলা হাসপাতালের নিরাপত্তা

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৪) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, রাজ্য সরকার জেলা হাসপাতালগুলিতে নিরাপত্তার ভার বেসরকারি সংস্থার হাতে অর্পণ করছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পনেরোটি প্রকল্পভুক্ত জেলা হাসপাতালগুলির মধ্যে ১২টিতে পরিষ্কার পরিচ্ছন্নতা করণের কাজে বেসরকারি সংস্থাকে নিয়োগ করা হয়েছে। সংস্থাগুলির ওপর ন্যস্ত দায়িত্বের মধ্যে রয়েছে -

প্রধান ফটক এবং ওয়ার্ডগুলির দরজায় প্রহরা এবং সাক্ষাতের সময় সংক্রান্ত বিধিসমূহ সুনিশ্চিত করা।

### আর্সেনিক রোগে আক্রান্তের সংখ্যা

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৫) শ্রী বাদল ভট্টাচার্য ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত ১৯৯৭ থেকে ১৯৯৯ সালের ৩১শে অক্টোবর পর্যন্ত উত্তর ২৪-পরগনা জেলায় আর্সেনিক রোগে কতজন আক্রান্ত হয়েছে;

(খ) তন্মধ্যে অশোকনগরে কতজন আক্রান্ত হয়েছে; এবং

(গ) উক্ত রোগ প্রতিরোধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী ৩১শে অক্টোবর '৯৯ পর্যন্ত আর্সেনিক আক্রান্ত রোগির সংখ্যা-৩০৪

(খ) অশোকনগরে আক্রান্ত হয়েছেন ১ জন।

(গ) (১) গত বছর উঃ ২৪ পরগনা জেলার বাড়ি বাড়ি ঘুরে আর্সেনিক আক্রান্ত রোগি খুঁজে বার করার কর্মসূচি নেওয়া হয়েছিল।

(২) আর্সেনিক দূষণ সম্বন্ধে সচেতনতা বাড়ানোর জন্য বেসরকারি সংস্থার (এনজিও) সাহায্য নেওয়া হয়েছিল।

(৩) জনস্বাস্থ্য কারিগরি দপ্তর এর সহায়তায় জেলা পরিষদ জেলার সমস্ত পৌরসভার চেয়ারম্যান, কর্মাধ্যক্ষ এবং স্বাস্থ্য দপ্তরের কর্মচারিদের মধ্যে আর্সেনিক দূষণ সংক্রান্ত যাবতীয় শিক্ষার (ট্রেনিং) ব্যবস্থা করেছিলেন। এ ব্যাপারে পোস্টার ইত্যাদি সরবরাহ করে পশ্চিমবঙ্গ বিজ্ঞান মঞ্চ ইউনিসেফ সহযোগিতা করেছেন।

(৪) জেলার অশোকনগর এস.ডি. হাসপাতালে, বসিরহাট এস.ডি. হাসপাতাল ও বারাসাত জেলা হাসপাতালের চর্মরোগ বিভাগে আর্সেনিক আক্রান্ত রোগের চিকিৎসার ব্যবস্থা আছে।

(৫) কলকাতার এস.টি.এম. আই.পি.জি.এম.ই.অ্যান্ড আর এস.এস.কে.এম হসপিটালে রোগের চিকিৎসা ব্যবস্থা আছে এবং হচ্ছে।

(৬) জেলার চিকিৎসক ও স্বাস্থ্যকর্মিদের মধ্যে আর্সেনিক দূষণ সংক্রান্ত যাবতীয় ট্রেনিং-এর ব্যবস্থা করা হয়েছিল। জেলার বিভিন্ন স্থানে আর্সেনিক প্রতিরোধ এবং আর্সেনিক সচেতন করার পোস্টার এবং লিফলেট বিতরণ হয়েছিল।

(৭) অশোকনগর পৌরসভায় আর্সেনিক চিকিৎসার জন্য চিকিৎসার জন্য একটি হোমিওপ্যাথিক ক্লিনিক চালু করা হয়েছে।

**রেশন কার্ডের ঘাটতি পূরণ**

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫১) **শ্রী ঈদ্ মহম্মদ ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পারিবারিক রেশন কার্ডের ঘাটতি পূরণে সরকার কার্ড ছাপানোর জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে ব্যক্তিগত রেশনকার্ড (পারিবারিক রেশনকার্ড নয়) দেওয়ার জন্য পর্যাপ্ত পরিমাণ ছাপানো রেশনকার্ড মজুত আছে। বর্তমানে পশ্চিমবঙ্গে কোনও পারিবারিক রেশনকার্ড নাই।

### সেন্ট্রাল মেডিক্যাল স্টোর

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিগত কয়েক মাস যাবত সেন্ট্রাল মেডিক্যাল স্টোর হতে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা হাসপাতালে নিয়মিত ঔষধ সরবরাহ করা হচ্ছে না; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিকেন্দ্রীভূত ব্যবস্থায় পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা হাসপাতালের জন্য ঔষধ সংগৃহিত ও সরবরাহ হয় সাধারণতঃ জেলার ভেষজ ভান্ডার থেকে মেডিক্যাল স্টোরস থেকে জেলা হাসপাতালে ঔষধ সরবরাহের প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন ওঠে না।

### মেডিক্যাল কলেজ ও হাসপাতালের ভগ্নপ্রায় বাড়ি

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৩) **শ্রী দেওকিনন্দন পোদ্দার ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা মেডিক্যাল কলেজ ও আর.জি.কর. মেডিক্যাল কলেজ ও হাসপাতালের কোন্ কোন্ বাড়িকে ভগ্নপ্রায় বলে ঘোষণা করা হয়েছে;

(খ) উক্ত হাসপাতালগুলিতে ভগ্নপ্রায় বাড়ির মোট সংখ্যা কত; এবং

(গ) উক্ত হাসপাতালগুলিতে নতুন কোনও বাড়ি তৈরির পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলকাতা মেডিক্যাল কলেজে যে বাড়িগুলি ভগ্নপ্রায় ঘোষণা করা হয়েছে সেগুলি হল ঃ

(১) প্রিন্সিপ্যাল-কাম-সুপারিনটেনডেন্ট এর কোয়াটার।

(২) এল.শেপড বিল্ডিং এক্সটেনশন।

(৩) চুনিলাল বিল্ডিং।

আর.জি.কর মেডিক্যাল কলেজ হাসপাতালে যে বাড়িগুলি ভগ্নপ্রায় ঘোষণা করা হয়েছে সেগুলি হল ঃ

(১) ওল্ড অ্যাকাডেমিক কলেজ বিল্ডিং।

(২) মেডিক্যাল এক্সটেনশন বিল্ডিং।

(৩) ডি.এন.মল্লিক ও পি ডি বিল্ডিং।

(৪) আই.ইনফারমারি বিল্ডিং।

(৫) গ্রুপ ডি স্টাফ কোয়াটার।

(৬) চেস্ট ও.পি.ডি বিল্ডিং।

(৭) এ.ভি.এইচ বিল্ডিং

(খ) ১১ (এগারো) টি।

(গ) আপাতত নেই।

## বিধায়ক আবাস নির্মাণ

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৫) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পশ্চিমবঙ্গের বিধায়কদের প্রয়োজনের কথা চিন্তা করে আরও একটি 'বিধায়ক-আবাস' নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে রয়েছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

২নং কিড স্ট্রীটে বিধায়ক আবাসের বর্তমান বাড়িটির উপরে ২৮টি কক্ষযুক্ত আরও দুটি তল (পঞ্চম ও ষষ্ঠ) নির্মাণের কাজ সমাপ্ত প্রায়

এ ছাড়া উক্ত বাড়ির সংলগ্ন পরিসরে আরও একটি সপ্ততল বিশিষ্ট এবং ৪৮টি কক্ষযুক্ত বাড়ি নির্মাণের জন্য ১৬.১১.৯৯ তারিখে দরপত্র আহ্বান করা হয়েছে। এর নির্মাণস্থলে একটি বটগাছ দন্ডায়মান থাকায় ১.১১.৯৯ তারিখে কলকাতা কালেক্টরেটের নিকট উহা কেটে ফেলার অনুমতি চাওয়া হয়েছে।

**কলকাতার হাসপাতালগুলিতে এম.আর.আই. টেস্টের সুযোগ**

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৩) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার কোন্ কোন্ হাসপাতালে রোগিদের এম.আর.আই. টেস্ট করার সুযোগ আছে;

(খ) সরকারি হাসপাতালে রোগিদের রক্ত, এক্স-রে ও অন্যান্য প্যাথলজিক্যাল টেস্টের জন্য ১৯৯৭ সালের জানুয়ারিতে চার্জ কত ছিল ও বর্তমানে কত; এবং

(গ) কলকাতার হাসপাতালগুলিতে কোনও পে-ক্লিনিক খোলার পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও সরকারি হাসপাতালে নাই।

(খ) ১৯৯৭'র জানুয়ারির তুলনায় বর্তমানে শুধু কলকাতার শিক্ষাদানকারি সমস্ত হাসপাতালে ও পি.জি. পলিক্লিনিক হাসপাতালে চার্জের রেট সংশোধিত হয়েছে।

(গ) না।

**মহকুমা হাসপাতালগুলির পরিষেবা বেসরকারিকরণ**

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯০) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিশ্বব্যাঙ্কের শর্তানুসারে মহকুমা হাসপাতালগুলিতে কিছু

কিছু পরিষেবা বেসরকারি হাতে তুলে দেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, বেসরকারি এজেন্সিগুলি নিয়োগের ক্ষেত্রে পরিবেশ সংক্রান্ত ব্যাপারে .সরকারি বিধি-নিষেধ আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## সরকারি হাসপাতালে সি.টি. স্ক্যান

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪০২) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কোন্ কোন্ সরকারি হাসপাতালে সি.টি. স্ক্যান করার ব্যবস্থা আছে; এবং

(খ) অন্যান্য হাসপাতালে উক্ত যন্ত্র বসাবার পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একমাত্র বাঙ্গুর ইনস্টিটিউট অব নিউরোলজি, কলকাতায় সি.টি. স্ক্যান করার ব্যবস্থা আছে।

(খ) মেডিক্যাল কলেজ হাসপাতালে সি.টি. স্ক্যান যন্ত্র বসানোর পরিকল্পনা সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে।

## ই.এস.আই. হাসপাতালের আধুনিকীকরণ

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২) **শ্রী কমল মুখার্জি ঃ** ই.এস.আই. বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ই.এস.আই. হাসপাতালগুলির আধুনিকীকরণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, তার রূপরেখা কি?

**ই.এস.আই. বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ই.এস.আই. কর্পোরেশনের প্রস্তাব অনুযায়ী পরিকল্পনা আছে।

*(খ) ই.এস.আই. কর্পোরেশন এ ব্যাপারে কর্ম পরিকল্পনার প্রস্তাব করেছেন।*

(১) এই কর্ম পরিকল্পনায় হাসপাতালের বিভিন্ন বিভাগে নতুন যন্ত্রপাতি দিয়ে আধুনিকীকরণ।

(২) হাসপাতালের ইনটেনসিভ কেয়ার ইউনিট চালু করা।

(৩) কিছু হাসপাতালে কম্পিউটার চালু করা।

(৪) হাসপাতালের বর্জ পদার্থের দূরীকরণের সুবন্দোবস্ত করা।

(৫) নতুন ব্লাড ব্যাঙ্ক স্থাপন।

(৬) উন্নতমানের চিকিৎসা পদ্ধতি চালু করা।

(৭) নার্স ও প্যারা মেডিক্যাল স্টাফদের বিশেষ প্রশিক্ষণের ব্যবস্থা করা।

(৮) হাসপাতালে উন্নতমানের গ্রন্থাগারের ব্যবস্থা করা ইত্যাদি।

অতিরিক্ত সংযোজন ঃ— এ ব্যাপারে বেশ কিছু প্রস্তাব ই.এস.আই. কর্পোরেশনের কাছে পাঠানো হয়েছে। কিছু কিছু যন্ত্রপাতির ক্ষেত্রে অনুমোদন পাওয়া গেছে এবং কিছু কিছু হাসপাতালে তা ব্যবহার করা হচ্ছে। অনুমোদন পাওয়া গেলে অন্যান্য হাসপাতালে এইগুলি ব্যবহার করা হবে।

**Length of Damaged Highways**

*45. (Admitted Question No. *306) **Shri Saugata Ray :** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state—

(a) the total length of (i) State Highways, (ii) National Highways damaged in the recent cyclone; and

(b) steps taken by the Government to repair the same ?

**Minister-in-charge of the Public Wroks (Roads) Department :**

(a) State Highways and National Highways have not been affected due to the recent cyclone on 29-10-99.

(b) Does not arise.

**বারাসাত-হাবড়া রাস্তা সংস্কার**

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪২) **শ্রী বাদল ভট্টাচার্য** ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার বারাসাত থেকে হাবড় পর্যন্ত রাস্তাটির মেরামতির কাজ কবে নাগাদ শুরু হবে; এবং

(খ) উক্ত রাস্তাটির মেরামতির জন্য কত অর্থ বরাদ্দ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বারাসাত থেকে হাবরা পর্যন্ত রাস্তাটির মেরামতির কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে। মেরামতি কাজ চলছে। আগামি ১৫ই ডিসেম্বরের মধ্যে উক্ত মেরামতি কাজ শেষ হবে বলে আশা করা যায়।

| (খ) রাস্তার দূরত্ব | কাজের অবস্থান | বরাদ্দকৃত অর্থ |
|---|---|---|
| (১) বারাসাত শহরাঞ্চলের প্রথম ৫ কি.মি. | কাজ চলছে | ৫৪ লক্ষ টাকা |
| (২) ৬ কি.মি. হইতে ২০ কি.মি. | শুধু গর্ত মেরামতি | ৪.৫০ লক্ষ টাকা |
| (৩) হাবরা শহরাঞ্চলের ২৩ কি.মি. হইতে ২৭ কি.মি. | কাজ শেষ হয়েছে | ৪৫ লক্ষ টাকা |

**রেশন ব্যবস্থা তুলে দেবার সিদ্ধান্ত**

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৫) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায়** ঃ খাদ্য ও সরবরাহ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রেশন সরবরাহ ব্যবস্থা তুলে দেবার কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে মধ্যবিত্ত ও নিম্ন আয়ভুক্ত জনসাধারণদের জন্য খাদ্যদ্রব্য সরবরাহে কি কোনও বিশেষ পরিকল্পনা গ্রহণ করছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**মশা মারার ওযুধ প্রয়োগের নির্দেশিকা**

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬) **শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মশার সাম্প্রতিক বৃদ্ধিরোধে সমগ্র রাজ্যে 'মশা মারার' ওযুধ প্রয়োগের ক্ষেত্রে দপ্তরের নির্দেশিকা কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সব মশাকে মারার জন্য কোনও জাতীয় প্রকল্প নাই, কিন্তু নানা জাতীয় প্রকল্পে যথা ন্যাশনাল ম্যালেরিয়া প্রোগ্রাম ন্যাশনাল ফাইলেরিয়া কন্ট্রোল প্রোগ্রাম, ন্যাশনাল কালাজ্বর কন্ট্রোল প্রোগ্রামগুলিতে যে স্প্রে করা হয়, তাতে বেশ কিছু পূর্ণাঙ্গ মশা মারা যায় এরমধ্যে ম্যালেরিয়া ও কালাজ্বর প্রোগ্রামে ২ বার করে ডি ডি টি ৫০ শতাংশ স্প্রে করা হয়। ১৯৯৯-২০০০ সালে ম্যালেরিয়া প্রোগ্রাম-এ ৫২ (বাহান্ন) লক্ষ্যের বেশি জনসংখ্যার বাসস্থান ও কিছু কিছু ক্ষেত্রে গোয়ালের দেওয়ালের মধ্যে স্প্রে করা হচ্ছে, এবং কালাজ্বর প্রোগ্রাম ২৮ (আঠাশ) লক্ষ্যের বেশি জনসংখ্যা ধরা আছে। এছাড়া ফাইলেরিয়া প্রোগ্রাম-এ বিভিন্ন পৌরসভা এলাকায় জমা জলে লাভা মারার জন্য তেল ছড়ানো হয়, ফলে লাভা থেকে পূর্ণাঙ্গ মশা জন্মাতে পারে না। কলকাতা পৌরনিগম ও স্বাস্থ্য বিভাগের কর্মিরা বিভিন্ন জায়গায় লাভা মারার জন্য জমা জলে ঔষধ স্প্রে করে থাকে ফলে পূর্ণাঙ্গ মশা জন্মাতে পারে না।

এসব রকম কাজই স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের নির্দেশিকা অনুসারেই

.হয়।

## গ্যাস্ট্রো এন্ট্রাইটিজ

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৬) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯ সালের জুন মাস হতে অক্টোবর মাস পর্যন্ত রাজ্যে কতজন গ্যাস্ট্রোএন্ট্রাইটিজ রোগে আক্রান্ত হয়েছেন; এবং

(খ) আক্রান্তদের মধ্যে কতজনের মৃত্যু হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আক্রান্তের সংখ্যা ১,০৯,০১৮ জন।

(খ) মৃতের সংখ্যা ১৯৭ জন।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

## চন্দননগর মহকুমা হাসপাতাল

১। (অনুমোদিত প্রশ্ন নং ৩) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, চন্দননগর মহকুমা হাসপাতালের কয়েকজন ডাক্তার ও নার্সের বিরুদ্ধে অভিযোগ সরকারের কাছে এসেছে; এবং

(খ) সত্যি হলে,

(১) অভিযোগগুলি কি; এবং

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**চন্দননগর ক্যাফেটারিয়া**

২। (অনুমোদিত প্রশ্ন নং ৪) **শ্রী কমল মুখার্জি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার চন্দননগর শহরে "ক্যাফেটারিয়া সহ অতিথিশালা" নির্মাণের পরিকল্পনা আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাদ উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) উপযুক্ত জমির অভাবে প্রকল্পটি বর্তমানে স্থগিত আছে। উপযুক্ত জমি চন্দননগরে না পাওয়ার জন্য প্রকল্পটি বাতিল হতে পারে।

**মহিলা হোমগার্ডের সংখ্যা**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ৩১শে অক্টোবর, ১৯৯৯ পর্যন্ত মহিলা হোমগার্ডের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে, হুগলি জেলার কতজন আছেন; এবং

(গ) মহিলা হোমগার্ডদের কাজের ধরন কিরূপ?

**স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে ৩১শে অক্টোবর, ১৯৯৯ পর্যন্ত মহিলা হোমগার্ডের সংখ্যা ১,৩৯৮।

(খ) মহিলা হোমগার্ডরা—

আইন-শৃঙ্খলা রক্ষার কাজে সহায়তা করেন; যানবাহন নিয়ন্ত্রণে সহায়তা করেন; জেলায় মহিলা সেলে কাজ করেন; থানায় কর্তব্য পালন করেন; কোর্টে কর্তব্য পালন করেন; মহিলা বন্দিদের পাহারা দেন এবং পরিরক্ষকের (Escorting) কাজ করেন; এবং অফিসের নানাবিধ কাজ করেন।

## রাজ্যে আবাদি জমির পরিমাণ

৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৩) **শ্রী কমল মুখার্জি ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে চাষযোগ্য জমির পরিমাণ কমছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে সরকারের চিন্তা-ভাবনা কিরূপ?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে মোট নীট আবাদি জমির পরিমাণ গত ৭/৮ বছরে মোটামুটি একই আছে এবং যার পরিমাণ ৫৪.৬৫ লক্ষ হেক্টর (১৯৯৭-৯৮)। আটের দশকের শেষে যে পরিমাণ নীট আবাদি জমি ছিল তার তুলনায় গত কয়েক বছরে ঐ জমির পরিমাণ কিছুটা বেড়েছে।

১৯৮৮-৮৯ সাল থেকে ১৯৯৭-৯৮ সাল পর্যন্ত রাজ্যে নীট আবাদি জমির পরিমাণ নিচের সারণিতে দেওয়া হল ঃ

| সাল | | নীট আবাদি জমির পরিমাণ (লক্ষ হেক্টর) |
|---|---|---|
| ১৯৮৮-৮৯ | .. | ৫৩.৩৪ |
| ১৯৮৯-৯০ | .. | ৫৩.০৫ |
| ১৯৯০-৯১ | .. | ৫৪.৬৩ |
| ১৯৯১-৯২ | .. | ৫৪.৭৭ |
| ১৯৯২-৯৩ | .. | ৫৪.৯৪ |
| ১৯৯৩-৯৪ | .. | ৫৪.৫৯ |
| ১৯৯৪-৯৫ | .. | ৫৪.৬৪ |
| ১৯৯৫-৯৬ | .. | ৫৪.৬২ |
| ১৯৯৬-৯৭ | .. | ৫৪.৬৩ |
| ১৯৯৭-৯৮ | .. | ৫৪.৬৫ |

উপরের তথ্য থেকে দেখা যাচ্ছে যে, রাজ্যে গত ৭/৮ বছরে নীট আবাদি জমির পরিমাণ কমেনি।

(খ) প্রযোজ্য নয়।

## জেলবন্দিদের দৈনিক মাথাপিছু বরাদ্দকৃত অর্থ

৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৮) **শ্রী কমল মুখার্জি ঃ** কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে জেলবন্দিদের জন্য বর্তমানে দৈনিক মাথাপিছু কত অর্থ ব্যয় করা হয়;

(খ) উক্ত ব্যয়বৃদ্ধির কোনও চিন্তা-ভাবনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকলে, তবে তা কিরূপ?

**কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৩.০০ টাকা।

(খ) বর্তমানে নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

## অটো-রিক্সা চলাচলের নীতি

৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৪) **শ্রী কমল মুখার্জি ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে 'অটো-রিক্সা' চলাচলের ব্যাপারে কোনও সুনির্দিষ্ট নীতি আছে কি না; এবং

(খ) থাকলে, তার রূপরেখা কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) নিয়ম অনুযায়ী রেজিস্ট্রিকৃত অটো-রিক্সাগুলিতে এলাকাভিত্তিক পারমিটের বদলে নির্দিষ্ট রুটে চলাচলের জন্য পারমিট প্রদান করা।

(২) যে সমস্ত রেজিস্ট্রিবিহীন ও পারমিটবিহীন অটো-রিক্সা সি.এম.ডি.এ. এলাকায় চলাচল করে সেগুলির ক্ষেত্রে তিন বছরের কম চলাচলকারি অটো-রিক্সার জন্য এককালিন ১,০০০.০০ টাকা (এক হাজার টাকা) ও তিন বছর বা তার অধিক সময়ের জন্য চলাচলকারি অটো-রিক্সার জন্য এককালিন ১,৫০০.০০ টাকা (দেড় হাজার টাকা) জরিমানা আদায়ের মাধ্যমে রেজিস্ট্রিকরণ ও নির্দিষ্ট রুটে পারমিট প্রদান করা।

(৩) নির্দিষ্ট রুটে চলাচলকারি রেজিস্ট্রিকৃত ও পারমিটপ্রাপ্ত অটো-রিক্সাগুলিকে উক্ত রুটে চলাচলের জন্য সর্বাগ্রাধিকার দেওয়া যে সমস্ত অটো-রিক্সা SESRU/নেহেরু রোজগার যোজনা/Additional Employment Scheme/PMRY প্রকল্প মারফৎ কেনা হয়েছে অথবা যে সকল পারমিটবিহীন অটো ১৯৯৬ সাল থেকে চলাচল করছে সেগুলিকে উক্ত সুযোগ দ্বিতীয় অগ্রাধিকার হিসাবে দেওয়া। অবশিষ্ট ক্ষেত্রে আবেদনপত্র জমা দেওয়ার তারিখের ভিত্তিতে পারমিট প্রদানের বিবেচনা করা। এক্ষেত্রে পারমিটের চাহিদা নির্ধারণ করবে আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষ ও পুলিশ কর্তৃপক্ষ যৌথভাবে।

### রোড কর্পোরেশন (সড়ক নিগম) গঠন

৭। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪) শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে রাস্তা সংস্কারের গতি আনতে পৃথক রোড কর্পোরেশন (সড়ক নিগম) গঠনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনাটি কিরূপ?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### বেকার, কারমাইকেল ও হিন্দু হোস্টেলে সব সম্প্রদায়ভুক্ত ছাত্রদের থাকার ব্যবস্থা

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫) শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের বেকার হোস্টেল, কারমাইকেল

হোস্টেল এবং হিন্দু হোস্টেলে সব সম্প্রদায়ের ছাত্রদের রাখার পরিকল্পনা নেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনা রূপায়ণের কাজটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শুধুমাত্র ইডেন হিন্দু হোস্টেলের ক্ষেত্রে, প্রেসিডেন্সি কলেজের পরিচালন সমিতির নির্দিষ্ট সুপারিশ অনুযায়ী, জাতি ও ধর্ম নির্বিশেষে ছাত্র ভর্তির অনুমোদন দেওয়া হয়েছে।

(খ) সমস্ত বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে।

**বনজ সম্পদ রক্ষায় পুলিশ বিভাগে পদসৃষ্টি**

৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৭) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বনজ সম্পদ রক্ষার জন্য রাজ্য পুলিশ বিভাগে একটি নূতন পদ সৃষ্টি করা হচ্ছে;

(খ) সত্যি হলে, উক্ত পদের নাম কি; এবং

(গ) কবে থেকে তা কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তাবটি প্রাথমিক পর্যায়ে বিবেচনাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**বিলাসকর**

১০। (অনুমোদিত প্রশ্ন নং ৪০) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে এ রাজ্যে মোট কতগুলি ভোগ্যবস্তুকে বিলাসকর আওতায় আনা হয়েছে;

(খ) সংশ্লিষ্ট ভোগ্যবস্তুগুলির ক্ষেত্রে কি হারে বিলাসকর আদায় করা হচ্ছে; এবং

(গ) বিগত ১৯৯৮-৯৯ আর্থিক বছরে আদায়িকৃত বিলাসকরের পরিমাণ কত ছিল?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ২১টি।

(খ) সর্বনিম্ন ৫ শতাংশ ও সর্বোচ্চ ১০ শতাংশ।

(গ) বিভাগীয় হিসাব অনুসারে ১৯৯৮-৯৯ আর্থিক বছরে ৬৯.৯২ কোটি টাকা বিলাসকর বাবদ আদায় হয়েছে।

### মেট্রোপলিটন প্ল্যানিং কমিটি গঠন

১১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৭) **শ্রী আবু আয়েশ মণ্ডল :** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে মেট্রোপলিটন প্ল্যানিং কমিটি গঠনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, সংশ্লিষ্ট কমিটি গঠনের কাজটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) কমিটির খসড়া বিধি এবং নিয়মাবলি প্রস্তুত করার কাজ চলছে।

### বিচারাধীন বন্দির অস্বাভাবিক মৃত্যুর সংখ্যা

১২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮) **শ্রী সুধীর ভট্টাচার্য :** কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ৩১শে অক্টোবর, ১৯৯৯ পর্যন্ত আলিপুরদুয়ার সাব-জেল, আলিপুর স্পেশ্যাল ও বর্ধমান জেলে কতিপয় বিচারাধীন বন্দির অস্বাভাবিক মৃত্যুর ঘটনা ঘটেছে;

(খ) সত্যি হলে, ১৯৯৮ সালের ১লা জুলাই থেকে ৩১শে অক্টোবর ১৯৯৯ পর্যন্ত রাজেয মোট বিচারাধীন বন্দি মৃত্যুর সংখ্যা কত; এবং

(গ) উক্ত ঘটনাগুলি সম্পর্কিত তথ্যাদি মানবাধিকার কমিশনে পেশ করা হয়েছে কি?

**কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আলিপুরদুয়ার সাব-জেলে ৩১শে অক্টোবর ১৯৯৯ পর্যন্ত দুজন বিচারাধীন বন্দির অস্বাভাবিক মৃত্যু হয়েছে। আলিপুর স্পেশ্যাল জেল ও বর্ধমান জেলে কোনও বিচারাধীন বন্দির অস্বাভাবিক মৃত্যুর ঘটনা ঘটেনি।

(খ) ৩৮ জন।

(গ) হ্যাঁ।

### বার্ধক্য ভাতা/বিধবা ভাতা

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

প্রতি মাসে নিয়মিতভাবে বার্ধক্য ভাতা/বিধবা ভাতা দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** না।

### ন্যাশনাল স্কলারশিপ

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৫০) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯ সালে ন্যাশনাল স্কলারশিপপ্রাপ্ত ছাত্র/ছাত্রির সংখ্যা কত; এবং

(খ) গত বছর (১৯৯৮) ঐ সংখ্যা কত ছিল?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯ সালের ন্যাশনাল স্কলারশিপপ্রাপ্ত ছাত্র/ছাত্রির সংখ্যার তালিকার প্রস্তুতি পর্ব শুরু হয়েছে।

ন্যাশনাল স্কলারশিপ স্নাতক ও স্নাতকোত্তরসহ মাধ্যমিকোত্তর শ্রেণীসমূহের বিভিন্ন স্তরে দেওয়া হয়। কোন্ স্তরের স্কলারশিপের তথ্য জানতে চাওয়া হয়েছে তা না বুঝতে পারলে বিদ্যালয় শিক্ষা বিভাগ থেকে যথোচিত উত্তর দেওয়া সম্ভব

নয়।

(খ) ১৯৯৮ সালের ন্যাশনাল স্কলারশিপপ্রাপ্ত ছাত্র/ছাত্রির সংখ্যার তালিকার প্রস্তুতি পর্ব এখনও শেষ হয়নি।

## রাজ্যে হাঁস-মুরগির ডিমের উৎপাদন

১৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) রাজ্যে ডিমের (হাঁস ও মুরগি) মোট উৎপাদন কত;

(খ) রাজ্যে চাহিদা অনুযায়ী ডিমের ঘাটতি আছে কি না; এবং

(গ) থাকলে, অন্য রাজ্য থেকে কত পরিমাণ (রাজ্যভিত্তিক) ডিম আমদানি করে এই ঘাটতি পূরণ করা হয়?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) রাজ্যে মোট ডিমের উৎপাদন ২৬.৫.৩৩ লক্ষ (মুরগি ১৭,৬৮২ লক্ষ এবং হাঁস ৮,৮৫১ লক্ষ)।

(খ) হ্যাঁ।

(গ) আমাদের রাজ্যে প্রধানত অন্ধ্রপ্রদেশ থেকে ডিম আমদানি করা হয়। এই ডিম আমদানির আনুমানিক পরিমাণ বার্ষিক ৯,৫০০ লক্ষ—যা আংশিকভাবে ঘাটতি পূরণ করে।

## অঙ্গনওয়াড়ি কর্মিদের ভাতা বৃদ্ধি

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৫) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের অঙ্গনওয়াড়ি কর্মিদের ভাতা বৃদ্ধি পাচ্ছে; এবং

(খ) সত্যি হলে, তা কবে থেকে এবং কত পরিমাণ?

**সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## পালস্ পোলিও

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পালস্ পোলিও কর্মসূচিতে ওষুধ খাওয়ানোর জন্য বিশেষ কোনও প্রশিক্ষণ দেওয়া হয়েছে কি; এবং

(খ) হয়ে থাকলে, ১৯৯৯ সালে রাজ্য সরকার কতজন প্রশিক্ষণপ্রাপ্ত কর্মচারী নিয়োগ করেছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১,২৫,২২৮ জন।

## স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষার ফি

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬৮) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষায় আবেদনের জন্য ২১০ টাকা নেওয়া হচ্ছে, তার রেহাই বা মকুব করার জন্য কোনও চিন্তাভাবনা আছে কি;

(খ) থাকলে, তা কবে থেকে কার্যকর হবে বলে আশা করা যায়; এবং

(গ) এই বছরে (৩১.১০.৯৯ পর্যন্ত) ফর্ম বিক্রি করে রাজ্য সরকারের কত টাকা আদায় হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) স্কুল সার্ভিস কমিশন স্বয়ংশাসিত সংস্থা হওয়ার জন্য রাজ্য সরকারের আয়ের প্রশ্ন ওঠে না।

**পঞ্চায়েত এলাকায় ব্যক্তিগত মালিকানাধীন পুকুরপাড় সংলগ্ন পথ বাঁধানো**

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পঞ্চায়েত এলাকায় সরকারি রাস্তার সন্নিকটস্থ ব্যক্তিগত মালিকানাধীন পুকুরপাড় সংলগ্ন পথ বাঁধানোর জন্য পঞ্চায়েত দপ্তরের কোনও চিন্তাভাবনা আছে কি না?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পশ্চিমবঙ্গ পঞ্চায়েত আইনের ২৫(২) ধারা অনুযায়ী গ্রাম পঞ্চায়েত তার অধীনের কোনও রাস্তার কেউ ক্ষতি সাধন করলে ক্ষতি যিনি করছেন—এই ক্ষেত্রে পুকুরের মালিকপক্ষ—তাকে বা তাদের সেই ক্ষতি নিবারণ করে পূর্বাবস্থা ফিরিয়ে আনার জন্য নোটিশ দিতে পারেন। যদি মালিকপক্ষ সেই অনুযায়ী ব্যবস্থা না নেন তাহলে পূর্বোক্ত ধারার (৩) উপধারার বলে গ্রাম পঞ্চায়েত ক্ষতি নিবারণের ব্যবস্থা নিতে পারে এবং তার জন্য ব্যয় যা হবে তা মালিকপক্ষের কাছ থেকে 'পাবলিক ডিমান্ড' হিসাবে আদায় করতে পারে। প্রসঙ্গত, গ্রাম পঞ্চায়েত এই ধরনের কোনও কাজের জন্য জহর গ্রাম সমৃদ্ধি যোজনা বা অন্য কোনও নিয়মসম্মত বরাদ্দ কাজে লাগাতে পারে।

উল্লিখিত ব্যবস্থাই এই বিষয়ে যথেষ্ট বলে মনে হয়।

**মাদকাসক্ত বন্দিদের জন্য হাসপাতাল**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ৭৫) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পুলিশি হেপাজতে মাদকাসক্ত বন্দিদের জন্য কলকাতা পুলিশ ও রাজ্যের স্বাস্থ্য দপ্তর যৌথভাবে আলাদা হাসপাতাল নির্মাণের ব্যবস্থা করেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত হাসপাতাল কোথায় নির্মাণ হবে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি এখনও বিবেচনাধীন রয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

## এনার্জি পার্ক

২১। (অনুমোদিত প্রশ্ন নং ১১০) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি কলকাতায় 'এনার্জি পার্ক' নামে একটি বিজ্ঞানভিত্তিক দর্শনীয় স্থান গড়ে তোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে;

(খ) সত্যি হলে, এই প্রকল্প গড়ে তুলতে আনুমানিক কি পরিমাণ অর্থ ব্যয়িত হতে পারে; এবং

(গ) কবে নাগাদ এটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই প্রকল্প গড়ে তুলতে আনুমানিক ৮৫ লক্ষ টাকা খরচ হবে।

(গ) আগামি ২০০০ সালের জানুয়ারি মাস নাগাদ 'এনার্জি পার্ক' জনসাধারণের জন্য খুলে দেওয়া হবে বলে আশা করা যায়।

## কর্মচারী রাজ্য বিমা প্রকল্প

২২। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** কর্মচারী রাজ্য বীমা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে কিছু সংখ্যক শিল্প সংস্থা 'কর্মচারী রাজ্য বিমা' প্রকল্পে তাদের দেয় অর্থ সময়মতো জমা দেয়নি; এবং

(খ) সত্যি হলে, সংশ্লিষ্টদের বিরুদ্ধে কি ধরনের ব্যবস্থা অবলম্বিত হয়েছে?

**কর্মচারী রাজ্য বিমা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কর্তব্যে অবহেলাকারি সংস্থার বিরুদ্ধে ই.এস.আই. আইন অনুসারে 'রিকভারি সার্টিফিকেট' প্রবর্তন করা হয়েছে, এমন কি ই.এস.আই. আইনের শাস্তিমূলক ধারা এবং ভারতীয় দন্ডবিধির ৪০৬/৪০৯ ধারা অনুযায়ী আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়েছে।

## মুখ্যমন্ত্রী-কোটায় ছাত্র-ছাত্রী ভর্তি

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫) **শ্রী অশোককুমার দেব ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন মেডিক্যাল কলেজে মুখ্যমন্ত্রী-সহ অন্যান্য কোটার ভিত্তিতে গত ১০ বছরে মোট কতজন ছাত্র-ছাত্রী ভর্তি হয়েছে; এবং

(খ) ১৯৯৮-৯৯ সালে এ ধরনের কোটায় ছাত্র ভর্তির সংখ্যা কত ও আসনের তা কত শতাংশ?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এম.বি.বি.এস. ২৯২ জন
বি.ডি.এস. ৯৭ জন

মোট ৩৮৯ জন

(খ) এম.বি.বি.এস. শতকরা ১.৭২
বি.ডি.এস. শতকরা ৫.৭১

## জেলায় দূষণ নিয়ন্ত্রণ

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৩০) **শ্রী অশোককুমার দেব ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জেলায় জেলায় দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের শাখাদপ্তর চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকর হবে বলে আশা করা যা

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, খড়গপুর, আসানসোল, মালদা এবং কলকাতায় অতিরিক্ত একটি—এই কয়েকটি শাখা অফিস খুলবার পরিকল্পনা আছে।

এছাড়া ক্ষুদ্রশিল্প অধিকারের জেনারেল ম্যানেজারগণ পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের পরিবেশ আধিকারিক হিসেবে নিযুক্ত হয়েছেন। ক্ষুদ্র ও কুটির শিল্প অধিকারের এই জেলা অফিসগুলোতে ক্ষুদ্র ও কুটির শিল্পের পরিবেশ সংক্রান্ত ছাড়পত্র দেওয়ার কাজ শুরু হবে।

(খ) নতুন শাখা অফিসগুলি ২০০০-২০০১ আর্থিক বছরেই খুলবার পরিকল্পনা আছে।

### "এনার্জি পার্ক"

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬) **শ্রী রামপদ সামন্ত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার ই.এম.বাইপাসের ধারে "এনার্জি পার্ক" গড়ে তোলার জন্য রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার ও বিভিন্ন সংস্থা/ব্যক্তির কাছ থেকে প্রাপ্ত আর্থিক সহায়তা কীরূপ;

(খ) কবে নাগাদ উক্ত পার্ক জনসাধারণের জন্য উন্মুক্ত করা হবে বলে আশা করা যায়; এবং

(গ) এই "এনার্জি পার্ক"-এর "এনার্জি হাট"-এ ক্লান্ত জনগণ কি ধরনের সুযোগ-সুবিধা পাবেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ই.এম.বাইপাসের ধারে 'এনার্জি পার্ক' গড়ে তোলার ব্যাপারে বিভিন্ন সংস্থার সাহায্য নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| কলকাতা কর্পোরেশন | ১.৫ একর জমি |
| পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ | ৫ লক্ষ টাকা |
| শ্রী মৃণাল সেন, সাংসদ | ৫ লক্ষ টাকা |

| | |
|---|---|
| অপ্রচলিত শক্তি মন্ত্রক, ভারত সরকার | ১০ লক্ষ টাকা |
| বিজ্ঞান, প্রযুক্তি ও অপ্রচলিত শক্তি (প.ব. সরকার) | ১০ লক্ষ টাকা |
| পশ্চিমবঙ্গ পুনর্নবীকরণযোগ্য শক্তি (উন্নয়ন সংস্থা) | ২৫ লক্ষ টাকা |

(খ) ২০০০ সালের জানুয়ারি মাসে এনার্জি পার্কটি জনসাধারণের জন্য খুলে দেওয়া হবে বলে আশা করা যায়।

(গ) 'এনার্জি হাট'টি স্থাপন করা হয়েছে শক্তি বিষয়ে শিক্ষার উদ্দেশ্যে। এনার্জি হাটে থাকবে সৌরশক্তি চালিত ফ্রিজ, লাইট, ফ্যান, টেলিভিসন, কম্পিউটার প্রভৃতি। এনার্জি হাটে ছোট একটি শক্তি বিষয়ক পাঠাগারও থাকবে। পরিবার নিয়ে শিক্ষামূলক বিনোদন ব্যবস্থার জন্যই 'এনার্জি হাট'টি স্থাপন করা হয়েছে।

### রাজ্যে বিদ্যুৎবিহীন মৌজা

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩) **শ্রী রবীন মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বিদ্যুৎবিহীন মৌজাগুলিতে দ্রুত বিদ্যুতায়ণের কাজ করার জন্য সরকার গ্রামীণ বিদ্যুৎ সংস্থা স্থাপন করার পরিকল্পনা নিয়েছে; এবং

(খ) সত্যি হলে, হুগলি জেলার কোন্ কোন্ ব্লকে উক্ত সংস্থার মাধ্যমে বিদ্যুতায়নের ব্যবস্থা হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ বিষয়ে এখনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। আলাপ-আলোচনা চলছে।

### হুগলি জেলায় দূষণসৃষ্টিকারি কারখানা

২৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫) **শ্রী রবীন মুখার্জি ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৯ সালের জানুয়ারি থেকে অক্টোবর পর্যন্ত হুগলি জেলায় কতগুলি কারখানাকে রাজ্য পরিবেশ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ পরিবেশ দূষণের জন্য

চিহ্নিতকরণ করেছে (কারখানাগুলির নামসহ)?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৯ সালের জানুয়ারি থেকে অক্টোবর পর্যন্ত হুগলি জেলায় নিম্নলিখিত কারখানাগুলি রাজ্য পরিবেশ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ পরিবেশ দূষণের জন্য বিশেষভাবে চিহ্নিতকরণ করেছে ঃ

১। কেশরাম রেয়ন ময়াসরাই, হুগলি;

২। ত্রিবেণী টিস্যু, ত্রিবেণী;

৩। ব্যান্ডেল থার্মাল পাওয়ার স্টেশন, ব্যান্ডেল;

৪। ডানকুনি কোল কমপ্লেক্স, ডানকুনি;

৫। ব্ল্যাক ডায়মন্ড ব্রেভারেজ;

৬। মাদার ডেয়ারি ক্যালকাটা, ডানকুনি;

৭। ফসফেট কোম্পানি লিমিটেড, রিষড়া;

৮। আই. সি. আই., রিষড়া;

৯। ন্যালকো, কোন্নগর;

১০। জয়শ্রী টেক্সটাইল, রিষড়া;

১১। কুসুম প্রোডাক্টস্, রিষড়া;

১২। বার্নস্ ফিল্প, ভদ্রকালি;

১৩। বেঙ্গল ডিস্টিলারি, ভদ্রকালি;

১৪। হিন্দুস্থান মোটরস, হি[illegible]মোটর;

১৫। শ্রীরামপুর ডিস্টিলারি, শ্রীরামপুর;

১৬। বি.এম. কেমিক্যাল, রিষড়া;

১৭। ইনডোটান কেমিক্যালস্, বিরাটি দিল্লি রোড;

১৮। সানক্রোম, কোন্নগর;

১৯। ক্রোম কেমিক্যাল, কোন্নগর;

২০। ওয়াল্ডিজ্ লিমিটেড, কোন্নগর;

২১। রাজ কেমিক্যালস্ প্রাইভেট লিমিটেড, ডানকুনি;

২২। ব্রান্ড অ্যালয় স্টিল, দিল্লি রোড, বেলুমিল্কি;

২৩। গনশান ফেরো কাস্ট, দিল্লি রোড;

২৪। আধুনিক স্টিল, দিল্লি রোড, শ্রীরামপুর;

২৫। ভিকি ইস্পাত, দিল্লি রোড, বেলুমিল্কি;

২৬। হুগলি ইস্পাত, দিল্লি রোড;

২৭। দেব স্টিল অ্যান্ড কাস্টিং, দিল্লি রোড, শেওড়াফুলি;

২৮। স্টিল অ্যান্ড ক্র্যাকরস, দিল্লি রোড, শ্রীরামপুর;

২৯। আসাম টিউবস, দিল্লি রোড, সিমলা;

৩০। বালাজি ইস্পাত, সাংরাপাড়া, ডানকুনি;

৩১। হায়দ্রাবাদ ইন্ডাস্ট্রি, হিন্দমোটর;

৩২। আর.এল. ইস্পাত, ডানকুনি;

৩৩। এইচ. ডি. সি. গামুমাড়ি, ডানকুনি;

৩৪। বি.বি. ফোর্জিং, সিমলা;

৩৫। মাল্টি সার্ভ রোল্‌স, দিল্লি রোড, শ্রীরামপুর;

৩৬। সুপার ফোর্জিং অ্যান্ড স্টিল, দুর্গাপুর হাইওয়ে, ডানকুনি;

৩৭। জয়শ্রী ইনস্যুলেটর, রিষড়া;

৩৮। হিন্দুস্থান ন্যাশনাল গ্লাস, রিষড়া;

৩৯। কেশোরাম স্পান পাইপ, অ্যাডকোন্নগর;

৪০। উইনডো গ্লাস, অ্যাডকোন্নগর;

৪১। ডকটিস ইন্ডিয়া, শ্রীরামপুর;

৪২। লাইট মেটাল ইন্ডাস্ট্রিজ হয়রা;

৪৩। লেডস্টোন, এনার্জি লিমিটেড, রাজহাট, পোলবা;

৪৪। ইন্ডিয়া মেটাল, ডানকুনি;

৪৫। টাবকো, ডানকুনি;

৪৬। রক্ষিত কেমিক্যালস, চন্দননগর;

৪৭। ন্যাশানাল কেমিক্যালস, চন্দননগর;

৪৮। আরামবাগ পেপার মিল, আরামবাগ;

৪৯। ভদ্রেশ্বর ফাউন্ড্রি, ভদ্রেশ্বর;

৫০। গ্যান্জেস ম্যানুফ্যাকচারিং, বাঁশবেড়িয়া;

৫১। ওয়েলিংটন জুট মিল, রিষড়া;

৫২। ইনডাস ফুড প্রোডাক্টস, দিল্লি রোড;

৫৩। গোবিন্দ স্টিল, হুগলি;

৫৪। তিরুপতি ট্রেডিং, হুগলি;

৫৫। নিজন ট্রেডার, হুগলি;

৫৬। জি.আই.এস. কটন মিল, বৈদ্যবাটি;

**চুঁচুড়া সদর হাসপাতালের ব্লাড ব্যাঙ্ক**

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৭) **শ্রী রবীন মুখার্জি** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার চুঁচুড়া সদর হাসপাতালের ব্ল্যাড ব্যাঙ্কটি দিবারাত্র খোলা রাখার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্ল্যাড ব্যাঙ্কের দৈনন্দিন কাজের চাপ পরিমাপ করে এই ব্যাপারে সিদ্ধান্ত হয়।

(খ) এখন এই প্রশ্ন ওঠে না।

**"দুর্গাপুর এক্সপ্রেসওয়ে"**

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৯) শ্রী রবীন মুখার্জি ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দুর্গাপুর এক্সপ্রেসওয়েতে যান চলাচলের উপর টোল ট্যাক্স আদায় করা হবে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ ট্যাক্স আদায় করা হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) ১৩ই ডিসেম্বর ১৯৯৭ সাল থেকে ট্যাক্স আদায় করা হচ্ছে।

**দুর্গাপুর এক্সপ্রেসওয়ের টোল-ট্যাক্স আদায়কারি সংস্থা**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫০) শ্রী রবীন মুখার্জি ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দুর্গাপুর এক্সপ্রেসওয়ের টোল ট্যাক্স আদায়কারি সংস্থার নাম কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে মহামান্য কলকাতা হাইকোর্টের আদেশানুসারে নিযুক্ত রিসিভারের তত্ত্বাবধানে দুর্গাপুর এক্সপ্রেসওয়ের টোল ট্যাক্স আদায় করা হচ্ছে।

**"মিলনপল্লি উচ্চ বিদ্যালয়"**

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫) শ্রী রবীন মুখার্জি ঃ বিদ্যালয় শিক্ষা বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় বাঁশবেড়িয়াতে মিলনপল্লি উচ্চ বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এ ধরনের কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### বি.টি.পি.এস. বিদ্যুৎ কেন্দ্র

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৮) **শ্রী রবীন মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হুগলি জেলার বলাগড় ব্লকে নির্মীয়মাণ বি.টি.পি.এস. বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রটির কাজ এখন কোন্ পর্যায়ে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বলাগড় পাওয়ার কোম্পানি ২০০৩/২০০৪ সালের মধ্যে হুগলি জেলার বলাগড় ব্লকে বলাগড় তাপবিদ্যুৎ কেন্দ্রটির বিদ্যুৎ উৎপাদন শুরু করবার লক্ষ্যে ২০০০ সালের এপ্রিল মাসে নির্মাণকাজ আরম্ভ করবে বলে জানিয়েছে।

### প্রাথমিক শিক্ষক নিয়োগ

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ২২২) **শ্রী তপন হোড় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সাম্প্রতিককালে রাজ্যের কিছু জেলায় প্রাথমিক শিক্ষক নিয়োগকে কেন্দ্র করে বেশ কিছু অনিয়মের অভিযোগ রাজ্য সরকারের গোচরে এসেছে;

(খ) সত্যি হলে, কোন্ কোন্ জেলায় উক্ত সমস্যা দেখা দিয়েছে; এবং

(গ) উক্ত সমস্যা নিরসনে রাজ্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না —এ ধরনের কোনও অভিযোগ রাজ্য সরকারের গোচরে আসেনি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### উত্তরবঙ্গে হাইকোর্টের সার্কিট বেঞ্চ

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৩০) শ্রী তপন হোড় ঃ বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরবঙ্গে হাইকোর্টের সার্কিট বেঞ্চ স্থাপনের প্রস্তাবটি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) উক্ত সার্কিট বেঞ্চটি কোথায় স্থাপন করা হবে বলে স্থিরীকৃত হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তাবটি বর্তমানে কেন্দ্রীয় সরকারের আইন মন্ত্রকের বিবেচনাধীন আছে।

(খ) প্রস্তাবটি সার্কিট বেঞ্চটি জলপাইগুড়িতে স্থাপন করার পক্ষে হাইকোর্টের অভিমতটি রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে জানিয়েছে।

### রাজ্যে ফুলের চাষ

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৩১) শ্রী তপন হোড় ঃ খাদ্য ও প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে ফুলের চাষ বৃদ্ধি করতে রাজ্য সরকার যৌথ উদ্যোগে বিশেষ পরিকল্পনা গ্রহণ করেছে;

(খ) সত্যি হলে, কোথায় কোথায় উক্ত উদ্যোগ গ্রহণ করা হয়েছে;

(গ) উক্ত উদ্যোগে কত টাকা ব্যয় হতে পারে; এবং

(ঘ) রাজ্য সরকার রাজ্যের বাইরে ফুল রপ্তানির বিষয় কোনও পরিকল্পনা নিয়েছে কি?

**খাদ্য ও প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) পাঁশকুড়া ও দেউলিয়া, (২) হাওড়ায় মল্লিকঘাট, (৩) শিলিগুড়িতে।

(গ) বর্তমান অর্থনৈতিক বছরে প্রাথমিক পরিকল্পনা আলোচনা স্তরে আছে।

(ঘ) হ্যাঁ। উত্তরবঙ্গে ফুল চাষের প্রকল্প থেকে এইভাবে ব্যবস্থার কথা আছে।

**রাজ্যের রাস্তাঘাট সংস্কার**

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের রাস্তাঘাটের বেহাল অবস্থা সম্বন্ধে রাজ্য সরকার অবহিত আছে কি না;

(খ) থাকলে, বেহাল রাস্তাগুলি মেরামতের বিষয়ে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(গ) জি.টি. রোড (শক্তিগড় থেকে বালি পর্যন্ত) দিল্লি রোড (মগরা থেকে বালি পর্যন্ত) এবং বোম্বে রোড (বালি থেকে খড়গপুর পর্যন্ত) রাস্তাগুলির সংস্কারের জন্য বর্তমানে কি পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার অবহিত আছে।

(খ) প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(গ) পালসিট থেকে ডানকুনি জাতীয় সড়কটির বর্তমানে রাজ্যসড়ক পর্যায়ভুক্ত হয়েছে। এটি জাতীয় সড়ক শাখা থেকে রাজ্যসড়ক শাখায় হস্তান্তর করা হবে। এখনও কোনও অর্থ বরাদ্দ নেই।

বোম্বে রোড বালি থেকে খড়গপুর পর্যন্ত অংশটি 'ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব ইন্ডিয়া'য় হস্তান্তর হচ্ছে। এ বছরের (১৯৯৯-২০০০) জন্য ওনারা অর্থ বরাদ্দ করবেন। এ পর্যন্ত ৭৩.৫০ লাখ টাকা বরাদ্দ করেছেন।

**কোনা এক্সপ্রেসওয়ে**

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫) **শ্রী আব্দুল মান্নান ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কোনা এক্সপ্রেসওয়েটি চালু হওয়ার দু-তিন মাস পরে থেকেই বেহাল হয়ে পড়েছে;

(খ) সত্যি হলে, কারণ কি; এবং

(গ) রাস্তাটি পুনরায় সংস্কার করতে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি না?

**নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনা এক্সপ্রেসওয়ে ৭.২ কি.মি. দীর্ঘ। শেষের দিকে ১.৮ কি.মি. রাস্তার কিছুটা ক্ষতিগ্রস্ত।

(খ) উপরোক্ত রাস্তার অংশটির Embankment ১৯৭৮ সালে মাটি দিয়ে তৈরি হয়েছিল। অনুসন্ধান করে দেখা গেছে ঐ মাটির বৈশিষ্টের জন্য বর্ষার অনুপ্রবেশিত জল সহজে প্রবাহিত হয় না এবং মাটি নিজে ধারণ করে রাখে। ফলে মাটির গুণগত মানের পরিবর্তন হয় এবং বহনক্ষমতা কমে যায়। তা ছাড়া দুই-লেন রাস্তার তুলনায় ভারী গাড়ির সংখ্যা অত্যাধিক মাত্রায় বেড়ে যাওয়ায় তলার মাটির ওপরের চাপ উক্ত মাটির বহনক্ষমতাকে অতিক্রম করে যায় ও রাস্তার ক্ষতিসাধন করে।

(গ) রাস্তাটি সংস্কারের কাজ হাতে নেওয়া হয়েছে এবং আগামি বর্ষার আগে শেষ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। কোনা এক্সপ্রেসওয়ের ওপর বাড়তি গাড়ির চাপ কমানোর জন্য রাস্তাটি সম্প্রসারিত করে ৪-লেন করার কাজও শুরু হয়েছে।

**জলপ্লাবন ও যমুনা নদীর সংস্কার**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৬০) **শ্রী বাদল ভট্টাচার্য ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার অবগত আছে কি, উত্তর ২৪-পরগনা জেলার বনগাঁ, হাবড়া, অশোকনগর ও স্বরূপনগরের বিস্তীর্ণ এলাকা বৃষ্টির জলে প্লাবিত হচ্ছে;

(খ) অবগত থাকলে, এই প্লাবন রোধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে;

(গ) ঐ এলাকায় যমুনা নদী সংস্কারের জন্য কোনও পরিকল্পনা আছে কি; এবং

(ঘ) থাকলে, ঐ পরিকল্পনাটির রূপরেখাটি কি রূপ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, অবগত আছে। ইছামতি নদী, যমুনা নদী, পদ্মা নদী এবং নোনাপাং-এর বিভিন্ন অংশে পলি জমে যাওয়ার জন্য এবং কিছু অংশে নদীখাতে মাছের ভেড়িবাঁধ নির্মাণের জন্য উক্ত অঞ্চলগুলিতে প্লাবন হয়।

(খ) জলনিকাশি ব্যবস্থার জন্য জেলা পরিষদের সহযোগিতায় নিম্নোক্ত কাজগুলি বাস্তবায়িত করার প্রস্তাব পেশ করা হয়েছে।

ইছামতি নদী (বনগাঁ, স্বরূপনগর এবং হাবড়ার কিছু অংশের জল নিকাশির জন্য)—

(১) নিম্নজলতল (লো ওয়াটার লেভেল) পর্যন্ত ইছামতি নদীর ঘোলাঘাট হইতে টিপি পর্যন্ত ৭০ চেন (প্রায় ২ কি.মি.) পুনর্খনন (রি-সেকশনিং)। আনুমানিক ব্যয়—১৪.৩৫ লাখ।

(২) নিম্নজলতল (লো ওয়াটার লেভেল) পর্যন্ত ইছামতি নদীর রামচন্দ্রপুর হইতে তেঁতুলিয়া পর্যন্ত ১৫০ চেন (প্রায় ৪.৫ কি.মি.) পুনর্খনন (রি-সেকশনিং)। আনুমানিক ব্যয়—৩০.৭৫ লাখ।

(৩) বনগাঁ শহরের দক্ষিণ অংশের ঢাকাপাড়া, ঝাউডাঙ্গা ইত্যাদি অঞ্চলকে ইছামতির প্লাবন হইতে রক্ষার জন্য ডুমাখালের উপর একটি সুইস্ গেট নির্মাণ। আনুমানিক ব্যয়—১১০.০০ লাখ।

যমুনা নদী (হাবড়ার একাংশ, বনগাঁ ও গাইঘাটা অঞ্চলের কিছু অংশের জল নিকাশির জন্য)—

(৪) নিম্নজলতল (লো ওয়াটার লেভেল) পর্যন্ত যমুনা নদীর মোলাডাঙ্গা হইতে টিম্পি পর্যন্ত ৮০ চেন (প্রায় ২.৫ কি.মি.) পুনর্খনন (রি-সেকশনিং)। আনুমানিক ব্যয়—১৬.৪০ লাখ।

পদ্মা নদী (হাবড়ার একাংশ, অশোকনগরের কিছু অংশ এবং দেগঙ্গা থানার

কিছু অংশের জল-নিকাশির জন্য)—

(৫) পদ্মা নানা নদীর নূতন পরিকল্পিত গতিপথ (অ্যালাইনমেন্ট) অনুযায়ী নন্দীপুর হইতে কুরুলিয়া এবং নাংলা-বিল হইতে আঙখোলা পর্যন্ত মোট ১৫ কি.মি. সংস্কার। আনুমানিক ব্যয়—১২২.০০ লাখ।

নোনাগাং (অশোকনগরের কিছু অংশ, দেগঙ্গা ও বারাসাত থানার কিছু অংশের জলনিকাশির জন্য)—

(৬) নোনাগাং নদীর ৩.০০ কি.মি. হইতে ১০.০৮ কি.মি. (তেলিয়া হইতে বেলিয়াঘাটা রোড ব্রিজ পর্যন্ত) অবধি নিম্নজলতল (লো ওয়াটার লেভেল) পুনর্খনন (রি-সেকশনিং)। আনুমানিক ব্যয়—৫৮.৩০ লাখ।

(৭) নোনাগাং নদীর ১০.০৮ কি.মি. হইতে ৩০.৩৬ কি.মি. (বেলিয়াঘাটা রোড ব্রিজ হইতে গুমা-যশোর রোড ব্রিজ পর্যন্ত) অবধি পুনর্খনন (রি-সেকশনিং)। আনুমানিক ব্যয়—৭৩.৫০ লাখ।

উপরিউক্ত কাজের মোট আনুমানিক ব্যয় ৪২৫.৩০ লাখ। এ ছাড়া, বিভিন্ন খাল ও নদীতে বে-আইনি দখল (যথা—ইটভাটা, মাছের ভেড়ি, মাচের পাটা ইত্যাদি) মুক্ত করার পরিকল্পনা আছে। জেলা প্রশাসন ও জেলা পরিষদের সাথে যুক্তভাবে এ কাজ করা হবে।

উপরিউক্ত কাজগুলোর মধ্যে অগ্রাধিকার ভিত্তিতে অর্থের বরাদ্দ অনুযায়ী জেলা পরিষদের সাথে আলোচনাক্রমে এ বছর (১৯৯৯-২০০০) এবং আগামি বছর (২০০০-২০০১) কাজ শুরু করা হবে।

(গ) হ্যাঁ, আছে।

(ঘ) পরিকল্পনাটির রূপরেখাটি এইরূপ—

(১) যমুনা ও তার শাখানদীগুলির সংস্কার, (২) পরিকল্পনা অনুযায়ী বিভিন্ন স্থানে ব্রিজ ও স্লুইস নির্মাণ।

### গড়িয়াহাটে উড়ালপুল নির্মাণ

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৩) **শ্রী অশোককুমার দেব ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গড়িয়াহাটে উড়ালপুল নির্মাণকাজের জন্য ঐ এলাকায় বেশ কিছু পূর্ণবয়স্ক গাছ কেটে ফেলার উদ্যোগ নেওয়া হচ্ছে;

(খ) সত্যি হলে, মোট কতসংখ্যক গাছ কাটা হবে;

(গ) গাছ কাটার ব্যাপারে সংশ্লিষ্ট আইনের বাধা দূর কিভাবে করা হবে; এবং

(ঘ) গাছ না কেটে বিকল্প কোনও পদ্ধতি অবলম্বন করার কথা সরকার বিবেচনা করছে কি?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আংশিকভাবে সত্য। বড় গাছ যেগুলি বড় হতে অনেক সময় লাগে সেগুলিকে সম্পূর্ণ না কেটে তুলে নিয়ে অন্যত্র লাগাবার ব্যবস্থা করা হচ্ছে এবং যেগুলি তাড়াতাড়ি বড় হয় সেগুলিকে কেটে সেগুলির চারা পুনঃরোপনের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(খ) মোট প্রায় ৫৯টি গাছ উড়ালপুল তৈরির জন্য কাটতে হবে। আর ৫৭টি গাছ তুলে অন্যত্র লাগাবার ব্যবস্থা করা হবে।

(গ) এ ব্যাপারে দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের নির্দিষ্ট আদেশ মেনে চলার কথা বলা হয়েছে।

(ঘ) গাছের ক্ষতি না করে বা গাছ না কেটে উন্নয়নের কাজ করার জন্য প্রাথমিক দৃষ্টি দেওয়া হয়। তবে একান্ত প্রয়োজন হলে এবং নিরুপায় হলেই গাছ কাটা বা অন্যত্র সরাবার কথা ভাবা হয়। এক্ষেত্রেও সেইরূপ বিবেচনা করা হয়েছে এবং স্থিতিশীল উন্নয়নের দিকে নজর রেখেই এই ব্যবস্থা নেওয়া হয়েছে।

### বন্যাত্রাণে কেন্দ্রীয় অনুদান

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৮) **শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ বছরের (১৯৯৯) বন্যাত্রাণে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কি পরিমাণ আর্থিক সাহায্য করেছে; এবং

(খ) এর মধ্যে অনুদান এবং ঋণের পরিমাণ কত?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার এই রাজ্য সরকারকে মোট ৩৩.৩৭৫ কোটি টাকা আর্থিক ত্রাণ সাহায্য প্রদান করেছে। ১৯৯৯-২০০০ আর্থিক বছরে "দুর্যোগজনিত ত্রাণ তহবিল" (সি.আর.এফ.)-এ কেন্দ্রের দেয় ৭৫ শতাংশ-র মধ্যে প্রতি কিস্তি ১১.১২৫ কোটি টাকা হিসাবে তিন কিস্তিতে উপরোক্ত পরিমাণ অর্থ কেন্দ্রীয় সরকার এই রাজ্য সরকারকে মঞ্জুর করেছে।

(খ) "দুর্যোগজনিত ত্রাণ তহবিল" (সি.আর.এফ.)-এ রাজ্যের অনুকূলে প্রদত্ত কেন্দ্রের দেয় আর্থিক সাহায্যের (৭৫ শতাংশ) পরিমাণ পুরোপুরিই অনুদান।

**টাউন ও রুর‍্যাল লাইব্রেরি**

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৯) শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে বর্তমানে কতগুলি টাউন ও রুর‍্যাল লাইব্রেরি আছে (জেলাওয়ারি)?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যে বর্তমানে টাউন লাইব্রেরি = ১১৫টি। উন্নীত টাউন লাইব্রেরি = ১১৩টি। রুর‍্যাল লাইব্রেরি = ২,২০০টি।

জেলাওয়ারি হিসাব

| জেলা | টাউন লাইব্রেরি | উন্নীত টাউন লাইব্রেরি | রুর‍্যাল লাইব্রেরি/সমতুল্য প্রাইমারি ইউনিট লাইব্রেরি |
|---|---|---|---|
| বাঁকুড়া | ৩ | ৪ | ১১২ |
| বীরভূম | ৫ | ৪ | ১১৪ |
| বর্ধমান | ৬ | ১৫ | ১৮৮ |
| কলকাতা | ৩ | ৫ | ৮৮ |
| কোচবিহার | ৫ | ২ | ১০২ |
| দার্জিলিং | ৪ | ৫ | ১১৭ |

| জেলা | টাউন লাইব্রেরি | উন্নীত টাউন লাইব্রেরি | রুর‍্যাল লাইব্রেরি/সমতূল্য প্রাইমারি ইউনিট লাইব্রেরি |
|---|---|---|---|
| উত্তর দিনাজপুর | ৩ | ১ | ৫১ |
| দক্ষিণ দিনাজপুর | — | ৪ | ৫২ |
| হুগলি | ১২ | ১০ | ১৩৫ |
| হাওড়া | ৪ | ৮ | ১২৩ |
| জলপাইগুড়ি | ২ | ৭ | ৯৯ |
| মালদা | ৪ | ৫ | ৯০ |
| মেদিনীপুর | ১০ | ১৫ | ২৪৩ |
| মুর্শিদাবাদ | ৯ | ৩ | ১৪৬ |
| নদীয়া | ৬ | ৩ | ১০০ |
| পুরুলিয়া | ৩ | ২ | ১১১ |
| উত্তর ২৪-পরগনা | ২৬ | ১২ | ১৮২ |
| দক্ষিণ ২৪-পরগনা | ১০ | ৮ | ১৩৭ |

## কারানাঘাট ব্রিজের জন্য টেন্ডার

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৭) শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি

(ক) এটা কি সত্যি যে, দামোদর নদের উপর কারানাঘাট ব্রিজের জন্য টেন্ডার ডাকা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত ব্রিজের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি। এজেন্সি নির্বাচনও হয়েছে।

(খ) জেলা পরিষদ দ্বারা কাজ শুরু করার আদেশদানের উপর নির্ভর করছে।

**ফুলচাষ ও ফুল চাষিদের উন্নতিকল্পে সরকারি পদক্ষেপ**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৮০) শ্রী **ব্রহ্মময় নন্দ ঃ** খাদ্য ও প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ফুলচাষ ও ফুল চাষিদের উন্নতির জন্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছে?

**খাদ্য ও প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ফুলচাষ ও ফুল চাষিদের উন্নতির জন্য সরকার নিম্নলিখিত পদক্ষেপগুলি গ্রহণ করেছে—

(১) ফুল চাষিদের অনুদান প্রদান;

(২) ফুল চাষিদের প্রদর্শনক্ষেত্র স্থাপন;

(৩) ফুল চাষিদের প্রশিক্ষণ দেওয়ার;

(৪) শীততাপ নিয়ন্ত্রিত ঘর নির্মাণ;

(৫) ফুলচাষের উপকরণ সরবরাহ;

(৬) সুসংহত বাজার স্থাপন;

(৭) বিদেশে ফুল রপ্তানির পরিকল্পনা।

**জেলের জমিতে বে-আইনি লোকের বসবাস**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৩) শ্রী **ব্রহ্মময় নন্দ ঃ** কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আলিপুর, প্রেসিডেন্সি ও দমদম সেন্ট্রাল জেলের জমিতে কিছু লোক বে-আইনিভাবে বাড়ি তৈরি করে বসবাস করছে; এবং

(খ) সত্যি হলে, কোন্ কোন্ জেলের জমিতে কত সংখ্যক লোক বাড়ি তৈরি করেছে?

**কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ সত্যি।

(খ) দমদম সেন্ট্রাল জেলে .. ৬৬ জন

প্রেসিডেন্সি জেলে .. ১৭৪ জন

আলিপুর সেন্ট্রাল জেলে .. ৫০ জন

আলিপুর স্পেশ্যাল জেলে.. ৭ জন

**কলকাতায় অগ্নিকাণ্ড**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৮৯) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** অগ্নি নির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১-৮-৯৯ থেকে ৩১-১০-৯৯ পর্যন্ত কলকাতায় কতগুলি অগ্নিকাণ্ডের ঘটনা ঘটেছে; এবং

(খ) কোথায় কোথায় ঘটেছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১-৮-৯৯ থেকে ৩১-১০-৯৯ পর্যন্ত কলকাতায় ২৬৮টি অগ্নিকাণ্ডের ঘটনা ঘটেছে।

(খ) অগ্নিকাণ্ডের স্থানগুলি সংযোজন তালিকায় উল্লেখ করা হল। (প্রতিলিপিটি গ্রন্থাগারের টেবিলে রাখা হল।)

**রাজ্যে উড়ালপুল**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৩) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় উড়ালপুল কোথায় কোথায় আছে; এবং

(খ) রাজ্যে নতুন উড়ালপুল তৈরির কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পূর্ত (সড়ক) বিভাগের অধীনে কলকাতায় কোনও উড়ালপুল নেই।

(খ) পূর্ত (সড়ক) বিভাগের অধীনে বাগুইহাটিতে একটি নতুন উড়ালপুল তৈরির

পরিকল্পনা আছে।

## হাসপাতাল উন্নয়ন

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৪) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় রাজ্যের কয়েকটি হাসপাতালকে উন্নীত করা হচ্ছে;

(খ) সত্যি হলে, বিগত ১৯৯৬ থেকে ১৯৯৯ সালের জুন পর্যন্ত বিশ্বব্যাঙ্কের টাকায় কতগুলি হাসপাতালের উন্নয়ন কার্য সমাপ্ত হয়েছে; এবং

(গ) রাজ্যের কোন্ কোন্ জেলা ও মহকুমা হাসপাতালগুলিতে নতুন ইউনিট সংযোজন করার পরিকল্পনা আছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য।

(খ) উল্লিখিত পর্বে মোট ৯টি হাসপাতালের নির্মাণকার্য সমাপ্ত হয়েছে—

(১) আমরাগুড়ি গ্রামীণ হাসপাতাল, হাওড়া,

(২) বেলুড় রাজ্য সাধারণ হাসপাতাল, হাওড়া;

(৩) দুবরাজপুর গ্রামীণ হাসপাতাল, বীরভূম;

(৪) গদামখুরা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, দক্ষিণ ২৪-পরগনা;

(৫) গোপালপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, উত্তর ২৪-পরগনা;

(৬) ঘোলা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, উত্তর ২৪-পরগনা;

(৭) ঘঁটিয়ারীশরিফ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, দক্ষিণ ২৪-পরগনা;

(৮) লবণহ্রদ রাজ্য সাধারণ হাসপাতাল, উত্তর ২৪-পরগনা;

(৯) বেলডাঙ্গা গ্রামীণ হাসপাতাল, মুর্শিদাবাদ।

(গ) প্রকল্পভুক্ত ২০৭টি হাসপাতালের (জেলা ১৫, মহকুমা/রাজ্যসাধারণ ৬০, গ্রামীণ

৯৬, সুন্দরবনাঞ্চল ৩৫, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র) সবকটিতেই পুনর্নির্মাণ ও প্রসারণের প্রস্তাব আছে ও তদনুসারে প্রয়োজনীয় কাজকর্মেরও অগ্রগতি হচ্ছে। এছাড়া বিভিন্ন ধরনের স্বাস্থ্য সংক্রান্ত পরিষেবারও ব্যবস্থা আছে।

জেলা মহকুমা, রাজ্য সাধারণ হাসপাতালগুলিতে এন্ডোস্কোপি, ল্যাপেরোস্কোপি ও আলট্রা-সোনোগ্রাফি ইউনিট স্থাপনের কাজের সন্তোষজনক অগ্রগতি হচ্ছে। এছাড়া জেলা হাসপাতালগুলিতে বার্ণ ইউনিট ও আই.টি.ইউ. স্থাপনের কাজও আছে।

### Malignant Malaria

48. (Admitted Question No. 297) **Shri Saugata Roy : Will** the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the names of the Government Hospitals in Calcutta which were admitting patients affected by malignant malaria in the last 3 months; and

(b) the number of patients admitted in these Hospitals ?

**Minister-in-charge of Health and Family Welfare Department :**

(a) Names of the Government Hospitals etc.—

(1) Medical College Hospitals;

(2) R.G. Kar Medical College Hospitals;

(3) N.R.S. Medical College Hospitals;

(4) National Medical College Hospitals;

(5) S.S.K.M. Hospital;

(6) S.N. Pandit Hospitals;

(7) I.D.B.G. Hospitals;

(8) B.C. Roy Children Hospitals;

(9) M.R. Bangur Hospitals;

(10) Vidyasagar Hospitals.

(b) The number of patients admitted etc.—

| Sl.No. | Name of the Institutions | Sept.'99 | Oct.'99 | Nov.'99 | Total |
|---|---|---|---|---|---|
| (1) | Medical College Hospital | 550 | 430 | 425 | 1,405 |
| (2) | R.G. Kar Medical College Hospital | 720 | 680 | 775 | 2,175 |
| (3) | N.R.S. Medical College Hospital | 250 | 130 | 125 | 505 |
| (4) | National Medical College Hospital | 47 | 79 | 82 | 208 |
| (5) | S.S.K.M. Hospital | 7 | 3 | 4 | 14 |
| (6) | S.N.P. Hospital | 273 | 318 | 276 | 867 |
| (7) | I.D.B.G. Hospital | 5 | 15 | 24 | 44 |
| (8) | B.C. Roy Children Hospital | 10 | 13 | 14 | 37 |
| (9) | M.R. Bangur Hospital | — | — | — | — |
| (10) | Vidyasagar Hospital | 16 | 22 | — | 38 |

## সব্‌জির মূল্যবৃদ্ধি রোধ

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৩) শ্রী সৌগত রায় ঃ কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে সব্‌জির মূল্যবৃদ্ধি রোধ করতে সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করেছে?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যে সব্‌জির যোগান সাধারণভাবে এই রাজ্যের উৎপাদিত সব্‌জি ফসল

থেকেই মেটানো হয়। বর্তমান বৎসরে অকাল বর্ষণ, ঝড়-ঝঞ্ঝা ও ট্রাক ধর্মঘটের প্রভাব স্বরূপ সব্জির দাম উর্ধ্বমুখি হয়েছিল। লক্ষ্য করলে দেখা যায় প্রতি বৎসর খরিফ মরশুমের শেষ ও রবি মরশুমের প্রথম দিকে সব্জির দাম উর্ধ্বমুখি থাকে, সব্জির বাজারে দরের স্বাভাবিক ওঠানামার ক্ষেত্রে সরকারি হস্তক্ষেপের কোনও অবকাশ নেই।

## Tornado in Tamluk

50. (Admitted Question No. 310) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Relief Department be pleased to state—

(a) number of people affected by the recent tornado in which Tamluk Sub-Division was highly affected;

(b) total relief distribution by the Government and mode of distribution of the same ?

**Minister-in-charge of the Relief Department :**

(a) 12,255 persons.

(b) The following articles were distributed among the affected persons.

| | | |
|---|---|---|
| Polysheet | .. | 3,000 pcs |
| Dhuti | .. | 300 pcs |
| Saree | .. | 1,200 pcs |
| Lungi | .. | 450 pcs |
| Children Garments | .. | 1,000 pcs |
| Blanket | .. | 1,660 pcs. |

<u>Special G.R.</u>

| | | |
|---|---|---|
| (1) Rice | .. | 94 M.T. |

| | | |
|---|---|---|
| (2) Wheat | .. | 48 M.T. |
| Kerosene Oil | .. | 500 Litres |

**Great Eastern Hotel**

51. (Admitted Question No. 314) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Tourism Department be pleased to state—

(a) whether Great Eastern Hotel is facing financial crisis and employees are not getting salaries on time ?

(b) if so, reasons thereof; and

(c) steps taken in the matter ?

**Minister-in-charge of the Tourism Department :**

(a) Yes.

(b) (i) Gradual decline in this Hotel's Business during the last few years.

(ii) Enhancement of the Pay & allowances of employees as per interim recommendation of 4th Pay Commission.

(c) The Hotel Authority has placed a proposal to Tourism Department for Grants-in-Aid of Rs.1.50 crore during 1999-2000. The State Government has already released Rs.20 lakh (Rupees twenty lakh) for payment of bonus in October 1999. Finance Department has further been moved for sanction of further Rs.40 lakh (Forty lakhs) as Grant-in-Aid to Great Eastern Hotel. Besides, the Hotel Authority has taken steps for realising outstanding dues from various organisations.

**মাধ্যমিক পরীক্ষায় ইতিহাস বিষয়ের সিলেবাস**

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৩২১) শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় : বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মাধ্যমিকের ইতিহাস সিলেবাসে ভারতীয় সংবিধানের মূল অংশ (রাজ্যসভা, লোকসভা, বিধানসভা, পঞ্চায়েত ইত্যাদি) বাদ দেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাধ্যমিক ইতিহাসের পাঠক্রমে ভারতীয় সংবিধানের যে অংশ পূর্বে ছিল, তা এখনো আছে—এর কোনও অংশ বাদ দেওয়া হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## সরকারি হাসপাতালের উন্নয়ন

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৯) **শ্রী নির্মল ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪-পরগনা জেলায় বিশ্বব্যাঙ্কের টাকায় সরকারি হাসপাতালগুলির উন্নয়নের পরিকল্পনা (স্টেট হেলথ প্রোজেক্ট-২) সরকারের রয়েছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আগামি ২০০১ সালের মধ্যেই প্রকল্পটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়।

## নোয়াই ও বাগজোলা খাল

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৩) **শ্রী নির্মল ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জল নিষ্কাশনী ব্যবস্থায় খড়দহ, নোয়াই এবং বাগজোলা খালের সংস্কারের কাজ সমাপ্ত না হওয়ার কারণ কি; এবং

(খ) এর জন্য বরাদ্দ টাকার পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) **খড়দহ খাল ঃ** খড়দহ খাল ও অ্যান্টি ম্যালেরিয়া খালের পলি অপসারণের কাজ এখন পর্যন্ত ৯৬ শতাংশ শেষ হয়েছে।

খড়দহ খালে হিন্দুস্থান লেভি কেমিক্যালের বর্জ্য পদার্থ, যেমন—অ্যাসিড ইত্যাদি নিষ্কাশনের হেতু শ্রমিকদের হাতে-পায়ে চর্মরোগজনিত কারণে কাজের পরিবেশ অন্তরায় হয়ে দাড়ানোয় ০.২৬ কি.মি. (৮১.৫০ চেন থেকে ৯০ চেন) পর্যন্ত এখানে সম্পূর্ণ কাজ করা সম্ভবপর হয়নি। আশা করা যাচ্ছে, উক্ত সমস্যার সুষ্ঠু সমাধান করে ফেব্রুয়ারি ২০০০ সালের মধ্যে এই কাজ শেষ করা যাবে।

অ্যান্টি ম্যালেরিয়া খালে মোট (৮৪ চেন) ২.৫৬ কি.মি.-এর মধ্যে (৭৬ চেন) ২.৩২ কি.মি. কাজ সম্পূর্ণ করা গেছে। বাকি কাজ ডিসেম্বর ১৯৯৯ সালের মধ্যে শেষ করা যাবে বলে আশা করা যায়।

**নোয়াই খাল ঃ** নোয়াই খালে ৫৩৫ চেন (দুর্গানগর) থেকে (৮০০ চেন) (বিষ্ণুপুর) ৮.০৮ কি.মি. অবধি পলি অপসারণের জন্য ১৯৯.৭২ লক্ষ টাকার একটি প্রকল্প নাবার্ডের অনুমোদনের জন্য পাঠান হয়েছে। এই প্রকল্পটি উত্তর ২৪-পরগনা পরিকল্পনা কমিটি ইতিমধ্যে অনুমোদন করেছে। প্রকল্পটির অনুমোদন নাবার্ড থেকে পাওয়া গেলেই কাজ শুরু করা সম্ভবপর হবে। বর্তমানে কাজ শুরু করার সঠিক সময় বলা যাচ্ছে না।

**বাগজোলা খাল ঃ** এই খালটির দুটি অংশ। উপরের অংশটি বি.টি. রোড থেকে ভি.আই.পি. রোডের সংযোগস্থল পর্যন্ত ৯.৩ কি.মি. এবং এটি আপার বাগজোলা খাল নামে পরিচিত। নিচের অংশটি ভি.আই.পি. রোড থেকে শুরু কুলটিগাঙের আউটফল পর্যন্ত ২৮.৮ কি.মি. এবং এটি লোয়ার বাগজোলা খাল নামে অভিহিত।

**আপার বাগজোলা ঃ** খালটির ৮০ শতাংশ অংশে পলি অপসারণের কাজ সম্পূর্ণ করা গেছে। বাকি অংশের কাজ বিভিন্ন প্রতিবন্ধকতা, যেমন—অবৈধ দখলকারি উচ্ছেদ, বেআইনি খাটাল উচ্ছেদ, কারখানা ও বসতবাড়ি থেকে আপত্তিকর বর্জ্য পদার্থ ফেলা বন্ধ করতে পারা যায়নি বলে আপাতত করা সম্ভব হয়নি। এর মধ্যে বাগজোলা খালের দুই পাড়ে অক্ষয় মুখার্জি রোডের কাছে নারায়ণ পল্লিতে ১৮০টি পরিবারকে 'পাট্টা' দেওয়া হয়েছে এবং সেখানে

কেউ কেউ এমন কি দো-তলা বাড়ি পর্যন্ত নির্মাণ করেছেন। এখানে অবৈধ বসবাসকারিরা খালের এক বিশাল অংশ সম্পূর্ণ দখল করে বসে আছেন। এই সব সমস্যার সমাধান করা গেলে আগামি মে ২০০০ সালের মধ্যে পলি অপসারণের কাজ সম্পূর্ণ খালে, বিগত ১৯৯৫ সাল থেকে যা শুরু করা হয়েছে, অন্তত একবার সম্পূর্ণ করা যাবে, যদিও ইতিমধ্যে এই দীর্ঘসময় (৪ বছর) খালে জলপ্রবাহ নানাস্থানে বাধাপ্রাপ্ত হওয়ার জন্য পূর্বকৃত অংশে আবার পলি জমতে শুরু করেছে।

**লোয়ার বাগজোলা ঃ** লোয়ার বাগজোলা খালে দীর্ঘদিন সংস্কারের অভাবে পলির পরিমাণ প্রায় ৬ থেকে ৭ ফুট, ১৯৯৮ সালে বর্ষার আগে জল-বহনক্ষমতা বাড়ানোর উদ্দেশ্যে শুখা মরশুমের সর্বনিম্ন জলতল থেকে ২ পাশে ডিজাইনমাফিক প্রায় ২৫ থেকে ৩০ ফুট চওড়া করা হয়েছে (প্রায় ২৮.৮ কি.মি.)। জলের নিচে পলি অপসারণ করা এই পর্যায় সম্ভবপর হয়নি।

(খ) **খড়দহ খাল (অ্যান্টি ম্যালেরিয়া খালসহ) ঃ** বরাদ্দের পরিমাণ ৩৯.৮৯ লক্ষ টাকা।

**নোয়াই খাল ঃ** এখনো কোনও টাকা বরাদ্দ হয়নি।

**বাগজোলা খাল ঃ**

(১) আপার বাগজোলা ঃ ২ দফায় মোট ১৮৬.২৮ লক্ষ টাকা। (১০৮.০৭ লক্ষ/৭৮.২১ লক্ষ টাকা)

(২) লোয়ার বাগজোলা ঃ ১৩৭ লক্ষ টাকা।

## অশোকনগরে হার্ট রিসার্চ সেন্টার

৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৬) **শ্রী বাদল ভট্টাচার্য ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪-পরগনার অশোকনগরে হার্ট রিসার্চ সেন্টার খোলার পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ প্রস্তাব পাওয়া যায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**অশোকনগরের কচুয়া মোড় থেকে গাদামারা রাস্তা**

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৩) **শ্রী বাদল ভট্টাচার্য ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪-পরগনা জেলার অশোকনগরের কচুয়া মোড় থেকে গাদামারা পর্যন্ত রাস্তাটি অনুমোদিত হয়েছে;

(খ) সত্যি হলে, অনুমোদিত অর্থের পরিমাণ কত; এবং

(গ) কবে নাগাদ উক্ত রাস্তাটির নির্মাণের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এটি পুরাতন রাস্তা। তাই অনুমোদনের প্রয়োজন নেই।

(খ) রাস্তাটির বর্ষাকালিন মেরামতির জন্য কচুয়া মোড় থেকে ভুরকুণ্ডা পর্যন্ত আনুমানিক ৫০.০০০.০০ টাকা খরচ হয়েছে।

(গ) বর্ষাকালিন মেরামতির কাজ আংশিকভাবে শেষ হয়েছে।

**Works of the Senior Officers of W.B.E.C.S.C.**

57. (Admitted Question No. 345) **Shri Sobhandeb Chattopadhyay :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that in contravention of the Government order Junior Officers have been performing the works of Senior Officers in West Bengal Essential Commodities Supply Corporation Ltd.; and if so,

(i) the total number of Officers (categorywise) performing such work;

(ii) additional expenses incurred on this count; and

(iii) steps taken/proposed to be taken to regularise the matter?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) (i) 3 (three) Officers of West Bengal Essential Commodities Supply Corporation Ltd. originally posted as Deputy Managers are acting as Managers in the Corporation after attainment of the pay scale equivalent to that of Manager in the Corporation.

(a) (ii) No additional expenses are incurred on this count as these Officers were already functioning as In-charge of the concerned Divisions even before such upgradation mentioned above.

(a) (iii) The respective Cadre Controlling Departments have been moved to approve, ex post facto, the action taken by the Corporation.

**Promotion Policy of the Employees and Workers of Edible Oil Refinery & Packing Plant**

58. (Admitted Question No. 347) **Shri Abdul Mannan :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

what is the brief outline of the proposed Promotion Policy of the employees and workers of Edible Oil Refinery & Packing Plant ?

**Minister-in-charge of the Food & Supplies Department :** A Committee of Officers was constituted to make recommendation in respect of the proposed Promotion Policy in respect of the employees and workers of the Edible Oil Refinery & Packing Plant.

The said Committee submitted its report to the Managing Director in October, 1999 which is under examination by the Management.

**মুর্শিদাবাদ জেলায় বন্যা প্রতিরোধ**

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৮) **শ্রী ঈদ মহম্মদ** ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কান্দি মহকুমাতে বন্যা প্রতিরোধে স্থায়ী সমাধানকল্পে কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনার রূপরেখাটি কি রূপ?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

"কান্দি মাস্টার প্ল্যান", যা বর্তমানে "কান্দি এরিয়া ফ্লাড প্রোটেকশন অ্যান্ড ড্রেনেজ স্কীম" নামে পরিচিত, তা 'গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদ'-এর নিকট বিবেচনাধীন।

উক্ত পরিকল্পনার রূপরেখা নিম্নরূপ ঃ

(১) তিলপাড়া ব্যারেজ থেকে ত্রিমোহিনী পর্যন্ত ময়ুরাক্ষী নদীর বামতিরের বাঁধকে শক্তিশালি করা;

(২) সাঁইথিয়া থেকে দফরপুর পর্যন্ত ময়ূরাক্ষী নদীর ডানতীরের বাঁধকে শক্তিশালি করা;

(৩) সাঁকোরঘাট থেকে ত্রিমোহিনী পর্যন্ত দ্বারকা নদীর ডানতীরের বাঁধকে শক্তিশালি করা;

(৪) চাতর নদীর বামতীরের বাঁধকে কানা ময়ূরাক্ষী নদীর ডানদিকের বাঁধ পর্যন্ত বর্ধিত করা;

(৫) রানাগ্রাম থেকে কান্দি ব্রিজ পর্যন্ত কানা ময়ূরাক্ষী নদীর বামতীরের বাঁধকে শক্তিশালি করা;

(৬) কুয়ে নদীর ডানদিকে নতুন বাঁধ নির্মাণ করা; এবং

(৭) ভাগীরথি নদীর বামতিরে বেলডাঙ্গা পর্যন্ত বাঁধটিকে শক্তিশালি করা।

**পোস্তাবাজারকে অন্যত্র সরানোর পরিকল্পনা**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৩) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতায় বড়বাজার এলাকাস্থিত পোস্তাবাজারকে অন্যত্র সরিয়ে দেবার পরিকল্পনা করা হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত বাজার কোথায় স্থানান্তরিত হবে বলে আশা করা যায়; এবং

(গ) স্থানান্তরিত পোস্তাবাজারের দোকানদার ও বর্তমান ব্যবসাদারেরা কি পদ্ধতিতে দোকানঘর পাবেন?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাওড়া কোনা অঞ্চলে একটি ট্রাক টার্মিনালের জন্য জমি অধিগ্রহণ ও প্রাথমিক কাজ আরম্ভ করা হয়েছে। এই কেন্দ্রে এখনও পর্যন্ত কোনও নির্দিষ্ট পাইকারি ব্যবসাকে স্থানান্তরিত করার পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**মাধ্যমিকস্তরের পাঠ্যক্রমের সংশোধন**

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৬৯) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মাধ্যমিকস্তরের পাঠ্যক্রম সংশোধন বা পরিবর্তনের একটি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে;

(খ) থাকলে, কোন্ কোন্ বিষয়ের পাঠ্যক্রম পরিবর্তিত হতে পারে; এবং

(গ) কোন্ শিক্ষাবর্ষ থেকে পরিবর্তিত পাঠ্যক্রম চালু হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মাধ্যমিকস্তরে পাঠ্যক্রম সংশোধন বা পরিবর্তনের জন্য একটি কমিটি করা হয়েছে, তাদের রিপোর্ট এখনও পাওয়া যায়নি।

(খ) প্রশ্ন এখনও ওঠে না।

(গ) তাই এর প্রশ্ন ওঠে না।

**Air and Noise Pollution in Calcutta**

62. (Admitted Question No.377) **Shri Deoki Nandan Poddar :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) is it a fact, that the State Buses and Calcutta Municipal Corporation Lorries are causing serious air and noise pollution in the Calcutta City; and

(b) if so, steps taken in this regard?

**Minister-in-charge of Environment Department :**

(a) State Buses and Calcutta Municipal Corporation Lorries contribute to air and noise pollution in the city. The pollution causes by these sources are, however, not separately measured.

(b) Arrangement for measurement of emission of pollutants from buses exists in several depots of CSTC. The buses are periodically checked and the ones found causing pollution beyond the prescribed limit are run on the road after necessary repairs.

**'যুবমানস' পত্রিকা**

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮০) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় :** যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৮ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত 'যুবমানস' পত্রিকার কয়টি

সংখ্যা প্রকাশিত হয়েছিল (মাসভিত্তিক);

(খ) এ পত্রিকা ছাপাতে মোট কত টাকা ব্যয় হয়েছে (উক্ত সময়ের মধ্যে);

(গ) এ পত্রিকা (উক্ত সময়ের মধ্যে) বিক্রি করে কত টাকা আয় হয়েছে; এবং

(ঘ) বর্তমানে এ পত্রিকার গ্রাহকসংখ্যা কত?

**যুব-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮ সালের জানুয়ারি থেকে ডিসেম্বর পর্যন্ত 'যুবমানস' পত্রিকার ৯টি সংখ্যা প্রকাশিত হয়েছিল এবং মোট চল্লিশ হাজার কপি ছাপা হয়েছিল। মাস ভিত্তিক তালিকা নিচে দেওয়া হল ঃ

| মাস | | কপি |
|---|---|---|
| নভেম্বর-১৯৯৭ | .. | ৫,০০০ |
| ডিসেম্বর-১৯৯৭ | .. | ৫,০০০ |
| জানুয়ারি এবং ফেব্রুয়ারি-১৯৯৮ | .. | ৫,০০০ |
| মার্চ-১৯৯৮ | .. | ৫,০০০ |
| এপ্রিল-১৯৯৮ | .. | ৪,০০০ |
| মে-১৯৯৮ এবং জুন-১৯৯৮ | .. | ৫,০০০ |
| জুলাই এবং আগস্ট-১৯৯৮ | .. | ৩,০০০ |
| সেপ্টেম্বর-১৯৯৮ এবং অক্টোবর-১৯৯৮ | .. | ৫,০০০ |
| নভেম্বর-১৯৯৮ | .. | ৪,০০০ |
| | মোট ঃ | ৪০,০০০ |

(খ) নয় লক্ষ একচল্লিশ হাজার দুই শত চল্লিশ টাকা খরচ করা হয়েছে (মাসভিত্তিক খরচ নিচে দেওয়া হল) ঃ

| মাস | | কপি |
|---|---|---|
| নভেম্বর-১৯৯৭ | .. | ৬৮,১৫০.০০ |

| | | |
|---|---|---|
| ডিসেম্বর-১৯৯৭ | .. | ৬৩,৪৫০.০০ |
| জানুয়ারি এবং ফেব্রুয়ারি-১৯৯৮ | .. | ৬৮,১৫০.০০ |
| মার্চ-১৯৯৮ | .. | ৫৪,৫২০.০০ |
| এপ্রিল-১৯৯৮ | .. | ৭৯,৬৪০.০০ |
| মে-১৯৯৮ এবং জুন-১৯৯৮ | .. | ১,৫৪,৪০০.০০ |
| জুলাই এবং আগস্ট-১৯৯৮ | .. | ৪০,৮৯০.০০ |
| সেপ্টেম্বর-১৯৯৮ এবং অক্টোবর-১৯৯৮ | .. | ৩,৫৫,০০০.০০ |
| নভেম্বর-১৯৯৮ | .. | ৫৭,০৪০.০০ |
| | মোট ঃ | ৯,৪৯,২৪০.০০ |

(গ) উক্ত সময়ের মধ্যে পত্রিকা বিক্রি বাবদ আট হাজার পাঁচ শত সাতচল্লিশ টাকা সরকারি কোষাগারে জমা পড়েছে।

(ঘ) চুয়াল্লিশ জন।

## গাছ লাগানোর কর্মসূচি

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮১) শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতার বায়ুকে দূষণমুক্ত রাখার জন্য পরিবেশ বিভাগ গাছ লাগানোর কর্মসূচি নিয়েছে; এবং

(খ) সত্যি হলে, বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে কলকাতার বায়ুকে দূষণমুক্ত রাখার জন্য গাছ লাগাবার কোনও কর্মসূচি পরিবেশ বিভাগের নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

## দারিদ্র্যসীমার নিচের মানুষের সংখ্যা

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৭) শ্রী তারক বন্দ্যোপাধ্যায় : পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দারিদ্রসীমার নিচে বসবাসকারি মানুষের সংখ্যা কোন্ জেলায় কত?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৯৮ সালে পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের উদ্যোগে যে গ্রামীণ পারিবারিক সমীক্ষা হয়, তার ফলাফলের ভিত্তিতে ১-৮-৯৯ থেকে সাময়িকভাবে একটি কার্যকর তালিকা (Operational list) প্রবর্তিত হয়েছে প্রতিটি জেলায়। আগামি বছর ২০০-২০০১ থেকে কার্যকর তালিকা পুনর্মূল্যায়ণের ভিত্তিতে কিছুটা পরিবর্তন হতে পারে। কার্যকর তালিকার ভিত্তিতে দেখা যাচ্ছে, ১,০৯,৯১,৬৬২টি পরিবারের মধ্যে ৪৯,৯৮,২৯৬টি পরিবার দারিদ্র্যসীমার নিচে রয়েছে। অর্থাৎ, মোট গ্রামীণ পরিবারগুলির ৪৪.৭৫ শতাংশ দারিদ্র্যসীমার নিচে অবস্থিত, বর্তমান কার্যকর তালিকা অনুসারে। জেলাওয়ারি ১৮এ নিচে দেওয়া হল :

| ক্রমিক নং | জেলা | গ্রামীণ পরিবারের সংখ্যা | দারিদ্র্যসীমার নিচের পরিবার-সংখ্যা | দারিদ্র্যসীমার নিচের পরিবারের শতকরা হার |
|---|---|---|---|---|
| ১। | কুচবিহার | ৩,৭৮,৪৫২ | ২,৫৮,২৫০ | ৬৮.৫০ |
| ২। | জলপাইগুড়ি | ৫,৩৮,৯৮৫ | ১,৭৭,৫৯০ | ৩২.৯৫ |
| ৩। | দার্জিলিং | ১,০৩,৯২৯ | ৪০,৫২৯ | ৩৯.০০ |
| ৪। | শিলিগুড়ি | ৮৪,৩৮০ | ২৩,৯৪৪ | ২৮.৩৮ |
| ৫। | উত্তর দিনাজপুর | ৩,৮১,৬২২ | ১,৮৪,৩০৬ | ৪৭.০৮ |
| ৬। | দক্ষিণ দিনাজপুর | ২,৬২,৯৮৪ | ১,৪৮,০৫৭ | ৫৬.৩০ |
| ৭। | মালদা | ৫,৭৬,৮৪৫ | ২,৭১,২৯২ | ৪৭.০৩ |
| ৮। | মুর্শিদাবাদ | ৯,৯৯,৪৬৮ | ৪,০৪,৩৭৭ | ৪০.৪৬ |
| ৯। | নদীয়া | ৭,৭৯,৩৩৬ | ৩,৩৮,৬১৫ | ৪৩.৪৫ |
| ১০। | উত্তর ২৪-পরগনা | ৮,২৫,৪০১ | ৩,৭৭,৭৭১ | ৪৫.৭৭ |

| ক্রমিক নং | জেলা | গ্রামীণ পরিবারের সংখ্যা | দারিদ্র্যসীমার নিচের পরিবার-সংখ্যা | দারিদ্র্যসীমার নিচের পরিবারের শতকরা হার |
|---|---|---|---|---|
| ১১। | দক্ষিণ ২৪-পরগনা | ৯,৭৩,৯৭৪ | ৪,২২,৭৪৪ | ৪৩.৪০ |
| ১২। | হাওড়া | ৪,৮৩,৯৪৫ | ১,৭৩,৬৭৪ | ৩৫.৮৯ |
| ১৩। | হুগলি | ৬,৭২,৬৭২ | ৩,২১,১৯৯ | ৪৭.৭৫ |
| ১৪। | মেদিনীপুর | ১৫,৩৬,৭৬৪ | ৬,০৯,৮৩৭ | ৩৯.৬৮ |
| ১৫। | বাঁকুড়া | ৫,৩৫,৭৫৬ | ২,৯৭,৪৫২ | ৫৫.৫২ |
| ১৬। | পুরুলিয়া | ৪,০৩,৪৩৩ | ১,২৬,৮৩৮ | ৩১.৪৪ |
| ১৭। | বর্ধমান | ৯,০০,৭১৪ | ৪,৬৭,২৩৮ | ৫১.৮৭ |
| ১৮। | বীরভূম | ৫,৪৩,০০২ | ২,৭৩,৫৮৩ | ৫০.৩৮ |
| | মোট | ১,০৯,৯১,৬৬২ | ৪৯,১৮,২৯৬ | ৪৪.৭৫ |

### পশ্চিমবঙ্গে মাধ্যমিক বিদ্যালয়

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯১) শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি : বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালে পশ্চিমবঙ্গে জেলাভিত্তিক নূতন কতগুলি মাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে;

(খ) আগামি শিক্ষাবর্ষে কাটোয়াতে নূতন মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(গ) গত বছর কতগুলি কলেজ থেকে উচ্চমাধ্যমিক স্তরে শিক্ষাদানের ব্যবস্থা তুলে দেওয়া হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কোনও মাধ্যমিক বিদ্যালয় নূতন করে স্থাপিত হয় না, নিম্নমাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হয়।

(খ) এই মুহূর্তে এ সম্পর্কে কিছু বলা সম্ভব নয়।

(গ) বিষয়টি উচ্চশিক্ষা বিভাগের এক্তিয়ারের মধ্যে।

### ব্লকভিত্তিক কারিগরি বিদ্যালয়

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৮) **শ্রী ইউনুস সরকার ও শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রত্যেক ব্লকে একটি করে কারিগরি বিদ্যালয় গড়ে তোলা হবে;

(খ) সত্যি হলে, রাজ্যে ৩১-১০-৯৯ পর্যন্ত মোট কতগুলি কারিগরি বিদ্যালয় গঠিত হয়েছে: এবং

(গ) তন্মধ্যে, মুর্শিদাবাদ জেলায় কয়টি?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### ভৈরব নদীর ভাঙ্গন

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৩) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ও শ্রী ইউনুস সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার কোন্ কোন্ গ্রাম ভৈরব নদীর ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত হয়েছে;

(খ) ভাঙ্গন রোধের জন্য কি কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) হয়ে থাকলে, কোন্ কোন্ গ্রামকে উক্ত পরিকল্পনার আওতায় নেওয়া হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুর্শিদাবাদ জেলার নিম্নলিখিত গ্রামগুলি ভৈরব নদীর ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত হয়েছে ঃ

| থানা | | গ্রাম |
|---|---|---|
| ১। মুর্শিদাবাদ | .. | ডাঙ্গাপাড়া। |
| ২। রানিনগর | .. | উল্লাসপুর, পাহাড়পুর। |
| ৩। দৌলতাবাদ | .. | কলাডাঙ্গা, মদনপুরঘাট, নওদাপাড়া, গরমপাড়ি, সসাবাদ, নিধিনগর। |
| ৪। ইসলামপুর | .. | শিশাপাড়া, চক্ ইসলামপুর, চক্ হরহরিয়া। |
| ৫। ডোমকল | .. | ভগীরথপুর, ফতেপুর, শিবনগর, লস্করপুর, কাঁলাচাঁদখালি, মধ্য |
| গরিবপুর, | | |
| | | জিৎপুর। |
| ৬। হরিহরপাড়া | .. | স্বরূপনগর, পদ্মনাভপুর |
| ৭। নওদা | .. | আমতলা, চৌকিরা, এলেসনগর, |
| গোঘাট, | | |
| | | জৌলসপুর, মহম্মদপুর। |
| ৮। ভগবানগোলা | .. | হরিরামপুর। |

(খ) হ্যাঁ। আটটি গ্রামে ভাঙ্গন রোধের জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। ঐ আটটি গ্রামের জন্য প্রকল্পের আনুমানিক ব্যয় ৪০২.৬৩ লক্ষ টাকা। প্রকল্পটি এখন অনুমোদনের অপেক্ষায় আছে।

(গ) নিম্নলিখিত গ্রামগুলিকে উক্ত পরিকল্পনার আওতায় নেওয়া হয়েছে ঃ

১। পাহাড়পুর (রানিনগর থানা);

২। নওদাপাড়া, গরমপাড়ি (দৌলতাবাদ থানা);

৩। ফতেপুর (ডোমকল থানা);

৪। স্বরূপনগর (হরিহরপাড়া থানা);

৫। পদ্মনাভপুর (হরিহরপাড়া থানা);

৬। গরিবপুর (ডোমকল থানা);

৭। জিৎপুর (ডোমকল থানা);

৮। মহম্মদপুর (নওদা থানা)।

## মুর্শিদাবাদ জেলায় অগভির নলকূপ

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৫) **শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ও শ্রী ইউনুস সরকার ঃ** জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় কতসংখ্যক গুচ্ছ প্রকল্পকে (অগভির নলকূপ) কৃষিসেচের জন্য (ব্যক্তিমালিকানার) বৈদ্যুতিক সংযোজন করা হয়েছে; এবং

(খ) উক্ত প্রকল্প কোন্ কোন্ ব্লক এলাকায় উল্লিখিত আর্থিক বছরে সংযোজন করা হয়েছে?

**জল অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ব্যক্তিগত মালিকানাধীন গভির/অগভির নলকূপগুলিতে বিদ্যুৎ সংযোজনের বিষয়টি বিদ্যুৎ দপ্তরের আওতায় পড়ে। তবে এই ব্যাপারে জল অনুসন্ধান ও উন্নয়ন দপ্তরের অধীনস্থ রাজ্য জল অনুসন্ধান অধিকারের প্রয়োজন হয়। উক্ত অধিকার থেকে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকে ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালে যথাক্রমে ১,৫১০টি ও ৪৬৮টি ব্যক্তিগত মালিকানার অগভির নলকূপ বিদ্যুৎ সংযোজনের অনুমোদন দেওয়া হয়েছে।

(খ) উপরোক্ত বিদ্যুৎ সংযোজনের অনুমোদন ব্লকওয়ারি হিসেব নিচে দেওয়া হল ঃ

| ক্রমিক সংখ্যা | ব্লকের নাম | অনুমোদনের সংখ্যা | |
|---|---|---|---|
| | | ১৯৯৭-৯৮ | ১৯৯৮-৯৯ |
| ১। | রঘুনাথগঞ্জ-১ | ৬৮ | ১৯ |
| ২। | ভরতপুর-১ | ১৪১ | ৩৮ |
| ৩। | ভরতপুর-২ | ২১৩ | ১৪৮ |

| ক্রমিক সংখ্যা | ব্লকের নাম | অনুমোদনের সংখ্যা | |
|---|---|---|---|
| | | ১৯৯৭-৯৮ | ১৯৯৮-৯৯ |
| ৪। | কান্দি | ২৬৬ | ২১ |
| ৫। | সাগরদীঘি | ৩১০ | ৫০ |
| ৬। | খড়্গ্রাম | ৩৪৮ | ২৫ |
| ৭। | নবগ্রাম | ৯৫ | ৭ |
| ৮। | বরওয়ান | ৬৬ | ১৬০ |
| ৯। | বহরমপুর | ৩ | — |
| | মোট ঃ | ১,৫১০ | ৪৬৮ |

## সাব-রেজিস্ট্রি অফিস

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৯) **শ্রী ইউনুস সরকার ও শ্রী মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বেশ কিছু স্থানে নতুন সাব-রেজিস্ট্রি অফিস চালু হতে চলেছে; এবং

(খ) সত্যি হলে, মুর্শিদাবাদ জেলায় তা কোথায় কোথায় স্থাপন হচ্ছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) শক্তিপুর, (২) জলঙ্গি; (৩) লালগোলা; ও (৪) ধুলিয়ান।

## পদ্মা নদীর ভাঙ্গন

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৪) **শ্রী ইউনুস সরকার ও মোজাম্মেল হক (হরিহরপাড়া) ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

**(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকে পদ্মা নদীর ভাঙ্গন অব্যাহত আছে;**

(খ) সত্যি হলে, রানিনগর ও জলঙ্গি ব্লকে এই বছরে কোথায় কোথায় ভাঙ্গন হয়েছে; এবং

(গ) আগামি দিনে মুর্শিদাবাদ জেলায় ভাঙ্গন রোধে কি কি কাজ করার পরিকল্পনা নেওয়া হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকে পদ্মা নদীর ভাঙ্গন অব্যাহত আছে।

এই বছরের ভাঙ্গনের জায়গাগুলি হল ঃ

(খ) (১) রানিনগর ব্লক-২ এর মধ্যে রাজানগর অঞ্চলে সাহেবনগরে এবং টিকটিকিপাড়ায়।

(২) জলঙ্গি ব্লকের পরশপুর, মুরাদপুর ও জয়কৃষ্ণপুর অঞ্চলে।

(গ) মুর্শিদাবাদ জেলায় মুরাদপুর-জয়কৃষ্ণপুর অঞ্চলে ভাঙ্গন রোধের পরিকল্পনা আছে। কাজটি শীঘ্র শুরু করা হবে। পরশপুর অঞ্চলে ভাঙ্গন রোধে পরিকল্পনা নেওয়ার জন্য প্রস্তুতি চলছে।

## গড়চুমুকে দামোদরের উপর সেতু

৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৭) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর থানার শ্রীরামপুরে (গড়চুমুক) দামোদর নদীর উপর সেতু নির্মাণের কাজ বর্তমানে কি পর্যায়ে আছে; এবং

(খ) উক্ত সেতুটির নির্মাণের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেতু নির্মাণের প্রাথমিক পর্যায়ের কাজ শুরু হয়েছে।

(খ) বরাদ্দকৃত অর্থের পরিমাণ প্রায় ১৩.৯৬ কোটি টাকা।

**Mr. Speaker :** We will take up Adjournment Motion, Calling Attention, Mention, Zero Hour Mention cases after Recess.

(এই সময় সভার কাজ অপরাহ্ন ১.৩০ মিঃ পর্যন্ত মুলতুবি হয়ে যায়।)

[1-30 — 1-40 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Sudhir Bhattacharjee, Shri Sk. Daulat Ali, Shri Ashok Kumar Deb and Shri Abul Basar Laskar on the subject of illegal prostitution in the roadside resorts of Joka - Diamond Harbour Road in South 24-Parganas. The second one is from Shri Pankaj Banerjee on the subject of non-supply of commodities in Ration Shops in the State.

The subject matter of the first Motion relates to day-to-day administration of the Government and does not call for adjournment of the Business of the House. The Members may invite attention of Minister concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withheld my consent to the first Motion. On the subject matter of the second Motion a notice of Calling Attention was admitted by me on the 30th November, 1999 and the reply is due to be given in the House to-day. The second adjournment motion in thus out of order and I disallow it.

Any Member giving notice of the first motion may, however, reads the text of his motion as amended.

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হল, দক্ষিণ ২৪-পরগনা জেলার জোকা থেকে ডায়মন্ডহারবার পর্যন্ত ডায়মন্ডহারবার রোডের দু-পাশে অসংখ্য রিসর্ট গড়ে উঠেছে। এই সব রিসর্টে রমরমিয়ে চলছে দেহ ব্যবসা। ফলে পরিবেশ দূষণ ঘটছে এবং প্রাণঘাতি এড্‌স রোগ দ্রুত হারে ছড়িয়ে পড়ছে। এই ব্যাপারে কলকাতা হাই-কোর্টে জনস্বার্থ বিষয়ক ১৮০৬/৯৭ নম্বর মোকর্দমায় ১৮৬৭ সালের দুর্বল সরাই অ্যাক্ট যথাযথভাবে সংশোধন করার জন্য রাজ্য সরকারকে নির্দেশ দিয়েছে। সেই সঙ্গে নূতন রিসর্ট অনুমোদন বন্ধ রাখা এবং অনৈতিক কাজকর্মের সঙ্গে যুক্ত রিসর্টগুলির লাইসেন্স বাতিল করার ক্ষমতা দিয়েছে

জেলা শাসককে। এই গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনার জন্য সভার কাজ মুলতুবি রেখে সঠিক সিদ্ধান্ত নেবার জন্য দাবি জানাই।

### Calling Attention

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :—

| Subject | | Name |
|---|---|---|
| i) Reported arson at some villages in the border area of Danton and Mohanpur in Midnapore | : | Shri Ashok Kumar Deb |
| ii) Attempt to murder of one Hasrat Ali at village Mozuria under Keshpur P.S., Midnapore on 2.12.99 | : | Shri Sobhan Deb Chattopadhyay |
| iii) Deplorable condition of roads in the State | : | Shri Kamal Mukherjee |
| iv) Alleged unruly behaviour of some anti-socials in the prayer Hall of Santiniketan | : | Shri Tapan Hore |
| v) Refusal for accommodation of one Muslim student in the Hindu Hostel, Calcutta. | : | Shri Asit Mitra |

I have selected the notice of Shri Tapan Hore on the subject of Alleged unruly behaviour of some anti-socials in the prayer Hall of Santiniketan.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be sent to the Member.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of the Health and Family Welfare Department will make a statement on the subject of outbreak of malaria in Calcutta, Jalpaiguri and other districts of the State in epidemic form.

(Attention called by Shri Sudhir Bhattacharjee, Shri Saugata Ray, Shri Atish Chandra Sinha, Shri Abdul Mannan, Shri Tapas Roy, Shri Ajoy Dey, Shri Sankar Sinha and Shri Nirmal Das Seperately on the 29th November 1999.

**Shri Partha De :** The District Jalpaiguri some blocks of Cooch Behar, Purulia, Midnapore and Bankura are endemic. The 27 Tribal Blocks of 7(seven) districts like Darjeeling, Jalpaiguri, Dakshin Dinajpur, Malda, Purulia, Bankura, Midnapore are specially affected. The State of West Bengal is having International border with Bhutan, Nepal, Bangladesh and national border with Assam, Orissa, Bihar where p.f. malaria is endemic. Calcutta District i.e., Calcutta Municipal Corporation area being a high risk malaria prone has a high toll of Malaria attack and a high toll of p.f. cases.

The district of Jalpaiguri is having dense forests, slow moving streams, different rivers, canals with the maximum rainfall leading to the innumarable mosquitogenic conditions and mosquito breeding spots. The malaria vactors like female Anopheles minimus, anopheles fluviatilis, Anopheles Dirus and the Anopheles culicifacies are having the normal habit there. These vector are very efficient vectors and very few are quite efficient enough to infect and continue the transmission of malaria leading to outbreak in the area. The female Anopheles Dirus does not rest inside the room after taking human blood and flies outside. The slide positivity rate of the District of Jalpaiguri, percentage of plasmodium falciparum malaria, during the period from 1988 to 1998 varies from 5.65 to 18.60, 14.12 to 45.63 respectively. There are 6 tribal

blocks namely Mal, Metely, Nagrakata, Madarihat, Kalchini anc Kumargram which contribute total malaria incidence, p.f. cases and death: to the total malaria case incidences, total p.f. cases and total deaths o the district of Jalpaiguri to the tune which varies from 27.36%, 23.10% to 75.36% and 50% to 100% during the years from 1991 to 1998.

The endemecity of malaria in the district of Jalpaiguri was gradually coming down during the years from 1995 to 1998. But a spurt o fever cases and fever deaths during the year in the Angravasha Gram Panchayat-I & II of the Nagrakata Block occured which drew the attention of the Gram Panchayats, District general administration and the district Health administration. It was reported that 100 and more deaths have occured in the abovee two Gram Panchayats.

The block is covered by Reserve forest and dens of malaria vectors and 4 forest bustees with a population of about 4000 are living in these two G.Ps in the forest. Total population in the area is 30,000 anc affected population is 20,000.

It is subsequently revealed that malaria outbreak in small scale have occured in some villages of Dhupguri Block and 5 malaria deaths occured.

**Immediate Actions taken.**

Round the clock 24 hrs. for rendering normal services, admission of patient and emergency case management and all leaves were cancelled and kept functioning seven day's a week.

2) Two Medical Technologists were deputed for early Diagnosis and prompt treatment.

3) One ambulance kept at the Camp of Bapuji Primary School of upper Kalabari.

4) Specialist Medical officers were deputed to render treatment.

**For inturruption of transmission by malaria vectors :**

1) Space spray in the area by Malathion fogging with the help for the Military Wing and assistance from District Magistrate.

2) Residual insecticide spray in the houses of the villages of the affected areas by D.D.T. 50% from the district health administration.

**Rugular appraisal of the situation between the District Health administration & District Magistrate was done for further action.**

The provisional epidemiological malaria situation of the district of Jalpaiguri and some of the blocks of the district of Jalpaiguri for the period from January 1999 to October, 1999 so far received is as follows :

| Unit | B.S.E. | Total +ve | P.f. Cases | Deaths | S.P.R. | P.f. % |
|---|---|---|---|---|---|---|
| Jalpaiguri District. | 138625 | 18915 | 5238 | 35 | 13.64% | 27.69% |
| Nagrakata | 10043 | 1302 | 1367 | 10 | 22.94% | 59.30% |
| Metely | 7210 | 912 | 566 | 2 | 12.64% | 62.06% |
| Kumargram | 10529 | 2595 | 1683 | 8 | 24.64% | 64.85% |
| Dhupguri | 3319 | 151 | 4 | — | 4.54% | 2.66% |

**Reported death cases at Nagrakata were verified by the personnel of the Jalpaiguri district Health administration and the analysis of the report is as follows :**

Report of Angravasha G.P.-I & II under Nagrakata Block in the District of Jalpaiguri.

**Verification of death list given by the Panchayat representatives.**

a) Number of Deaths verified - 114

b) confirmed malaria Death - 06

c) Fever death - 56

i) Only fever death - 36

ii) Fever with other causes - 20

d) Death due to other causes - 52

Death is not occuring there at present and the situation is under control but a strong vigilance have been kept by the district Health administration.

[1-40 — 1-50 p.m.]

...(noise)...

..(Several Hon'ble Members from the Opposition Benches rose to speak)..

**Shri Abdul Mannan :** Sir, we have one point of order.

..(noise)..

**Mr. Speaker :** Hon'ble Members, please take your seats.

Now I have received five requests for putting questions signed by eight honourable members. However, I can allow only three. One from the ruling party and two from the opposition - which two of you, you may decide.

Yes, Mr. Mannan, what's your point of order ?

**POINT OF ORDER**

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, আমরা কলিং অ্যাটেনশন যেটা দিয়েছিলাম সেটা

কলকাতা শহর এবং জেলার সর্বত্র নিয়ে। স্যার, আপনি এখানে যেটা অ্যাড়মিট করেছিলেন এবং যেটা বুলেটিনে আছে, লিস্ট অফ বিজনেসে আছে, তাতে বলা হচ্ছে The Minister-in-charge of the Health and Family Welfare Department to make a statement on the subject of outbreak of malaria in Calcutta, Jalpaiguri and other districts of the State in epidemic from স্যার, মাননীয় মন্ত্রী যেটা পড়ে গেলেন তার ইংরাজি কপি আমরা যেযটা পেয়েছি, এখানে যা আছে তা হচ্ছে জলপাইগুড়ি এবং আদার ডিস্ট্রিক্ট নিয়ে। কলকাতারটা কোথায়? আমরা স্বাভাবিকভাবে জিজ্ঞাসা করব, কলিং অ্যাটেনশন যেটা দেওয়া আছে কলকাতা এবং জলপাইগুড়ি জেলা নিয়ে, এখানে কিন্তু সেই কলকাতার সম্বন্ধে কিছু নেই। স্যার, আপনি জানেন কলকাতার লোকেরা ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছে, অন্নদাশঙ্কর রায়ের মতো লোকও আক্রান্ত হয়েছেন, অনেক লোক ম্যালেরিয়ায় মারাও গিয়েছেন, কিন্তু তার পরেও উনি ইংরাজিতে যে উত্তরটা দিয়েছেন সেটা জলপাইগুড়ি এবং মেদিনীপুরের পার্টলি। স্যার, আমি মাননীয় মন্ত্রীকে বলব, আগে উনি কলকাতার উত্তরটা দিন, উনি কলকাতার উত্তরটা কেন দিচ্ছেন না, যেখানে আজকে হাউসের লাস্ট ডে, সেইজন্য বলব, কলকাতার উত্তরটা আগে দিন। তারপরে একসাথে প্রশ্ন করব।

**মিঃ স্পিকার ঃ** পার্থবাবু আপনার কলকাতার উপরে কিছু বলার আছে?

**শ্রী পার্থ দে ঃ** আমি পশ্চিমবাংলার পুরো পার্টটার উত্তর দিয়েছি। আমি কলকাতার উত্তরটা দিতে পারি তার জন্য সময় দিতে হবে।

**মিঃ স্পিকার ঃ** এই আলোচনাটা তাহলে মেনশন আওয়ারের পর হবে।

## STATEMENT ON CALLING ATTENTION

Now, the Minister-in-charge of the Food and Supplies Department will make a statement on the subject of withdrawal of the Public Distribution system through Ration Shops.

(Attention called by Shri Tapan Hore on the 30th November, 1999)

(NOISE AND INTERRUPTIONS)

**Statement of Kalimuddin Shams Minister-in-charge Food & Supplies regarding withdrawl of the public Distribution system through Ration Shop**

**Shri Kalimuddin Shams :** The Central Govt. has not decided to

withdraw the public Distribution System in the State of West Bengal. It is a fact that in different official level meetings, indications were given about the Govt. of India's intention to restrict the Public Distribution System only for the targetted group of the people living below the poverty line. West Bengal was adversely affected by the decision of the Govt. of India to reduce the annual allocation at the time of introduction of the TPDS from June, 1997. Prior to 1997 the total annual allocation of foodgrains was around 19.50 lakh MT which was reduced to 14.5 lakh MT per annum. Before 1997 the State Govt. could supply foodgrains through PDS at an assured scale both for MR and SR areas. Since June, 1997 except for BPL population at the rate of 10 kg per family per month the scale of distribution for APL population in klboth MR and SR areas cannot be maintained uniformly. Even this greatly reduced allotment particularly in respect of rice cannot be availed because of extremely poor quality of raw rice, with progressiveely relaxed specifications, procured by the FCI and pushed through the PDS despite our repeated protests. There is also the problem of non-availability of foodgrains at FCI godown at material point of time.

It is not a fact that the supply of levy sugar through PDS in the State of West Bengal has been withdrawn by the Govt. of India. The State Govt. as per decision of the Govt. of India have decided to take over procurement, handling and distribution of levy sugar with effect from 1.12.99. Prior to 1.12.99 the FCI used to procure and distribute levy sugar from the designated sugar mills of Maharashtra. The Govt. of India have already alloted 29108 MT of levy sugar in favour of the State of West Bengal for the month of December 1999 and the said stock of levy sugar will have to be lifted from the 10 notified sugar mills of Maharashtra. The West Bengal Essential Commodities Supply Corporation have been authorised by the State Govt. to procure above quantity of levy sugar from the Maharashtra sugar mills. For this purpose the State Govt. have already alloted Rs.25 crore to the Corporation for payment towards cost of levy sugar. The distribution of levy

sugar through ration shops will be made as per the existing procedure.

[1-50 — 2-00 p.m.]

.....(Noise).....

(At this stage several Congress members rushed into the well and shouting slogans.)

**Mr. Speaker :** Mr. Tapan Hore, please, put your question.

(At this stage several Congress members were seen resisting Mr. Tapan Hore to speak.)

**Mr. Speaker :** Mr. Tapan Hore, please, take your seat.

(At this stagee, Congress, BJP, Trinamul Congress members walked out)

## PRESENTATION OF REPORT

### Presentation of the 8th Report of the Committee on the Entitlements of the Members, 1999-2000.

**Mr. Speaker :** I beg to present the 8th Report of the Committee on the Entitlements of the members, 1999-2000.

### Presentation of Report of the Enquiry Committee

**Shri Gouri Pada Dutta :** Mr. Speaker, Sir, I beg to present the Report of the Enquiry Committee on investigation into the conduct and activities of Shri Shyamadas Banerjee, M.L.A., in connection with submission of two medical bills to the West Bengal Legislative assembly Secretariat.

### Presentation of the First Report of the Standing Committee on Industrial Reconstruction, Cottage and Small Scale Industries, West Bengal Legislative Assembly, 1999-2000

**Shri Sunil Kumar Ghosh :** With your permission, I beg to present

the First Report of the Standing Committee on Industrial Reconstruction, Cottage and Small Scale Industries, 1999-2000, on the West Bengal State Handloom Weavers' Co-operative Society Ltd. (Tantuja), The West Bengal Handloom and Powerloom Development Corporation Ltd. (Tantusree) and the West Bengal Handicrafts Development Corporation Limited (Manjusha).

## LAYING OF REPORT

### Annual Accounts & Audit Report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1996-97

**Shri Prabodh Chandra Sinha :** Mr. Speaker Sir, with your kind permission I beg to lay the Annual Accounts & Audit Report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1996-97.

### Annual Report of the West Bengal Industrial Development Corporation Ltd. for the year 1998-99

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report of the West Bengal Industrial Development Corporation Ltd. for the year 1998-99.

### Annual Report of the West Bengal Power Development Corporation Ltd. for the year 1998-99

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Annual Report of the West Bengal Power Development Corporation Ltd. for the year 1998-99.

### Annual Report of the Webel Informatics Ltd. for the year 1995-96

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report of the Webel Informatics Ltd. for the year 1995-96.

## Annual Report of the West Bengal Electronics Industry Development Corporation Ltd. for the year 1997-98

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report of the West Bengal Electronics Industry Development Corporation Ltd. for the year 1997-98.

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আমি আপনার লিখিত রিপোর্ট এখনও পাইনি। পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমে রেশন শপের মাধ্যমে যে অত্যাবশ্যকীয় জিনিসপত্র সাধারণ মানুষকে দেওয়া হত, সমস্ত পশ্চিমবাংলায় এই পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম তুলে দেওয়া হবে এই আশঙ্কা আমরা বহুদিন ধরে করছি। ভর্তুকি তুলে নেওয়ার যে নীতি পূর্বতন কেন্দ্রীয় সরকার নির্ধারণ করেছিল, বর্তমান কেন্দ্রীয় সরকার শুধু গ্রহণই করছে না, অ্যাকটিভলি রূপায়ণেরও চেষ্টা করছে। এতে গ্রামে বসবাসকারি সাধারণ মানুষ আতঙ্কিত হয়ে পড়ছে। প্রথমেই দেখলাম চিনি প্রত্যাহার করে নিল। এরপর হয়ত কেরোসিন কমিয়ে দেবে বা অন্যান্য অত্যাবশ্যকীয় জিনিসপত্রও যেগুলো রেশন দোকানের মাধ্যমে দেওয়া হয় কমিয়ে দেবে। আপনার একটা স্টেটমেন্টে দেখলাম দু মাসের চিনি আপনি দেবেন। এই চিনি দিতে গেলে রাজ্য সরকারের কোষাগার থেকে টাকা দিতে হবে এবং এখানকার উন্নয়নমূলক কাজগুলোর ক্ষেত্রে চাপ পড়ে যাবে। এই পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম বাজিয়ে রাখার প্রশ্ন যেমন আছে, তেমনি সাধারণ মানুষ যে অশেষ দুর্ভোগের মধ্যে পড়বেন, এটাও ঠিক। এই ব্যাপারে আপনি রাজ্যের মানুষকে আশ্বস্থ করুন এবং এই বাড়তি ব্যয়ের জন্য পশ্চিমবাংলায় উন্নয়নমূলক কাজের কোনও ক্ষতি হবে কিনা বলবেন।

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** মাননীয় সদস্য সঠিক প্রশ্নই তুলেছেন। কেন্দ্রীয় সরকারের এই উদ্দেশ্য নিশ্চয় খুবই অ্যালার্মিং। তার কারণ হচ্ছে - আপনি নিশ্চয় জানেন - প্রি পার্টিশন ডেজ অর পোস্ট পার্টিশন ডেজ এ প্রায় সব গভর্নমেন্টই ফুড অ্যান্ড সিভিল সাপ্লাই ডিপার্টমেন্ট রেখেছে। তার জন্য সেপারেট মন্ত্রীও রেখেছে। কিন্তু দুঃখের বিষয় যে, যে সরকার দিল্লিতে বসে আছে, বিজেপি সরকার অটলবিহারী বাজপেয়িজির নেতৃত্বে এই ডিপার্টমেন্ট উঠে গেছে, টুকরো টুকরো হয়ে গেছে। আপনি লিস্ট খুঁজে দেখে নেবেন যে, ফুড অ্যান্ড সাপ্লাই ডিপার্টমেন্ট চিরকালই ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ফুড অ্যান্ড সাপ্লাই ডিপার্টমেন্ট ৩-৪ ভাগে ভাগ হয়ে গেছে। কোন ডিপার্টমেন্টের কোন মন্ত্রীর সঙ্গে কথা বলব সেই ব্যাপারে চিন্তা ভাবনা করতে হয়। সেইজন্যই বলছি যে, উদ্দেশ্য ভালো দেখতে পাচ্ছি না। ওরা থ্রু আউট ইন্ডিয়া সাপ্লাই তুলে দিতে চাচ্ছেন। কিন্তু আমি আপনাকে বলি তিনটি স্টেট পশ্চিমবঙ্গ, ত্রিপুরা, এবং কেরালা এই তিনটি রাজ্যে যে শক্তিশালি পি ডি এস সিস্টেম চালু আছে, এটা সর্বহারা মানুষের কাছে চাল

পৌঁছে দেওয়ার জন্য, তাদের কাছে রেশন পৌঁছে দেবার জন্য। কিন্তু এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী, পঞ্চায়েতমন্ত্রীর সঙ্গে মিটিং করেছি। এই মিটিং করার পরে আমরা সিদ্ধান্ত নিয়েছি যে, কোনওভাবেই পি ডি এস সিস্টেম শেষ করা যাবে না। আপনারা জানেন যে, আমাদের রাজ্যে চাল ছাড়া সব জিনিসই বাইরে থেকে আনতে হয়। আমি একটা কথাই বলতে চাই যে, পশ্চিমবঙ্গের খেটে খাওয়া মানুষকে না খেয়ে থাকতে দেব না। কেন্দ্রীয় সরকার না চাইলেও পি ডি এস সিস্টেম চালু রাখব।

[2-00 — 2-10 p.m.]

**Mr. Speaker :** Honourable Members, a one-day sensitisation workshop for the MLAs on STD/HIV/AIDS Programme under the aogis of the West Bengal Voluntary Health Association (WBVHA) in collaboration with the Commonwealth Parliamentary Association, West Bengal Branch and state AIDS Prevention and Control Society, Government of West Bengal is scheduled to be held at 10 a.m. on December 6th, 1999 (Monday) at the Great Eastern Hotel, Calcutta.

A number of distinguished guests will held discussion on the above subject.

Members are requested to be present in the said Workshop.

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যারা বিধায়ক আছি, সবাই আমরা রাজনৈতিক ব্যক্তি। একটা পলিটিক্যাল পার্টিতেই থাকি। আমাদের অনেক পলিটিক্যাল পারফরমেন্স থাকে। অনেক কাজ থাকে তারজন্য বিভিন্ন জায়গাতে যেতে হয়। কিন্তু আমরা যখন বিভিন্ন জেলায় যাই তখন আমরা জেলার যে সমস্ত সরকারি গেস্ট হাউস বা সার্কিট হাউস সেখানে থাকার চেষ্টা করি। সার্কিট হাউসে বুকিং করে গিয়েও আমরা দেখতে পাই যে সাধারণ ভাড়া নেয়, দুশো টাকা পার রুম, কোথাও পার রুম তিনশো টাকা, কোথাও একশো টাকা। স্যার, আপনি জানেন আমরা কেউ ব্যক্তিগত প্রমোদ ভ্রমণে যাই না. সরকারি কাজে যাই, এলাকার কাজে যাই। এখন রাজ্যের গেস্ট হাউসের যে রেট ভাড়া তাই দিতে হয়, সেটা আমাদের পক্ষে সম্ভব নয়। স্যার, আপনি জানেন যে অন্যান্য রাজ্যের বিধায়কদের থেকে পশ্চিমবঙ্গের বিধায়করা পুওর পেড। এর জন্য আমরা কোনও অপমান বোধ করি না। আমরা মনেকরি যে আমরা সোশ্যাল সারভিসে এসেছি। জনসাধারণের কাজ করতে এসেছি আমরা। কিন্তু স্টেট গেস্ট হাউসে যে ভাড়া দিতে হয়, এই ব্যাপারটা যদি স্যার আপনারা চেয়ার থেকে ব্যবস্থা নেন। সমস্ত দলের

বিধায়করা এই প্রবলেম ফেস করেন। ব্যক্তিগত কাজে আমরা কেউ যাই না, দলের কাজে যেতে হয়, এলাকার কাজে যেতে হয়। সে ক্ষেত্রে গিয়ে সমস্যার সম্মুখিন হতে হয়। বিশেষ করে পি.ডব্লু.ডি। পাওয়ার ডিপার্টমেন্টের গেস্ট হাউসেও আমাদের রেট দুশো টাকা পার রুম। আমি মন্ত্রী মহাশয়কে বলেছি তিনি বললেন যে ওটাই আমাদের রেট। স্টেট গেষ্ট হাউসে যাতে এম.এল.এরা কনসেশনাল রেটে থাকতে পারেন আপনি ব্যবস্থা নিন।

**মিঃ স্পিকার ঃ** আমি এটা কিছুদিন আগে রেফার করেছিলাম এম.এল.এরা বিভিন্ন জেলায় যায় গভর্নমেন্ট গেস্ট হাউস, সার্কিট হাউস অন প্রায়োরিটি বেসিস এম.এল.এদের দেওয়া উচিত। এটা অফিসিয়াল রেটে দেওয়া উচিত। তারা নানা কাজে যায় অনেক সময়ে আমার কাছে রিপোর্ট এসেছে ঘর থাকা সত্ত্বেও অ্যালটমেন্ট হয় না। এটা ঠিক না। এটা গভর্নমেন্ট থেকে ইনস্ট্রাকশন দেওয়া উচিত। এম.এল.এরা সব সময়ে প্রায়োর বুকিং নাও করতে পারেন। আমি তাদের বলেছি আমাদের অফিসের মাধ্যমে যোগাযোগ করে বুকিং করে রাখতে কিন্তু সব সময়ে সেটা সম্ভব হয় না। ছুটির দিন থাকতে পারে। শনি রবিবার হতে পারে সব সময়ে যোগাযোগ করা সম্ভব হয় না। প্রায়োরিটি বেসিসে অ্যাট অফিসিয়াল রেট অ্যালটমেন্ট পাওয়া উচিত। এই নির্দেশ সমস্ত ডিপার্টমেন্টকে খবর দিয়ে দিন।

**মিঃ প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** অ্যালটমেন্ট পাওয়াটা নতুন অবস্থায় এসেছে। এখন নাগরিকদের যে রেট সেই রেট দিতে হয়। অফিসিয়াল রেট যাতে পায় আমরা মুভ করব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি একটা খুব দুঃখজনক ঘটনার খবর শুনলাম। পুলিশমন্ত্রী যদি থাকতেন ভাল হত। আজকে সকালে ঢাকুরিয়া ওভারব্রিজের নিচে একজন মা এবং বাচ্চা বাসে চাপা পড়েছে। তারপর জনসাধারণ ক্ষিপ্ত হয়ে যায়। নাকি পাঁচটা বাসে আগুন লাগিয়েছে। তারপর ফায়ার ব্রিগেড আসে দেরি করে। পুলিশের থানা পাশেই কিন্তু পুলিশ কোনও ব্যবস্থা নিতে পারেনি। আমার কাছে খবর পুলিশ জনতাকে নিয়ন্ত্রণে আনতে গুলি চালিয়েছে। এক সপ্তাহ আগে কসবাতেও এই ধরনের ঘটনা ঘটেছিল। সেখানেও জনতা বাসে আগুন লাগিয়ে দিয়েছিল। আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই কলকাতা শহরে বিশেষ করে বাস রেষারেষি করে যে ঘটনা ঘটাচ্ছে তা জনসাধারণের ক্ষোভের কারণ হচ্ছে। তারা অগ্নুৎপাতের মতো ফেটে পড়ছে। আমি শুনেছি ঢাকুরিয়াতে মা এবং বাচ্চা মারা গিয়েছে। মানুষ ক্ষোভে ফেটে পড়েছে। পুলিশ গুলি চালিয়েছে।

**শ্রী. তপন হোড় ঃ** স্যার, আমি একটা ভাল খবর আজকে হাউসে রাখছি। ভিয়েতনামের রাষ্ট্রপতি আজকে কলকাতায় এসেছেন। আপনারা জানেন যে ৬০ এর দশকে এই কলকাতা তথা পশ্চিমবঙ্গের মানুষ যে ভিয়েতনামের নামে উত্তাল হত। সেই ভিয়েতনামের রাষ্ট্রপতি আজকে আসছেন। পশ্চিমবঙ্গের পক্ষ থেকে তাঁকে স্বাগত জানাচ্ছি। আমরা পশ্চিমবঙ্গবাসীর পক্ষ থেকে তাঁকে স্বাগত জানাচ্ছি। রবীন্দ্রনাথের শান্তিনিকেতন বাংলার সংস্কৃতির পীঠস্থান। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে ভিয়েতনামের রাষ্ট্রপতি তিনি যাতে শান্তিনিকেতন পরিদর্শন করতে পারেন তার ব্যবস্থা যদি করা সম্ভব হয় তাহলে খুব ভালো হবে। আমি বীরভূমবাসীর এবং শান্তিনিকেতনবাসির পক্ষ থেকে তাঁকে স্বাগত জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** ওনার সাথে সন্ধ্যা বেলায় আমার দেখা হবে, আমি আপনার কথা তাঁকে জানিয়ে দেব। উনি কাল সকালে চলে যাবেন, জানি না ওনার যাবার সময় হবে কি না।

## Mention Cases

[2-10 — 2-20 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রাথমিক স্তরে ছাত্রছাত্রীদের দ্বিতীয় শ্রেণী থেকে ইংরাজির দ্বিতীয় ভাগ শেখানোর ব্যাপারে। দ্বিতীয় শ্রেণী থেকে বামফ্রন্ট সরকারের অনিচ্ছা থাকা সত্বেও প্রধানত জনগণের চাপে পড়ে পবিত্র সরকার কমিটি করে চালু করার কথা ছিল। সেই অনুসারে গত ২৯শে জানুয়ারি শিক্ষা পর্ষদের নির্দেশনামা ১২৯ বি পি ই তাতে বলা হয়েছিল নভেম্বর থেকে ইংরাজি শুরু হবে। কবে ছাত্রছাত্রীরা বই পাবে শিক্ষা অধিকর্তা তা বলতে পারছেন না। তৃতীয় শ্রেণীর যে বই দেওয়া হয়েছে তা অতি অল্প, পড়ানোর পক্ষে অসম্ভব। দ্বিতীয় শ্রেণীর পঠন-পাঠনের জন্য ইংরাজি বই পড়ানোর যে নির্দেশ শিক্ষা পর্ষদ দিয়েছে সেই অনুযায়ী বই আসেনি। আজকে পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষা ব্যবস্থায় আপনাদের ইচ্ছা না থাকলেও জনমতের চাপে পড়ে এবং বাংলার মানুষ এবার বিদ্রোহ ঘোষণা করবে এই ভেবে আপনারা পবিত্র সরকার কমিশন গঠন করেছিলেন। কিন্তু তাঁর যা বক্তব্য তা বাস্তবায়িত হচ্ছে না। এখন পর্যন্ত রাজ্য শিক্ষা দপ্তরের অধিকর্তা সেই বই পাঠাননি, দ্বিতীয় শ্রেণীর বই পৌছায়নি। এবং তৃতীয় শ্রেণীর যেখানে ৮০টি বই লাগে সেখানে ৫টি বই দিয়েছেন তাতে শিক্ষকদের পক্ষে পড়ানো সম্ভব নয়। আজকে আপনারা পশ্চিমবাংলার শিক্ষাকে শেষ করে দিয়েছেন, পশ্চিমবাংলায় শিক্ষা নেই। আজকে সমস্ত দিক থেকে আপনারা পশ্চিমবঙ্গের মানুষকে মনে করেছেন বোকা

বানাবেন। একটা কথা আছে দীর্ঘদিন মানুষকে বোকা বানানো যায় না, ঠকানো যায় না। আমি তাই দাবি করছি যাতে তাড়াতাড়ি পর্যাপ্ত পরিমাণে বই পৌঁছে দেওয়া হয় প্রাথমিক স্কুলগুলিতে যাতে পঠন-পাঠন ঠিকমতো হতে পারে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় ৬নং জাতীয় সড়কের কাছে পাঁশকুড়া থেকে পিংলা পর্যন্ত ১৭ কি.মি. রাস্তা আজ থেকে প্রায় ৫০ বছর যাবত পাকা করার জন্য দাবি করছেন সেখানকার জনগণ। তারা বিভিন্ন সময় ধর্না, ডেপুটেশন, আবেদন-নিবেদন করেছেন। কিন্তু কিছুই হয়নি। এই রাস্তাটিকে তিনটি পর্যায়ে ভাগ করা হয়েছে। প্রথম পর্যায় রতুয়া থেকে হাউর রেল স্টেশন পর্যন্ত, দ্বিতীয় পর্যায় হাউর রেল স্টেশন থেকে গোবর্ধনপুর এই দুটি পর্যায়ের অনুমোদন হয়েছে এবং প্রথম পর্যায়ের কাজ এগিয়েছে কিন্তু দ্বিতীয় পর্যায়ের কাজ এগোয়নি। তৃতীয় পর্যায়ে গোবর্ধনপুর থেকে মালিগ্রামের অনুমোদন হয়নি। বারে বারে পূর্ত দপ্তরের সাথে যোগাযোগ করার পর তারা জানাচ্ছে যে এটা বিবেচনাধীন রয়েছে। আজকে ৫০ বছর ধরে সেখানকার জনগণ দিনের পর দিন এই রাস্তাটি পাকা করার জন্য বলছে। এই দ্বিতীয় পর্যায়ের রাস্তা জেলা পরিষদের অধীনে রয়েছে, এই রাস্তাটি পাকা করার জন্য দাবি করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় আমরা বারে বারে বলেছি পশ্চিমবাংলায় একের পর এক কল-কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, মানুষ নতুন করে রুজিরোজগার হারাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেটাল বক্স কারখানার ৭৮ জন শ্রমিক আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। গত ৪ বছর ধরে আমরা বারে বারে সরকারের সঙ্গে এবিষয়ে আলাপ-আলোচনার মাধ্যমে মালিককে বাধ্য করার চেষ্টা করছি। আমাদের ইউনিয়নের সঙ্গে সরকারের দফায় দফায় বৈঠক হয়েছে। কিন্তু সরকার কারখানা খোলার ব্যবস্থা করেনি। ফলে আজকে ৭৮ জন শ্রমিক আত্মহত্যা করেছে এবং ১১২ জন শ্রমিক অনাহারে মারা গেছে। শ্রমিকদের ছেলে-মেয়েদের স্কুল থেকে ছাড়িয়ে দেওয়া হয়েছে। বাড়ি ভাড়া দিতে না পারায় বাইরে বের করে দেওয়া হয়েছে। তারা আয়ের কোনও বন্দোবস্ত করতে পারছে না বা সরকারের পক্ষ থেকেও কারখানা খোলা হচ্ছে না। শুধু তাই নয় কোম্পানির হেড অফিস 'বার্লো হাউস' বিক্রি করার চেষ্টা করা হচ্ছে। আমি অবিলম্বে ঐ মেটাল বক্স খোলার জন্য শ্রমমন্ত্রী ও মুখ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী শান্তিরাম মাহাতো ঃ** স্যার, আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কেন্দ্র পুরুলিয়ার জয়পুর বিধানসভা কেন্দ্রের ৫০ ভাগ গ্রামেও গ্রামীণ বিদ্যুৎ যায়নি। বাজেট অধিবেশনের সময় আমরা মন্ত্রীদের কাছে অনেক প্রতিশ্রুতির কথা শুনতে পাই। কিন্তু আমার ওখানে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ হয়নি। অবিলম্বে

বৈদ্যুতিকরণের কাজ না হওয়ার ফলে রিভার লিফট ইরিগেশন স্কিম ব্যহত হচ্ছে। ডিজেলের অভাবে পাম্পসেটগুলো কার্যত অচল হয়ে পড়ে আছে। বিদ্যুতিকরণের কাজ হলে ইলেকট্রিকের মাধ্যমে এগুলো চলতে পারবে। এবং কৃষিকাজের উন্নতি হবে। তাই পুরুলিয়াতে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ যাতে ঠিকভাবে হয় তার জন্য আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলা কৃষিভিত্তিক জেলা। এই জেলার প্রধান অর্থনৈতিক ফসল পাট এবং পাট-তন্তুর মানও অনেক উন্নত। এছাড়া বিভিন্নরকম শাকসব্জী ও ফসল প্রচুর পরিমাণে উৎপন্ন হয়। এই জেলার সর্বস্তরের মানুষের দাবি পাট-ভিত্তিক বিভিন্ন শিল্প এবং শাকসব্জী সংরক্ষণ ও ফুডপ্রসেসিং কেন্দ্র প্রভৃতি কৃষিভিত্তিক শিল্প গড়ে তোলা হোক। এতে একদিকে যেমন কর্মসংস্থান হবে অন্যদিকে ব্যাপক মানুষের আর্থিক অগ্রগতি ঘটবে।

**শ্রী মুর্সোলিন মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ভারত সরকারের অধীন এন.জে.এম.সি.-র ৫টা পাটকল আলেকজান্দ্রিয়া, কেনিয়ান, খড়দা ইউনিয়ন নর্থ ও ন্যাশনাল জুট মিলের হাজার হাজার শ্রমিক নভেম্বর ২০ তারিখ থেকে মাইনে থেকে বঞ্চিত হচ্ছে। কর্তৃপক্ষ.এই এন.জে.এম.সি. পরিচালিত ৫টা জুট মিলের শ্রমিকদের মাইনে দিচ্ছেনা। হাজার হাজার শ্রমিকের পরিবার আজকে অভুক্ত রয়েছে। স্যার, আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবিষয়ে। জুটমিল কর্তৃপক্ষ বাজার থেকে জুট কিনছে না এবং শ্রমিকদের অভুক্ত রেখেছে। আজকে এক অবর্ননীয় অবস্থার মধ্যে শ্রমিকরা রয়েছে। এ ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা দরকার।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী মহম্মদ আমিন ঃ** লেবার মিনিস্টার অসুস্থ্য, উনি হাসপাতালে আছেন। এব্যাপারে আমার জানা আছে। এন.জে.এম.সি.র ৫টা মিলে বেশ কিছু দিন ধরে কাঁচা পাট নেই। এবং কোনও প্রোডাকশন হচ্ছে না। এর ফলে প্রায় ২২ হাজার শ্রমিক উদ্বিগ্ন হয়ে পড়েছেন এবং রাজ্যসরকারও উদ্বিগ্ন। এন.জে.এম.সি.র পক্ষ থেকে নোটিশ দিয়ে বলা হয়েছে যে, তাদের কাছে কোনও টাকা-পয়সা নেই এবং দিল্লি থেকে ফান্ড রিলিজ না হলে কাঁচা পাট কেনা যাবে না এবং শ্রমিকদের বেতনও দেওয়া যাবে না। ২০শে নভেম্বরে যে বেতন দেওয়ার কথা ছিল ,সেটা শ্রমিকরা পাননি। লেবার মিনিস্টার হাসপাতালে যাওয়ার আগে কেন্দ্রীয় সরকারের কাছে একটা চিঠি পাঠিয়েছেন এবং আমিও

একটা চিঠি পাঠিয়ে লেবার মিনিস্টার ও টেক্সটাইল মিনিস্টারকে এব্যাপারে হস্তক্ষেপ করার দাবি জানিয়েছি এবং বলেছি যে এবিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলতে চাই। পরিস্থিতি জটিল হয়ে পড়েছে। এন.জে.এম.সি.র পক্ষ থেকে লেবার ডিপার্টমেন্টের কাছে একটা চিঠি পাঠিয়ে শ্রমিকদের লে-অফ করবার অনুমতি চাওয়া হয়েছে এবং একথা বলা হয়েছে যে কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত এবছরে ৫০ কোটি টাকা এন.জে.এম.সি. কে দিয়েছে এবং সেই টাকা ফুরিয়ে গেছে। আর টাকা না পাওয়া পর্যন্ত তাদের পক্ষে কাজ করা সম্ভব নয়। রাজ্য সরকার লে-অফ করার অনুমতি দেয়নি। আমরা চেষ্টা করছি যাতে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে স্বাভাবিক পরিস্থিতি ফিরিয়ে আনা যায়।

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ব্যান্ডেল থেকে কাটোয়া পর্যন্ত রেললাইনকে ডবল লাইন করার জন্য প্রাক্তন রেলমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন। কাটোয়ার সমাবেশে বর্তমান রেলমন্ত্রী একাধিকবার সভায় বলেছিলেন এই লাইনটাকে ডবল করতে হবে। এছাড়া এই লাইনটা অত্যন্ত গুরুত্বপূর্ণ লাইন। এই লাইনের মাধ্যমে উত্তরবঙ্গের সঙ্গে যোগাযোগ রক্ষা করা যায়। হুগলি, বর্ধমান, নদীয়া ও উত্তরবঙ্গের সঙ্গে এই রেল লাইনের মাধ্যমে যোগাযোগ করা যায়। সুতরাং এই ব্যান্ডেল থেকে কাটোয়া পর্যন্ত রেল লাইনকে অবিলম্বে ডবল লাইন করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটা বিষয়ে আজকে এই সভায় সমস্ত সভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনার কাছে গতকালের ঘটনা তুলে ধরছি এবং তার প্রতিকারের দাবি জানাচ্ছি। স্যার, গতকাল বিধানসভা শেষ হতে প্রায় ৭টা বেজে যায়। বিধানসভা শেষ হওয়ার পর হাওড়ার এক বন্ধু আমার সঙ্গে দেখা করতে এসেছিল এবং আমি তার সঙ্গে বাইরে কথা বলছিলাম। আমার দেরি হয়ে যায় এবং এম.এল.এ. হোস্টেলে যাওয়ার জন্য এম.এল.এ.দের বাস চলে যায়। আমি তখন এম.এল.এ. হোস্টেলে যাওয়ার কোনওরকম যানবাহন না পেয়ে বাইরে ট্যাক্সির জন্য অপেক্ষা করতে লাগলাম। প্রায় ২০ মিনিট অপেক্ষা করার পর ট্যাক্সি না পেয়ে আমি পায়ে হেঁটে এম.এল.এ. হোস্টেলের দিকে যেতে থাকি। রাজভবনের সামনে রাস্তার ওপারে যাওয়ার জন্য যখন মাঝ রাস্তায় এসেছি সেই সময় রাইটার্স বিল্ডিং-এর দিক থেকে ডানদিক বা বাম দিক কোনও দিক থেকেই গাড়ি আসছিল না। হঠাৎ একটা ই.এম.ই. গাড়ি তার নম্বরটা আমি দেখতে পাইনি, সেই গাড়িটা স্পীডে এসে আমাকে মারতে চাইছিল। এমন অবস্থা হয়েছিল যে আমি সামনে গেলেও মরব আবার পিছিয়ে গেলেও মরব। সেই সময় আমি কোনওরকমে ডিগবাজি দিয়ে নিজের প্রাণ বাঁচিয়েছি। আমার ধারনা গাড়িটার

উদ্দেশ্য ঠিক ছিলনা। আমাকে হত্যা করার চক্রান্ত ছিল বলে আমার মনে হয়। এভাবে আমাকে মেরে ফেলার চক্রান্ত হয়েছে এটা খুবই নিন্দনীয়। আপনার কাছে তাই দাবি করছি যাতে আগামিদিনে নিরাপত্তা পাই এবং বিধানসভায় এসে আমি আমার বক্তব্য রাখতে পারি। যাতে আমি এখানে আমার এলাকার মানুষের কথা তুলে ধরতে পারি। আজকে বিধানসভার এই অধিবেশন শেষ হয়ে যাচ্ছে। আমাকে হত্যা করার যে ষড়যন্ত্র চলছে তার প্রতিবাদে এই বক্তব্য রেখে আজকের সভা বয়কট করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি একটা জরুরি বিষয়ের প্রতি সমাজ-কল্যাণ দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনি কেন্দ্র হাবড়া ব্লক ওয়ান এবং ব্লক টুতে শিশু কল্যাণ প্রকল্পে লোক নিয়োগকে কেন্দ্র করে ব্যাপক দুর্নীতি হচ্ছে। যে লিষ্ট করা হয়েছে তাতে দুর্নীতি রয়েছে। দুর্নীতির ব্যাপারে প্রতিবাদ করার পরে যাদের রিটেন এবং ওরাল পরীক্ষা হয়ে গেছে তাদের বলা হচ্ছে, 'আপনারা বিজেপি-কে জিতিয়েছেন, এবারে দেখুন কেমন করে কি হয়।' স্যার, আমি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ মন্ত্রীকে বলতে চাই, এই নিয়োগের ক্ষেত্রে যে ইন্টারভিউ নেওয়া হয়েছে তার মধ্যে দুর্নীতি রয়েছে। সুতরাং অবিলম্বে ঐ নিয়োগ বন্ধ করে নতুন করে পরীক্ষা নেওয়ার ব্যবস্থা করা হোক এবং সঠিক পদ্ধতিতে নিয়োগ করার ব্যবস্থা করা হোক। নমস্কার।

**শ্রীমতী উমারানি বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,, আপনার মাধ্যমে আমি আমাদের পুরুলিয়া জেলার একটা সমস্যার প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুরুলিয়া জেলার ব্লকগুলিতে সরকারি কৃষি খামার আছে এবং সেই কৃষি খামারগুলিতে সরকারি কর্মচারিরাও আছে। সর্ব কর্মচারিরাই সরকারি বেতনভোগি কর্মচারী। কৃষি খামারগুলি মানুষের উপকারের জন্য করা, কিন্তু বর্তমানে সেই খামারগুলি থেকে মানুষ কোনও উপকার পাচ্ছেনা। গ্রামাঞ্চলে মানুষরা বঞ্চিত হচ্ছে। ওখান থেকে কৃষকদের শস্যবীজ, খাদ্যশস্য ইত্যাদি দেওয়ার কথা। কিন্তু তা দেওয়া হচ্ছে না। কারণ 'পশ্চিমবঙ্গ বীজ নিগম' থেকে খামারগুলোর সময় মতো বীজ পৌঁছচ্ছে না এবং খামারগুলো সঠিকভাবে তদারকি করা হচ্ছে না। বীজ সময় মতো না পৌছনোর প্রধান কারণই হচ্ছে অর্থের অভাব। অবিলম্বে খামারগুলিকে ভগ্ন অবস্থা থেকে উদ্ধার করার জন্য আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর নিকট আবেদন রাখছি। খামারগুলোর দুরবস্থা দূর করার জন্য অবিলম্বে কিছু অর্থ বরাদ্দ করা হলে আমাদের গ্রামাঞ্চলের গরিব কৃষক বন্ধুদের কিছু উন্নতি হয়। সুতরাং এই আবেদন আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর কাছে রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিক্ষা

দপ্তরের মন্ত্রী মহাশয়গণের দৃষ্টি আকর্ষণ করছি। এ রাজ্যে প্রাথমিক স্তর থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত শিক্ষার অবস্থা খুবই ভয়াবহ— ১২টা বেজে গেছে। দক্ষিণ ২৪-পরগনার এম.এল.এ.-রা এখানে আছেন, তাঁরা জানেন কয়েকদিন আগে ওখানে প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হয়েছে এবং সেই নিয়োগকে কেন্দ্র করে প্রচন্ড দলবাজি হয়েছে। যাদের সঠিক যোগ্যতা আছে তারা চাকরি পায়নি। সমস্ত অযোগ্য লোকেদের দলবাজি করে চাকরি দেওয়া হয়েছে। এমনও দেখা গেছে, একই বাড়িতে থাকে স্বামী-স্ত্রী দু'জনের চাকরি হয়েছে। আমরা দেখছি কলকাতা বিশ্ববিদ্যালয়ে উপাচার্য নিয়োগকে কেন্দ্র করেও রাজনীতি হচ্ছে। আমরা মনেকরি যাদের সঠিক যোগ্যতা আছে তাদেরই উপাচার্য পদে নিয়োগ করা উচিত— সে যে বিশ্ববিদ্যালয়ই হোক না কেন। এসব ক্ষেত্রে দলের উর্ধ্বে উঠে কাজ করা দরকার। সরকারে আমরাও ছিলাম, কিন্তু কখনও এইভাবে আমরা দলবাজি করিনি। উচ্চ শিক্ষামন্ত্রী সত্যসাধন চক্রবর্তী মহাশয় উপস্থিত আছেন, তাঁর কাছে আমি বলছি, কলকাতা বিশ্ববিদ্যালয়-সহ রাজ্যের সব কটি বিশ্ববিদ্যালয়েই সকল পক্ষের সঙ্গে আলোচনার মাধ্যমে উপাচার্য নিয়োগ করা দরকার। রবীন্দ্রভারতীয় উপাচার্য, শ্রী শুভঙ্কর চক্রবর্তী মাঝে-মাঝে এম.পি., এম.এল.এ হবার জন্য নির্বাচনে দাঁড়াচ্ছেন এবং রবীন্দ্রভারতীতে প্রচন্ডভাবে রাজনীতি করে যাচ্ছেন। এইভাবে যদি রাজনীতি করে যায় তাহলে শুধু আমাদের নয়, প্রতিটি মানুষের ক্ষতি হবে, শিক্ষা-জগতের ক্ষতি হবে। আপনার জানা দরকার, কলকাতা বিশ্ববিদ্যালয়ের নাম ছিল সারা ভারতবর্ষের মধ্যে, সেই কলকাতা বিশ্ববিদ্যালয়ের নাম এখন অনেক নিচে নেমে গেছে। আগে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে কোনও ছেলে পাশ করলে তার ইন্টারভিউয়ের প্রয়োজন হত না আর আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়কে বিগত ২৩ বছরে আপনাদের রাজত্বে নষ্ট করে ফেলেছেন। সেইজন্য আমি অনুরোধ করছি, দলবাজির উর্ধ্বে কাজ করুন। যিনি উপাচার্য হবেন যোগ্যতাপূর্ণ ব্যক্তিই হোন এবং দলের বাইরে হোন এই অনুরোধ আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে রাখছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ভরতপুর বিধানসভা কেন্দ্রে সালারে ৩৩ কে.ভি. সাব-স্টেশন আছে। সেখানে বিদ্যুতের যে চাহিদা সেই চাহিদা পূরণ করার জন্য ঐ সাব-স্টেশন ৩ এম.ভি.এ যে দুটি মেশিন আছে তার দ্বারা সম্ভবপর নয়। গতবারে বোরো মরসুমে বিদ্যুৎ ঠিকমতো না দিতে পারার জন্য আমাদের এলাকার চাষিরা ক্ষতিগ্রস্থ হয়েছে, ফসল নষ্ট হয়েছে। এবারের বন্যায় ভরতপুরের সালারে মাঠে ফসল নষ্ট হয়ে গেছে। আগামি মরসুমে সালার সাব-স্টেশনে অতিরিক্ত ৬.৩ এম.ভি.এ ট্রান্সফরমার বসানো

যদি না যায় তাহলে আমাদের এলাকায় বিদ্যুতের যে চাহিদা সেই চাহিদা পূরণ হবে না। না হওয়ার ফলে মাঠে যে সাব-মার্সিবিল, যে ডিপ-টিউবওয়েল, যে আর.এল.আই সেন্টারগুলি আছে সেই সেন্টারগুলি রিভার লিফট ইরিগেশনের মাধ্যমে এলাকার চাষিদের জল দেওয়া সম্ভবপর হবে না। ফলে চাষিরা মার খাবে এবং উৎপাদন ব্যাহত হবে। তাই আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অতি দ্রুত ঐ সাব-স্টেশনে আর একটি অতিরিক্ত ৬.৩ এম.ভি.এ ট্রান্সফরমার বসানো যায় তার ব্যবস্থা করার জন্য আবেদন করছি। আমি ইতিমধ্যেই আমার জেলার সুপারিনটেনসিভ ইঞ্জিনিয়ার, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, ডিভিশনাল ইঞ্জিনিয়ারদের সঙ্গে যোগাযোগ করেছি। কিন্তু তাদের কাছ থেকে কোনও আশ্বাস পাইনি, কোনও সুরাহা হয়নি। এরফলে এলাকার মানুষ ভীত-সন্ত্রস্ত হয়ে পড়েছে। বন্যায় ফসল, ধান নষ্ট হয়েছে, গতবারে খরা মরসুমে ধান নষ্ট হয়ে গেছে। এবারেও যদি বিদ্যুতের সঙ্কট না মেটানো যায় তাহলে চাষিরা আবার মার খাবে এবং বোরো ধানের উৎপাদন ব্যাহত হবে, ফলন কম হবে। সেইজন্য বিদ্যুৎমন্ত্রীর কাছে আবেদন করছি, অতি দ্রুত সালার সাব-স্টেশনে আর একটি অতিরিক্ত ৬.৩ এম.ভি.এ ট্রান্সফরমার বসানো হোক।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, রবীন্দ্রনাথ ঠাকুরের "বন্দীবীর" কবিতার একটি লাইন মনে পড়ছে, "পড়ি গেল কাড়াকাড়ি, কেবা আগে প্রাণ করিবেক দান, তার লাগি তাড়াতাড়ি"। পশ্চিমবঙ্গ থেকে মমতা ব্যানার্জি কেন্দ্রে রেলমন্ত্রী হওয়ার পর একটি প্রতিযোগিতা শুরু হয়েছে। এখান থেকে কে আগে ওনার কাছে পৌঁছাবে। আমি দেখলাম পূর্তমন্ত্রী গেছেন, সমাজ কল্যাণ দপ্তরের মন্ত্রী গেছেন, পরিবহনমন্ত্রী সুভাষবাবু গেছেন এবং আরও অনেকে যাবার জন্য লাইন দিয়ে আছেন। সবাই দেখা করে দাবি জানাচ্ছেন এই এই রেল প্রকল্প চালু করা হোক। রেল প্রকল্প নিশ্চয়ই চালু করা হোক এই দাবি সকলের। কিন্তু দুর্ভাগ্যের কথা, যে অপদার্থ সরকার এই রাজ্যে আছে সেই অপদার্থ সরকারের জন্য রাজ্যের রেল প্রকল্পগুলি চালু হতে পারেনি। খবরে জানতে পেরেছি, গতকাল পার্লামেন্টে বলা হয়েছে ২৭টি রেল প্রকল্প ঝুলে আছে এই রাজ্য সরকারের অপদার্থতার জন্য। কারণ এই সরকার জমি দিতে পারেনি। আমি রাজ্য সরকারের কাছে দাবি করছি, এই রেল প্রকল্পগুলি অবিলম্বে চালু করার সম্ভাবনা যদি তৈরি করতে হয় তাহলে অবিলম্বে সেইসব জমিগুলি রেল দপ্তরের হাতে যাতে তুলে দেওয়া হয় সেই ব্যবস্থা করা হোক। আমি এই দাবি আপনার মাধ্যমে রাখলাম।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী ও পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি ন্যাশনাল হাইওয়ে-৬, এই রাস্তাটির দুরাবস্থার কথা জানিয়ে অবিলম্বে রাস্তাটি সংস্কার করার জন্য

মন্ত্রী মহাশয়দের কাছে আবেদন জানাচ্ছি। স্যার, আমরা জানি ন্যাশনাল হাইওয়ে-৬ এটা রক্ষণাবেক্ষণ করার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। জাতীয় সড়কগুলির রক্ষণাবেক্ষণের দায় কেন্দ্রীয় সরকারেরই কিন্তু পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রীয় সরকার যে বঞ্চনা চালিয়ে যাচ্ছেন তারই ফলশ্রুতি হিসাবে আমরা দেখছি এই ন্যাশনাল হাইওয়ে-৬ তারা রক্ষণাবেক্ষণ করছেন না। তার ফলে হাজার হাজার লরি, বাস যা এই ন্যাশনাল হাইওয়ে দিয়ে যাচ্ছে সেগুলি অ্যাক্সিডেন্ট করছে, মানুষ মারা যাচ্ছে। এক ঘন্টার পথ যেতে তিন ঘন্টা সময় লাগছে এবং এমন কি অ্যাম্বুলেন্সে করে এই রাস্তাটি দিয়ে রোগি নিয়ে যেতে যেতে অনেক সময় রোগি মারা পর্যন্ত যাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়দের কাছে আমার তাই অনুরোধ, কেন্দ্রীয় সরকারের এই বঞ্চনার জবাব দিতে রাজ্য সরকারের পক্ষ থেকেই এই ন্যাশনাল হাইওয়ে-৬ রিপেয়ার অবিলম্বে করা হোক। .

**শ্রী সেখ দৌলত আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, গতবার ছাত্র ভর্তির সমস্যাকে কেন্দ্র করে অনেক ঘটনা ঘটেছিল। সেই সমস্যার সমাধানের জন্য সরকারের পক্ষ থেকে কিছু হাইস্কুলকে হায়ার সেকেন্ডারি স্কুল করার জন্য অ্যাপ্রুভাল দেওয়া হয়েছিল। তাদের কিন্তু পরিকাঠামো ছিল না। কথা ছিল সেই পরিকাঠামোর উন্নয়নের জন্য এক লক্ষ টাকা করে সেইসব স্কুলকে দেওয়া হবে এবং প্রয়োজনমতো শিক্ষক ও অন্যান্য সরঞ্জাম তাদের দেওয়া হবে। কিন্তু আজ পর্যন্ত সেইসব স্কুল সেই এক লক্ষ টাকা, শিক্ষক, সরঞ্জাম পাননি। অনেক স্কুলে প্রধান শিক্ষক পর্যন্ত নেই। সেখানে টিচার ইনচার্জকে দিয়ে কাজ চালানো হচ্ছে। ফলে সেখানে খুবই অসুবিধা দেখা দিয়েছে। সামনেই আবার পরীক্ষা, ব্যবস্থা না নিলে ফের একই অবস্থা হবে। তাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, যে সমস্ত স্কুলকে হায়ার সেকেন্ডারি স্কুলের অ্যাপ্রুভাল দেওয়া হয়েছে তাদের পরিকাঠামোর উন্নয়নের জন্য অবিলম্বে এক লক্ষ করে টাকা, প্রয়োজনীয় শিক্ষক ও অন্যান্য সরঞ্জাম দেওয়া হোক।

**শ্রী প্রমথনাথ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় কুটির শিল্প দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলটি আমার নির্বাচনী কেন্দ্রের মধ্যে অবস্থিত এবং উত্তরবঙ্গের একমাত্র সরকার পরিচালিত শিল্প সংস্থা। এই মিলে ৫৪টি রিং ফ্রেম আছে। যারা এই শিল্প সম্পর্কে অবহিত তারা এটা বুঝতে পারবেন। এই ৫৪টি রিং ফ্রেমের মধ্যে ৪/৫টি মাত্র চলে বাকি ৫০টি বন্ধ থাকে। বার বার শ্রমিকরা বলেছেন যে ম্যানেজমেন্টের অপদার্থতার জন্য এই জিনিস চলছে। তারা কৌশল করে ধিরে ধিরে এই মিলটিকে ধ্বংসের দিকে নিয়ে যাচ্ছে। মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে হস্তক্ষেপ

করে মিলটিকে চাঙ্গা করার ব্যবস্থা করুন। ৭শো শ্রমিক এই মিলটিতে কাজ করেন। তাদের ভবিষ্যত যাতে অন্ধকারময় না হয় তার জন্য এ দিকে মাননীয় মন্ত্রী প্রলয়বাবুর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে তার হস্তক্ষেপ দাবি করছি।

**শ্রী পঙ্কজ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা সকলেই জানেন যে এবারের বন্যায় আমাদের উত্তর ২৪ পরগনা জেলায় ক্ষয়ক্ষতি ভয়ঙ্কর এবং ভয়াবহ। বিশেষ করে আমাদের বনগাঁ মহকুমার ক্ষয়ক্ষতির পরিমাণ খুবই ব্যাপক। এখনও সেখানে অনেক মানুষ তাদের বাড়িতে ফিরে যেতে পারেননি, জল এখনও সরেনি। সেখানে একটা বড় অর্থকরি ফসল হচ্ছে বোরো চাষ। সেই বোরো চাষটা প্রায় অনিশ্চিত হয়ে এসেছে। কাজেই আমাদের জেলার বিশেষ করে জমুনা, ইছামতি, বাগজোলা এবং পদ্মা খালের দ্রুত সংস্কার করা দরকার। এটা লক্ষণীয় বিষয় যে গত ৪ঠা নভেম্বর আমরা মন্ত্রীকে নিয়ে গোটা নদী দেখেছি, এলাকা দেখেছি। ঘটনা যা ঘটছে সেটা হচ্ছে, জোয়ারের জল যে গতিতে আসছে, ভাটায় সেই গতিতে জল বেরিয়ে যাচ্ছে না। প্রতি বছর ২, ৩ ফুট সিলেট্রশন হচ্ছে। কাজেই এই নদী সংস্কার করা দরকার। এই নদী সংস্কার করতে গেলে প্রায় ২১১ হাজার কোটি টাকা দরকার এবং দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। বাংলাদেশ থেকেও ব্যাপক জল এখানে এসে ঢুকছে। অবিলম্বে এই বিষয়টি নিয়ে প্রধানমন্ত্রী, কেন্দ্রের অন্য মন্ত্রীদের সঙ্গে কথা বলে, রাজ্য সরকারের সঙ্গে কথা বলে যুদ্ধকালিন জরুরি ভিত্তিতে এখনই হস্তক্ষেপ করা দরকার। প্রতি বছরই এইভাবে এখানকার মানুষ বন্যার শিকার হচ্ছে। আমরা লক্ষ্য করছি যে কিছু কিছু কায়েমি স্বার্থের লোক, কিছু কিছু সংবাদপত্র এমন বিকৃত কথাবার্তা পরিবেশন করছে, এমন কথাও কেউ কেউ বলছে যে নদীর উৎস্য মুখে ভেড়ি করা হয় যারফলে জলের গতি বাধা পাচ্ছে। কিন্তু একথা আদৌ সত্য নয়। মূল কথা হচ্ছে এটা সংস্কার করা দরকার এবং কেন্দ্রীয় সরকারকে সেই উদ্যোগ নিতে হবে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** অনুপস্থিত।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ব্যাপার যেটা আপনি নিজেও ব্যক্তিগতভাবে এই জেলার এম.এল.এ হিসাবে বার বার বলেছেন, সেই বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪ পরগনার ব্যারাকপুর মহকুমার জলনিকাশি ব্যবস্থা নিয়ে এবং বিশেষ করে খালগুলি সংস্কার করার ব্যাপারে বারবার আলোচনা হয়েছে এবং আপনি জানেন যে, সর্বশেষে মাননীয় মন্ত্রী

মহাশয়ের হস্তক্ষেপ করতে হয়েছিল। এখানে অর্থমন্ত্রী মহাশয় আছেন। আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে, ব্যারাকপুর মহকুমার জলনিকাশি ব্যবস্থা একেবারে ভেঙে পড়েছে। কলকাতা নিয়ে অনেক আলোচনা হয়েছে। সবচেয়ে আশ্চর্যের বিষয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে সল্টলেকে থাকেন সেখানেও জল জমে ছিল। সুতরাং জলনিকাশি ব্যবস্থা সম্পূর্ণরূপে ভেঙে পড়েছে। তাই, আপনার মাধ্যমে এই সরকারকে বলব যে আর কাল-বিলম্ব না করে বাগজোলা খাল, নোয়াই খাল, বিদ্যাধরি নদী, ভাঙ্গর কাটা থেকে শুরু করে বর্তিখাল পর্যন্ত জলনিকাশির জন্য একটা সুস্পষ্ট প্রকল্প অবিলম্বে গ্রহণ করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দামোদর, দ্বারকেশ্বর নদীতে একলাক্ষী সই রুপশা গ্রামের অনেকটা নদীগর্ভে চলে গেছে। উভয় নদীর ৮ কিলোমিটার করে ১৬ কিলোমিটার জমি নদীগর্ভে চলে গেছে, এখনও চলে যাচ্ছে। ঐ এলাকার প্রায় ৫ হাজার মানুষ এক জায়গায় গণ-কনভেনশন করে স্বেচ্ছাশ্রম দিয়ে নদীর পাড় বাঁধাবার উদ্যোগ নিয়েছে। আমি আপনার মাধ্যমে আবেদন করছি যে, সরকারি সাহায্য না পেলে এই যে ব্যাপক ক্ষয়-ক্ষতি হচ্ছে, এই যে হানা হচ্ছে, এটাকে বাঁধা যাবেনা। তাই, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তাড়াতাড়ি এর ব্যবস্থা করা হয়।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অআমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে ভূতল পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চন্দননগর বিধানসভা কেন্দ্রের মধ্যে চন্দননগর শহরে একমাত্র ঘাট হচ্ছে চন্দননগর রানীঘাট। এই ঘাট বাঁশের তৈরি এবং এটা ভগ্নদশা অবস্থায় আছে। হাজার হাজার মানুষ ঐ ঘাট দিয়ে যাতায়াত করে। অবিলম্বে ঐ ঘাট পারাপারের জন্য জেটি নির্মাণ করতে ভূতল পরিবহন মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান-আরামবাগ স্টেট হাইওয়েটি একটা প্রচন্ড গুরুত্বপূর্ণ রাস্তা। প্রতিদিন হাজার হাজার বাস, ট্রাক এবং অন্যান্য যানবাহন ঐ রাস্তা দিয়ে যাতায়াত করে। রাস্তাটি অবিলম্বে সংস্কার করা দরকার, কারণ প্রতিনিয়ত যেভাবে যান-বাহন ঐ রাস্তা দিয়ে যাতায়াত করে তাতে দুর্ঘটনা ঘটবে। তার জন্য রাস্তাটি অবিলম্বে যেন মেরামত এবং চওড়া করা হয়।

**श्री राम जनम मांझी :** आदरनीय डिपुटी स्पिकार सर, मै आपके माध्यम से सड़क विभाग के मंत्री का ध्यान आकर्षित कराना चाहता हूं। सर, हावड़ा जिला के

अन्दर मे उल्वेड़िया उत्तर केन्द्र में रास्ता-घाट की अवस्था काफी खाराव है। सर, उल्वेड़िया इण्डस्ट्रीयल वेल्ट है, वहाँ के जातीय सड़क की अवस्था रास्ता की हालत बहुत खराव है। सर, ५० टन के लोरी चलता है। सर, जातीय सड़क पर आये दिन प्रायः दुर्घटना होते रहता है। सर, अभी कुछ दिन पहले एक डाक्टर स्कुटर से जा रहे थे, रास्ते पर एक बड़ा गड्डा मे गिर जाने के कारण, उस डाक्टर का शरीर क्षत-विक्षत हो गया। सर, एसी घटना प्रायः हो रही है। रास्ता का रिपेयरिंग की कोई व्यवस्था अभी तक नही हुआ है। उल्वेड़िया इण्डस्ट्रीयल वेल्ट है यहां तो प्राय-लोड-अनलोड होते रहता है। रास्ता की अवस्थ देख कर लोरी लाना कठिन हो गया है। काम-धीरे-धीरे ठप हो रहा है। रास्ता की अवस्था ऐसी है कि पैदल और सायकिल से जाना मुशकिल हो गया है। आपके माध्यम से सड़क विभाग के मंत्री से अनुरोध करता हूं कि अविलम्व सड़क मरम्मत की व्यवस्था किया जाय।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই হাউস, বামফ্রন্ট সরকার এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, সিয়াটেল বৈঠক ব্যর্থ হয়েছে, কিন্তু ঐ ব্যর্থ বৈঠকে দুটো বিষয় প্রতিষ্ঠিত হয়েছে। প্রথমটি হল, দুনিয়ার শ্রমজীবী মানুষের কাছে এবং দুনিয়ার স্বল্প উন্নত দেশগুলোর কাছে ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশন শত্রু বলে চিহ্নিত হয়েছে। দ্বিতীয়টি হল, দুনিয়ার সমাজের পয়লা নম্বর মুরুব্বি বিল ক্লিনটন ঐ বৈঠকে বলতে বাধ্য হয়েছেন যে, প্রতিবাদিদের বক্তব্য শোনা উচিত, বিবেচনা করা উচিত। দু'মাস আগে মানুষের নেতিবাচক ভোটে এন.ডি.এ. সরকার প্রতিষ্ঠিত হয়েছে। কিন্তু ভূমিষ্ঠ হবার আগেই তারা রাজনৈতিক এবং অর্থনৈতিক সিদ্ধান্ত গ্রহণ করেছেন যা এ দেশের মানুষের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণার নামান্তর। এর প্রতিবাদও জানানো হয়েছে। কিন্তু ওরা যে ধরনের মূল্যবৃদ্ধি ঘটিয়েছে ডিজেলে এটা অভূতপূর্ব, লিটার প্রতি ৪ টাকা, আবার বাড়াবে বলছেন। ওনারা চিনি দেওয়া বন্ধ করে দিয়েছেন, সরকারি সম্পদ বিক্রি করে দিচ্ছেন। ওরা একেবারে অপদার্থ, এই দেশটাকে ওরা অন্তর্জলি যাত্রায় পৌঁছে দেবেন। এদের থেকে দেশকে মুক্ত করা হোক।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** (নট প্রেজেন্ট)

[2-50 — 3-00 p.m.]

**শ্রী কার্ত্তিকচন্দ্র বাগ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এবারে আউসগ্রামে আজয় নদীর বাঁধ গত ২৬ তারিখে ভাঙার ফলে বিস্তীর্ণ এলাকার ক্ষতি হয়। ২৫ হাজার একর জমির ধান নষ্ট হয়ে যায়, ৪ হাজার ঘরবাড়ি পড়ে যায় এবং ৬০০ একর জমির উপর বালি জমে যায়। এই অজয় নদীর

উপর ১ কিলোমিটার যে বাঁধ ভেঙে যায় সেটা মেরামত করার জন্য ৫৫ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। আবার সাতকাহন থেকে ভেদিয়া পর্যন্ত এই অজয় নদী বাঁধের উপর ৪টি ফাটল আছে। এই ফাটলগুলি যদি মেরামত না করা যায় তাহলে আগামি দিনে এই বাঁধ ভেঙে বন্যার আশঙ্কা আছে। এই বাঁধ মেরামত করার জন্য গুসকরায় গণ কনভেনশন করে ১০ হাজার মানুষ স্বেচ্ছায় শ্রম দানের প্রতিশ্রুতি দিয়েছে। তাতেও এই বাঁধ সম্পূর্ণ মেরামত করা সম্ভব হবে না। আগামি বর্ষার আগে এই বাঁধ মেরামত করে আউসগ্রাম বিধানসভা এলাকার মানুষকে যাতে রক্ষা করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকাতা নগরের বুকে ৭টি বাস রুট, ৪১, ৪১।১, ১৭-বি এবং ৮০-বি, এই বাসগুলি লালকার এই সমস্ত এলাকা থেকে গড়িয়া হয়ে ডালহৌসির দিকে আসে। গত ২ বছরের উপর হল এই ৪টি রুটের বাস সাসপেন্ড হয়ে আছে। এই বাসগুলি যে এলাকা দিয়ে আসে সেখানে অত্যন্ত গরিব মানুষ বাস করে, এই গরিব মানুষ এই বাসের মাধ্যমে যাতায়াত করে। আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি জানাচ্ছি অবিলম্বে এই ৪১, ৪১। ১ ১৭বি- এবং ৮০-বি এই ৪টি রুটের বাস চালু করা হোক। অথবা পাবলিক আন্ডারটেকিং বা স্টেট বাস এই সমস্ত রুটে দেওয়া হোক। আপনার মাধ্যমে আমি এই দাবি জানাচ্ছি।

**শ্রী সরেশ আঙ্কুরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাঁকসা বিধানসভা এলাকায় মানকড় গ্রামীণ হাসপাতাল ২৫ বেডের হাসপাতাল, এখানে ১ জন মাত্র ডাক্তার। ফলে এলাকার মানুষের অসুবিধা হচ্ছে। এই হাসপাতালে আরও ৪ জন ডাক্তার দেওয়া হয় তারজন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তাছাড়া সিলামপুর হাসপাতালে কোনও ডাক্তার নেই, গ্রাম পঞ্চায়েতের সংসদ্ সভায় মানুষ ক্ষোভ প্রকাশ করেছেন। সেই হাসপাতালে যাতে ডাক্তার দেওয়া হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী অসিত মিত্র ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রীমতী সাবিত্রি মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এলাকা মালদহ এক দিকে গঙ্গা এবং আর এক দিকে পদ্মার ভাঙনের ফলে বার বার মানুষ বন্যার কবলে পড়ে। বার বার বন্যা হওয়ার ফলে মালদা জেলার রাস্তাঘাট থেকে শুরু করে এমন কি ব্রিজ পর্যন্ত জলের স্রোতের সঙ্গে উড়ে চলে যায়। এখন বর্তমানে পরিস্থিতি এই অবস্থার মধ্যে আছে। মাননীয় অসীমবাবু হাউসে আছেন। উনি বলেছেন, চন্ডিপুর ব্রিজটি হবে না। ওখানে সয়েল টেস্ট

হয়েছে, কিন্তু ব্রিজটি করা যাবে না বলছেন। নর্থ মালদহকে আপনি যদি যোগাযোগ রাখতে চান, তাহলে মাজিয়া ব্রিজটি অবিলম্বে করা দরকার। এই স্কিমটি না হলে মালদহের ১০ লক্ষ মানুষের যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে। সেজন্য আমি মাননীয় পূর্তমন্ত্রী এবং মাননীয়য় অর্থমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি এই ব্রিজটি অবিলম্বে করার ব্যবস্থা করুন। হরিশচন্দ্রপুর সমেত রতুয়া-১, রতুয়া-২ এবং চাঁচোল-১ ও চাঁচোল-২' এর মানুষ সহ বিভিন্ন এলাকার মানুষ আজকে বিচ্ছিন্ন হয়ে যাচ্ছে। আমি বুঝতে পারছি না যে, একদিকে চন্ডিপুর ব্রিজটি দীর্ঘদিন থাকা সত্ত্বেও ভেঙে যাওয়ার পরে যেখানে পূর্তমন্ত্রী করতে চেয়েছিলেন, সেখানে অসীমবাবু কেন করবেন না? তিনি বলেছেন যে, লোহা দিয়ে একটি রাস্তা তৈরি করে দেবেন। চন্ডিপুর ব্রিজটি এতদিন ছিল, আজকে তাহলে সেটি কেন হবে না? নর্থ বেঙ্গলকে যদি যোগাযোগ রাখতে হয়, তাহলে মাজিয়া ব্রিজটি অবিলম্বে করা উচিত।

**শ্রীমতী মিলি হীরা ঃ** (অনুপস্থিত ছিলেন।)

**শ্রীমতী নন্দরানি দল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচন ক্ষেত্র কেশপুর এবং মেদিনীপুর জেলার কয়েকটি ব্লকে তৃণমূল কংগ্রেস কর্তৃক সৃষ্ট সমস্যা সম্পর্কে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করতে চাই। তৃণমূল কংগ্রেস সন্ত্রাস, অগ্নিসংযোগ, লুট, খুন এবং নারী ধর্ষণ ধারাবাহিক কর্মসূচির মধ্যে দিয়ে চালাচ্ছে। গরিব মানুষের মধ্যে সন্ত্রাস সৃষ্টির মধ্যে দিয়ে ঐ সমস্ত মানুষকে নিজেদের দলে আনতে চায়। এইজন্য তারা ধারাবাহিক ভাবে আইনশৃঙ্খলার অবনতি ঘটাতে চায়। এই কাজ করতে গিয়ে আমার কেশপুরে ৮০০ ঘর তৃণমূল কংগ্রেস পুড়িয়েছে। তিন হাজার বাড়ি তারা লুট করেছে। এইসব মানুষ সকলেই তফসিল জাতি, উপজাতি এবং সাধারণ মানুষ। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে, সরকারি আর্থিক সাহায্যে যাতে এইসব লোকেরা তাদের ঘরবাড়ি তৈরি করতে পারে এবং তৃণমূল কংগ্রেস য়াতে ভবিষ্যতে আর আক্রমণ না করতে পারে তার জন্য কঠোর ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** (অনুপস্থিত ছিলেন।)

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রি কমিশনের অনুমোদিত সারা ভারতবর্ষে হাতে তৈরি যে কাগজ-হ্যান্ড-মেড পেপার ইউনিট - এগুলো সমস্ত করমুক্ত। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে মোট যেয ২৩টি ইউনিট আছে, যেখানে হাতে তৈরি কাগজ হয়, এতে প্রায় চার হাজার লোক প্রত্যক্ষভাবে জড়িত, দেখা গেল ভারতবর্ষের কোন রাজ্যে যেখানে এর ওপরে ট্যাক্স নেই, সেখানে এই ভিলেজ ইন্ডাস্ট্রিজের হাতে তৈরি কাগজের ওপরে পশ্চিমবঙ্গ সরকার ১৯৯৫-৯৬ সাল থেকে

ট্যাক্স বসিয়ে দিয়েছেন। এটি নিয়ে খাদি বোর্ডের পক্ষ থেকে স্মল ইন্ডাস্ট্রিজের প্রিন্সিপ্যাল সেক্রেটারি মাননীয় অর্থমন্ত্রীর কাছে অনুরোধ জানিয়েছিলেন যে, এই ট্যাক্সটা প্রত্যাহার করে নেওয়া হোক। তা না হলে এই চার হাজার লোক যারা প্রত্যক্ষভাবে জড়িত তারা ক্ষতিগ্রস্ত হবে এবং গ্রামীণ এই শিল্পটি, গরিব মানুষের এই শিল্প উঠে যাবে। কিন্তু মাননীয় অর্থমন্ত্রী এখনও কোনও সিদ্ধান্ত নেননি। আনন্দবাজার সহ অনেক সংবাদপত্রে এই সংবাদ পরিবেশিত হয়েছিল। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, হাতে তৈরি এই ইউনিটগুলোকে যদি বাঁচাতে হয়, চার হাজার লোক যারা প্রত্যক্ষভাবে এই ইন্ডাস্ট্রির সাথে যুক্ত তারা যাতে আবার বেকার না হয়ে যায়, তার জন্য অবিলম্বে ব্যবস্থা নিন। তাদের যাতে রাস্তায় বসিয়ে না দেওয়া হয় তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি জানাচ্ছি যে, অবিলম্বে প্রচেষ্টা চালিয়ে ক্ষুদ্র শিল্পকে বাঁচান।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী মন্মথ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে বিষয়টি তুলে ধরছি। আমার এলাকা বঁনগা মহকুমায় এবং বসিরহাট মহকুমার সীমান্ত এলাকায় নানা ঘটনা প্রতিনিয়ত ঘটে চলছে। প্রতিদিন ওপারের বাংলাদেশ থেকে লোক আসে এবং অবাধে এখানে ঢুকছে। এবং নানারকম বিশৃঙ্খলার সৃষ্টি করছে। চুরি, ডাকাতি, রাহাজানি প্রতিনিয়ত ঘটছে। কিছুদিন আগে বনগাঁ মহকুমার বাগদাতে এইরকম একটা ঘটনা ঘটল যে এলাকার লোকেরা পালিয়ে যেতে বাধ্য হল বাংলাদেশের দুষ্কৃতকারিদের ভয়ে। ওই এলাকায় একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এলাকার লোকেদের চলাফেরা করার ক্ষেত্রে বি এস এফের পক্ষ থেকে বাধা সৃষ্টি করছে। এবং মাঝে মাঝেই দোকান পাট, বন্ধ হয়ে যাচ্ছে। ফেরিওয়ালাদের জিনিস কেড়ে নেওয়া হচ্ছে। সম্প্রতি বন্যার ফলে যেসব এলাকায় কাঁটা তারের বেড়া দেওয়া হয়েছে সেই গেটগুলো সময়মতো খোলা হচ্ছে না। একটা ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে। আমার এলাকা গাঁইঘাটার কালাঞ্চি গ্রামে এই ২৪ ঘন্টা রাস্তা বন্ধ রাখা হয়।

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ, মালদার বন্যার এবং গঙ্গা-ভাঙন প্রতিরোধের জন্য প্রতি বছর সরকার বেড বাঁধ, স্পার ও বাঁধ নির্মাণের পরিকল্পনা গ্রহণ করে থাকেন। এতে কিছু কিছু কাজও করছেন। কিন্তু খরা মরশুমে কাজ না করে বর্ষাকালে কাজ শুরু হয় সেইজন্য সরকার গঙ্গা-ভাঙ্গন এবং বন্যা প্রতিরোধের ক্ষেত্রে সাফল্যমন্ডিত হচ্ছে না। এখানে রাষ্ট্রমন্ত্রী গণেশবাবু ছিলেন আমি তার দৃষ্টি আকর্ষণ করছি যে গত ২৭ তারিখে ৬ জন চীফ ইঞ্জিনিয়ারের একটা টিম মালদার সার্কিট হাউসে

বসে ভাঙ্গন সংক্রান্ত আলোচনার সময়ে পশ্চিমবঙ্গের সেচ ও জলপথ বিভাগের পক্ষ থেকে গঙ্গার ভূমিক্ষয় সমস্যার নামে এবং ফারাক্কার উজানে একটি প্রতিবেদন বিলি করেছেন। মালদা, মুর্শিদাবাদের বন্যা রক্ষার ক্ষেত্রে দুটি নদী দিয়ায়রা দ্বীপের ডানদিকে ড্রেজিংয়ের ব্যবস্থা করে এবং অন্যটি রাজ মহলের ঘাঁটিতে চড়ভূমির বাম বরাবর। কোশি নদীর খাদের ড্রেজিং এবং ফারাক্কা ব্যারেজের ২৮ ও ২৯ কি.মি. উজানে বাম পাড়ে দুটি স্পার নির্মাণ। সপ্তম রিটায়ার্ড বাঁধের নির্মাণ সহ ২০ ১৯ নং স্পার দুটিকে শক্তিশালি করা। এই পরিকল্পনাগুলি সরকার এ বছর গ্রহণ করুক এবং জানুয়ারি মাসের মধ্যে কাজ শুরু করুক এই দাবি জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিশেষ করে মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অর্থমন্ত্রী এখানে উপস্থিত আছেন, বিষয়টি বলছি যে বীরভূম জেলার প্রায় ৬০-৬৫ শতাংশ জমির ভেতরে মাটির তলায় এক উন্নতমানের কয়লা আছে। ওই কয়লা থাকার ফলে ওই কয়লাকে নিয়ে নানাভাবে শিল্প উদ্যোগে ব্যবহার করা যেতে পারে। কিন্তু দুঃখের বিষয় যে, ওই কয়লাগুলো খুবই নিয়ম বিরুদ্ধভাবে উত্তোলন করার কাজ চলছে এবং কয়লা পাচার হচ্ছে এবং একটা অপরাধ চক্র কাজ করে চলেছে। অথচ এই কয়লা উত্তোলন করতে পারলে অনেক কাজে লাগানো যেতে পারে। বর্ধমান জেলা যেমন কৃষিতে উন্নত, ঠিক তেমনি শিল্পের দিক থেকেও বীরভূম জেলা উন্নত জেলা হিসাবে পরিচিত হতে পারবে। কিন্তু এর জন্য অর্থর সংস্থান দরকার। মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন, আমি বলছি কেন্দ্রীয় সরকারের সঙ্গে এখানে প্রত্যক্ষ সহযোগিতা ছাড়া এটা সম্ভব নয়। আমি বলতে চাই, এই কয়লা তুলতে গেলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে অবিলম্বে রাজ্য সরকারের যোগাযোগ করা এবং প্রত্যক্ষভাবে উদ্যোগ গ্রহণ করা দরকার যাতে এই কয়লা তোলা যায়। পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নয়নের ধারা যাতে অব্যাহত রাখা যায়, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিতলকুমার সর্দার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে ৬ নম্বর জাতীয় সড়কের যুদ্ধকালিন ভিত্তিতে যাতে রাস্তা মেরামতি হয় সেইজন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই রাস্তাটির গুরুত্ব অপরিসীম। আজকে যে সমস্ত রোগিরা চিকিৎসা করতে পি.জি. হাসপাতালে, মেডিক্যাল কলেজে বা অন্যান্য হাসপাতালে আসবেন তাদের অবস্থা খুব খারাপ হয়ে যাচ্ছে, অনেকে রাস্তাতেই মারা যাচ্ছেন। স্কুলের শিক্ষক-শিক্ষিকা, ছাত্র-ছাত্রীরা তারা ঠিক সময়ে গন্তব্যস্থলে পৌঁছতে পারছেন না, অফিস যাত্রিরা ঠিক সময়ে অফিসে যেতে পারছেন না। অথচ মুখ্যমন্ত্রী বলেছিলেন নভেম্বর মাসের মধ্যে সমস্ত রাস্তা রিপেয়ার করা হবে। আমি আশ্চর্য হয়ে যাই, মুখ্যমন্ত্রী এই কথা বলার

পরও রাস্তার কোনও ধারে কোনও কাজের নমুনা দেখতে পাচ্ছি না। তাই আমি আপনার মাধ্যমে জানাতে চাই, পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এই রাস্তার গুরুত্ব অপরিসীম। এই কারণে বলছি, উড়িষ্যা নাগপুরে বিভিন্ন জায়গায় এই রাস্তা দিয়ে যেতে হয়, তাই যত তাড়াতাড়ি এটাকে ঠিক করা যায় তার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি ও খাদ্য সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খাদ্য সরবরাহ মন্ত্রী প্রশ্নোত্তরের সময় প্রশ্ন নম্বর (অনুমোদিত) ৫৮-র উত্তরে বলেছিলেন, গ্রাম বাংলায় কেরোসিন বৃদ্ধির পরিকল্পনা আছে। আমি খাদ্য সরবরাহ মন্ত্রীকে বলছি, সামনে রবি মরশুম, আমরা গ্রাম বাংলায় দেখি, অনেক প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী আছে তাদের পাম্প সেট আছে, যেগুলি কেরোসিনে চলে। সব জায়গায় বিদ্যুৎ পৌঁছয়নি, শ্যালো বা ডিপ-টিউবওয়েলও হয়নি। তাই সেচের সুবিদার্থে গ্রামবাংলায় কৃষকরা যাতে পঞ্চায়েত সমিতির মাধ্যমে, পঞ্চায়েত থেকে সার্ভে করেও হতে পারে যাতে কেরোসিন তেল সরবরাহ করা হয় তারজন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাইছি, সুন্দরবন এলাকায় কঙ্কনদিঘি জি.পি., নগেন্দ্রপুর, জি.পি., নন্দকুমারপুর জি.পি., কুমড়োপাড়া জি.পি. এই সমস্ত এলাকায় কোনও বিদ্যুৎ ছিল না, নেইও; সেইজন্য কয়েকদিন আগে আমি দিল্লিতে গিয়েছিলাম মমতা ব্যানার্জির সঙ্গে দেখাও করেছিলাম। এই সমস্ত এলাকার বিদ্যুৎ এর জন্য কে.সি.পন্থকে দিয়ে ১ কোটি টাকা এই এলাকাগুলির জন্য যাতে ঈয়ারমার্ক করা হয় তারজন্য বলেছি। সুন্দরবন অঞ্চলের ৪টি এলাকায় যাতে বিদ্যুৎ হয় তার আবেদন আমি আপনার মাধ্যমে জানাচ্ছি। এটা আমি পাঠিয়ে দিয়েছি। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব, এটা আমি আপনাকে দিচ্ছি যাতে সুন্দরবন এলাকার মানুষের জন্য কে.সি. পন্থ প্ল্যানিং ডিপার্টমেন্ট থেকে ১ কোটি টাকা স্যাংশন করেন ফর ফোর জি.পি.'র। তাই হাউসের মাধ্যমে যদি এটা ফাইল করে পাঠান তাহলে মমতা ব্যানার্জিকে যে পত্র দিয়েছি সেটা আরও কার্যকর হবে।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েতমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন ৭৮ সালের পর থেকে গ্রামবাংলায় পঞ্চায়েতের মাধ্যমে উন্নয়নমূলক কাজগুলি অব্যাহতভাবে এগিয়ে যাচ্ছে। আপনি নিশ্চয় লক্ষ্য করেছেন, বিগত দিনে যে বিধ্বংসি বন্যা হয়েছে তার ফলে রাস্তাঘাট ব্রিজ কালভার্ট এইগুলি ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। মাটির রাস্তা মোরাম রাস্তা এইগুলি মেরামত করা যাচ্ছে না টাকার অভাবে। পঞ্চায়েতের রাস্তাও মেরামত করার

কোনও স্কিম নেই, সেইজন্য পঞ্চায়েতমন্ত্রী ও অর্থমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি এটা দেখার জন্য। যাতে আরও বেশি করে টাকা গ্রামগুলিতে দেওয়া হয়, যাতে ঐগুলিকে উপযোগি করে গড়ে তোলা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী প্রত্যুষ মুখার্জি :** মিঃ ডেপুটি স্পিকার স্যার, বর্তমান বিজেপি পরিচালিত কেন্দ্রীয় সরকার-এর পাবলিক সেক্টর আন্ডারটেকিংগুলি ধ্বংস করার যে নীতি সেই বিষয়ে আমরা খুবই আতঙ্কিত। আপনি জানেন যে, গত ১৯৯৮ সালে তাদের সরকার এসে গোটা দেশের বিভিন্ন রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলিকে বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছে। সেগুলিকে বন্ধ করে দিয়ে পশ্চিমবাংলার প্রতি নানারকম অসহযোগিতা বাড়িয়ে তুলতে চাইছে। বি.ও.জি.এল, ওয়েবার্ড, সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়া, ন্যাশনাল সাইকেল কর্পোরেশন, আর, আর, সি, আই, এই ছয়টি কারখানা তারা আমাদের রাজ্যে বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত নিয়েছে, শুধু তাই নয়, ই.সি.এল-কেও বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত হয়েছে। এই পদক্ষেপের ফলে এই রাজ্য আরও সঙ্কটের মধ্যে পড়বে, তাই কেন্দ্রীয় সরকারের এই পদক্ষেপের বিরুদ্ধে আজকে এই হাউস থেকে কেন্দ্রীয় সরকারকে জানানোর জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী হরিপদ বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সিয়াটোলে বিল ক্লিনটন কার্যত হোটেলে গৃহবন্দি হয়ে রয়েছে। সেখানে লক্ষ লক্ষ মানুষ ডব্লু.টি.ও-র এই সম্মেলনের বিরুদ্ধে প্রতিরোধ আন্দোলন সংগঠিত করেছেন। আজকে সিয়াটোলে আগুন জ্বলছে, লন্ডনে আগুন জ্বলছে এবং অন্যান্য জায়গায় সেই আগুন ছড়িয়ে পড়েছে। ঠিক সেই সময়ে ভারতবর্ষের পার্লামেন্টে কংগ্রেস এবং বি.জে.পি মিলিতভাবে ইন্সিওরেন্স রেগুলেটারি ডেভেলপমেন্ট বিল যৌথভাবে হাত ধরে পাস করিয়ে নিয়েছে। যখন ডব্লু.টি.ও-র বিরুদ্ধে আন্দোলন সংগঠিত হচ্ছে, ঠিক তখনই আমাদের দেশে বি.জে.পি ও কংগ্রেস নক্কারজনকভাবে এই ঘটনা ঘটাল ইন্সিওরেন্স বিল পাস করানোর মধ্যে দিয়ে। তাই এই সভায় আমি নিন্দা প্রস্তাব আনছি। উৎপল দত্তর হীরক রাজা বলে একটি ছায়াছবিতে একটি উক্তি ছিল দড়ি ধরে মার টান, রাজা হবে খান খান, কার্ল মার্কসের একটা স্লোগান ছিল দুনিয়ার মজদুর এক হও। আজকে সেই এক হওয়ার সম্ভাবনাই দেখা দিয়েছে, ডব্লু.টি.ও-র বিরুদ্ধে সমস্ত মানুষকে এক হয়ে দাঁড়াতে হবে।

**শ্রী রবীন দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউস থেকে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। বিষয়টা হচ্ছে ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর, ভারতবর্ষের ইতিহাসে একটা কালো দিন। ঐ দিন আর.এস.এস, বজরং এবং

বিজেপি, যারা দেশের শত্রু, তারা বাবরি মসজিদ ভেঙেছিল এবং তার মধ্যে দিয়ে দেশের ঐক্যকে বিনষ্ট করেছিল এবং তার জের এখনও চলছে। কয়েকদিন আগে কেরালায় বিজেপির চামুন্ডা বাহিনী বামপন্থিদের খুন করছে। এবং তাদের দ্বারা উৎসাহিত হয়ে একদল তাদের এখানে এনেছেন আমাদের রাজ্যে। এবং তারা আমাদের রাজ্যের বিভিন্ন প্রান্তে হামলা করছে। তাই আপনার মাধ্যমে রাজ্য সরকারকে সতর্ক করছি এই ব্যাপারটায় সতর্ক দৃষ্টি রাখুন, কেননা সামনেই আসছে ৬ই ডিসেম্বর। খ্রিস্টান কমিউনিটির উপর আক্রমণ চলছে, সংখ্যালঘু সম্প্রদায়ের উপর আক্রমণ চলছে। আজকে অ্যান্টি ম্যালেরিয়া ড্রাইভ একটা প্রোগ্রাম হচ্ছিল, সদ্য কংগ্রেস থেকে তৃণমূলে যোগ দিয়েছে একজন কাউন্সিলর গিয়ে নৌসদ আলি এবং আনোয়ার হোসেন, তাদের উপর হামলা করেছে। তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়ার দাবি করছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় বিগত কয়েকদিন ধরে মুর্শিদাবাদ জেলার কলেজের অধ্যক্ষদের কাছ থেকে বিভিন্ন সূত্রে খবর পাচ্ছি তারা বলছে আপনাদের বিধানসভা চলছে, এই মুহূর্তে বিধানসভায় উত্থাপন করুন তাই আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মন্ত্রী সম্ভবত বিধানসভায় আছেন। এখানে সৌগত রায়ও আছেন। প্রত্যেকটা কলেজে যেভাবে শিক্ষক ঘাটতি দেখা দিয়েছে, তাতে পঠন-পাঠন বন্ধ হবার উপক্রম হয়েছে। অনার্স ক্লাসগুলোও চালানো সম্ভব হচ্ছে না। পার্ট টাইম শিক্ষক দিয়ে সবকিছু করানো সম্ভব নয়। কলেজ সার্ভিস কমিশন শিক্ষক দিতে পারছে না। ছাত্র-বিক্ষোভ হচ্ছে। কলেজ পরিচালক মন্ডলি বিপন্ন বোধ করছে। এই পরিস্থিতিতে জরুরিকালিন ব্যবস্থা নিয়ে কলেজগুলোতে পঠন-পাঠনের ব্যবস্থা করুন।

## ZERO HOUR

[3-20 — 3-30 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা বারেবারে বলেছি — এই সভার ভেতরে এবং বাইরে যে, পশ্চিমবাংলায় নির্বাচনটাকে মার্কসবাদি কমিউনিস্ট পার্টি পরিচালিত সরকার একটা প্রহসনে পরিণত করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা সার্কুলার আপনাকে পড়ে শোনাতে পারি, এটাতে সই করেছেন মেদিনীপুরের ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট। সাগরাইল ব্লকে ১ থেকে ২৪ নং বুথ চিহ্নিত করে বলছেন, এখানে ওয়াইড স্প্রেড রিগিং এবং বুথ ক্যাপচারিং হবে। এবং সেইজন্য তিনি নির্দেশ পাঠিয়েছেন এই সমস্ত বুথে কো-অর্ডিনেশন কমিটির মেম্বার এবং নন গেজেটেড পুলিশ কর্মচারিদের যেন নির্বাচনের কাজে না নেওয়া হয় এবং সমস্ত নির্বাচনের কাজ সি.আর.পি. এবং ই.এফ.আর. পোস্টিং করে করা হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দেখুন নির্বাচনের

ব্যাপারটাকে পশ্চিমবাংলায় কোথায় নিয়ে গেছে যারজন্য ডি.এম.-কে এইরকম নির্দেশ দিতে হয়েছে। আপনার মাধ্যমে এই সার্কুলার সরকারের কাছে পাঠিয়ে দেওয়ার এবং প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। পশ্চিমবঙ্গে একটিমাত্র থানা আছে, যে থানার অধীনে ২৮ লক্ষ মানুষ বাস করে। সল্ট লেকে যেখানে দেখছি সাড়ে ৩ লক্ষ লোকের জন্য দুটি থানা এবং একটি ফাঁড়ি রয়েছে। সেখানে থানা না বাড়ালে পুলিশ প্রশাসন কিছু করতে পারছে না। তার পরিণতিতে দেখি গত ২ মাসে সেখানে ৬টি খুন হয়েছে, এবং তার তদন্ত এখনও পুরো করতে পারেনি। জনস্বার্থে যেন সেখানে থানা সম্প্রসারিত করা হয়, এই কথা আপনার মাধ্যমে জানালাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে মাননীয় পূর্তমন্ত্রী যেন কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করেন এরজন্যও অনুরোধ করছি। আমি গত ২৯ তারিখে বাড়ি থেকে ৭টায় বেরিয়ে ৪-৫ ঘন্টার মধ্যে কলকাতায় পৌঁছানোর কথা, সেই জায়গায় আমি ৫ টায় পৌঁছলাম এবং সেদিন আমি বিধানসভা অ্যাটেন্ড করতে পারলাম না। অর্থাৎ আমাদের বোম্বে রোড এর যে শোচনীয় অবস্থা, তাতে বাসগুলি যেভাবে শক থেরাপি দিতে দিতে আসে, তাতে মানুষের হাড় গোড় ভেঙ্গে যাওয়ার উপক্রম হয়। রাস্তা একেবারে খানা খন্দে ভরা। এই রোড দিয়ে দীঘা, শঙ্করপুরের বহু পর্যটক যেতেন। কিন্তু এখন বাধ্য হয়ে তারা মেচেদা দিয়ে রেলের মাধ্যমে দাঁড়িয়ে দাঁড়িয়ে যাচ্ছেন বা অন্যভাবে যাচ্ছেন। এই রাস্তা মেরামত করার জন্য আমি পূর্তমন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রীমতী সাধনা মল্লিক ঃ** অনুপস্থিত।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের অনেক কলকারখানা দীর্ঘদিন ধরে বন্ধ থাকার ফলে দেখা যাচ্ছে যে, সেই কারখানার জায়গা প্রোমোটাররা কিনে নিয়ে তাদের ব্যবসা শুরু করছেন। রাজ্যের বিভিন্ন জায়গায় এইরকম প্রোমোটারি ব্যবসা চলছে। আমার এলাকায় ই সি কোম্পানি আছে। সেখানে দেখা যাচ্ছে যে, জায়গাগুলি বিক্রি হয়ে যাচ্ছে। প্রশাসন থেকে শুরু করে সবাইকে জানানোর পরেও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। যদি এইভাবে দিনের পর দিন চলতে থাকে, তাহলে এই কারখানাগুলির অবস্থা ভয়ঙ্কর হবে। শ্রমিকদের আস্তে আস্তে না খেয়ে মরতে হবে। তাই এইরকম কারখানার জায়গা আর যাতে বিক্রি না হয়, তারজন্য সরকারের উপযুক্ত পদক্ষেপ দাবি করছি।

**শ্রী খবিরুদ্দিন আহমেদ ঃ** আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নাকাশিপাড়া বিধানসভা কেন্দ্রে প্রায় স্বাধীনতার পরবর্তীকাল থেকেই ৬০ শয্যা বিশিষ্ট বেথুয়াডহরি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি নাকাশিপাড়া সহ পার্শ্ববর্তী প্রায় সমস্ত ব্লকের ব্যাপক মানুষের পরিষেবা দিয়ে আসছে। এলাকার মানুষের দীর্ঘদিনের দাবি এই হাসপাতালটির বর্তমান পরিকাঠামোগত উন্নয়ন এবং স্টেট জেনারেল হাসপাতালে উন্নীত করা হোক। এছাড়া ধর্মদা, মাঝেরগ্রাম, দাদপুর, চকঘুর্নী সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্রগুলিকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তর এবং দোগাছি ম্যাচপোতা, বীরপুর এলাকায় নতুন স্বাস্থ্যকেন্দ্র স্থাপনের জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** অনুপস্থিত।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই পুলিশমন্ত্রীর বর্তমান নাম হচ্ছে মরূদ্যান মন্ত্রী। প্রতিদিন সংবাদ মাধ্যমে দেখতে পাচ্ছি যে, মেদিনীপুর জেলায় প্রতিদিন হত্যালিলা চলছে। বাড়িঘর জ্বালিয়ে দেওয়া হচ্ছে। সেখানে প্রতিদিন সন্ত্রাস এবং খুন হচ্ছে। আমাদের এখানে যিনি মন্ত্রী আছেন, তিনি নিজে দায়িত্ব নিয়ে সন্ত্রাসের নেতৃত্ব দিচ্ছেন। গত ১ তারিখে কেশপুর থানায় হসরত আলি, যিনি আমাদেরই দলের একজন কর্মী, তিনি রাত্রিবেলায় বাড়ি থেকে বেরিয়েছিলেন তার নেচারস কলে। সেই সময় তাকে ধরে নিয়ে গিয়ে তার দুটো হাত কেটে দিয়েছে। সি পি এম কর্মিরা তাকে তুলে নিয়ে যায়। তার পরের দিন তার দুটো হাত কাটা অবস্থায় পাওয়া যায়। মন্ত্রী এখানে দাঁড়িয়ে হাত পা নেড়ে বলতে থাকেন যে এখানের আইন শৃঙ্খলার অবস্থা খুব ভালো। স্যার, মেদিনীপুরের সবং, গড়বেতা, পিংলা, কেশপুর অঞ্চলে প্রতিদিন হাজার হাজার মানুষ গৃহহীন হয়ে পড়ছে। আমার প্রশ্ন কোন দলের তা নয়। কিন্তু এই যে সাধারণ মানুষ, দরিদ্র্য মানুষ এই শীতে তাদের বাড়িঘর ভেঙে দেওয়া হল। আজকে পুলিশমন্ত্রী আত্মতুষ্টিতে ভোগেন এবং বলেন কলকাতা শহর মরূদ্যান কিন্তু কলকাতা শহর মরূদ্যান বলে তিনি আত্মতুষ্টিতে ভুগতে পারেন, প্রকৃতপক্ষে গ্রামের মানুষ দিশেহারা হয়ে পড়েছে। অবিলম্বে এই খুনের রাজনীতি বন্ধ করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** স্যার, আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রী ও পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজকে বিধানসভার শেষ দিন। বিংশ শতাব্দীতে আর হাউস বসবে না। স্বাভাবিক কারণে একবিংশ শতাব্দীতে আমরা আবার মিলিত হব কিন্তু বিংশ শতাব্দীতে আপনারা ২৩ বছর সময় পেয়েছেন, এই সময় পাওয়ার পর রাজ্যের আইনশৃঙ্খলার রক্ষার ক্ষেত্রে সাধারণ মানুষের ক্ষোভ রয়েছে পুলিশের উপর। আপনারা জানেন যে রাজ্যের বিভিন্ন প্রান্তে মানুষ নিজেদের হাতে আইন তুলে নিচ্ছে। আমরা

দেখতে পাচ্ছি পুলিশের সহযোগিতায় চোলাই মদের ব্যবসা হচ্ছে। পুলিশের সহযোগিতায় নারী ধর্ষণ হচ্ছে। রাজ্যের মানুষ পুলিশের উপর থেকে তাদের আস্থা তুলে নিয়েছে। একবিংশ শতাব্দীতে ইনফরমেশন সিস্টেমকে উন্নত করে, নতুন ইনফরমেশন সিস্টেমে যাতে আইনশৃঙ্খলাকে রক্ষা করা যায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** (নট কল্ড)

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যার হাতে উচ্চশিক্ষার ভার আমি তাঁরও দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলায় যশরাজপুর যে হাইস্কুল আজকে দীর্ঘদিনের পুরনো অবস্থা থেকে, বিল্ডিং থেকে স্টাফ থেকে উন্নত পর্যায়ে এসেছে এবং এর ছাত্র সংখ্যাও প্রচুর। পাশাপাশি মাধ্যমিক স্কুল বহু রয়েছে কিন্তু উচ্চমাধ্যমিক স্কুল নেই। যশোরাজপুর হাইস্কুলকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করার জন্য বহু স্থানিয় মানুষ, স্কুল কর্তৃপক্ষ জেলাপরিষদ, পঞ্চায়েত সমিতির কাছে আবেদন করেছে। এই স্কুলটিকে উচ্চমাধ্যমিক করার জন্য আবেদন করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মেদিনীপুর নরঘাট বিধানসভা কেন্দ্রের মঠ চন্ডিপুরে টেলিফোন এক্সচেঞ্জ দু বছর ধরে অকেজো হয়ে পড়ে আছে। গত ২৯শে অক্টোবর যে টর্ণেডো হল, বহিরাগত মানুষ যারা আছেন বাংলার বিভিন্ন জায়গায়, তারা চেষ্টা করেছেন যোগাযোগ করবার, আমাকেও অনেকে জানিয়েছেন কিন্তু দুর্ভাগ্যের বিষয় হল ওই এলাকায় টেলিফোন এক্সচেঞ্জ থাকা সত্বেও দু বছর ধরে সেটা অকেজো হয়ে পড়ে আছে, এটিকে সত্বর চালু করার জন্য আমি কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগিয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ধান ওঠার মরশুমে ধানের দাম পড়ে গেছে। ক্ষুদ্র এবং প্রান্তিক চাষিরা তাদের অভাবি ধান বিক্রি করছে। এই সুযোগ গ্রহণ করছে মহাজন এবং মজুতদারেরা। আরেকটা বিষয় হল বিভিন্ন জায়গা থেকেও চাল আমদানি করা হচ্ছে। সরকারি পর্যায়ে কৃষকদের এই ধান যেন ন্যায্যমূল্যে কেনার ব্যবস্থা করা হয় যাতে চাষিরা শোষণের হাত থেকে অব্যাহতি পেতে পারে।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এবং বামফ্রন্ট সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। কেন্দ্রের যোগাযোগমন্ত্রী ঘোষণা করেছিলেন টেলিফোন এক্সচেঞ্জের ব্যবস্থা করা হচ্ছে কিন্তু আমাদের খেজুরিতে টেলিকমিউনিকেশনের ব্যবস্থা নেই। কিন্তু খেজুরিতে

কোনও টেলিকমিউনিকেশন ব্যবস্থা নেই, সৌর শক্তির সাহায্যে যে সমস্ত মার্স টেলিফোন হয়েছিল সেগুলি অকেজো। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে ভারত সরকারের কাছে আবেদন জানাচ্ছি তাঁরা যেন এর ব্যবস্থা করেন।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আপনাকে ধন্যবাদ, আপনি জানেন কয়েকদিন আগে গড়িয়াহাটের কাছে নতুন একটা ফ্লাইওভারের ভিত্তি প্রস্তর স্থাপিত হয়েছে এবং কাজ শুরু হবে। মাননীয় মুখ্যমন্ত্রী এবং রেলমন্ত্রী সেই সভায় উপস্থিত ছিলেন। দক্ষিণ কলকাতার বাসিন্দারা সঙ্কিত যে এই ফ্লাইওভার তৈরি করার নাম করে সার্দান অ্যাভিনিউতে কয়েকশত গাছ কাটা পড়বে। রাস্তা চওড়া করার নাম করে সাদার্ন অ্যাভিনিউতে বুলেভার্ডগুলি ছোট করে দেওয়া হয়েছে। সাদার্ন অ্যাভিনিউতে রবীন্দ্র সরোবরে নাগরিক কমিটি হয়েছে তারা কনভেনশনে ঠিক করেছে সেখানে গাঠ কাটতে গেলে চিপকোর মতো গাছ জড়িয়ে ধরে গাছ কাটতে দেবেন না। সার্দান এভিনিউতে বুলেভার্ডকে ছোট করার চেষ্টা করলে সেখানকার মানুষ প্রতিরোধ করবেন। তাই আমি আপনার মাধ্যমে পরিবহনমন্ত্রী এবং পরিবেশ মন্ত্রীকে বলতে চাই উন্নয়নের কাজে ফ্লাইওভার হোক কিন্তু গাঠ কেটে বুলেভার্ড ছোট করে নয়। আমার মতো যারা রবীন্দ্র সরোবরে হাঁটতে যান তারা সবাই এর বিরোধিতা করছেন।

**শ্রী তপন হোড় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ৩ ডিসেম্বর, ৬ই ডিসেম্বর একটা কালাদিবস। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যে ঘটনা ঘটেছিল এই অভূতপূর্ব ঘটনার মধ্যে দিয়ে ভারতবর্ষে একটা কালিমাময় অধ্যায় রচিত হয়েছিল। আমরা আগামি ৬ই ডিসেম্বর দিবসকে কালাদিবস, ধিক্কার দিবস হিসাবে পালন করব, এই দিনই বাবরি মসজিদ ভেঙে দেওয়া হয়েছিল। তখন কল্যাণ সিং মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি আদালতের আদেশ উপেক্ষা করেছিলেন, সেই কল্যাণ সিং নেই, তেমনি করে বি.জে.পিও একদিন ভারতবর্ষের বুক থেকে উৎখাত হয়ে যাবে।

**শ্রী মেহেবুব মন্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে সতর্ক করে দিয়ে চাই যে, গত শীতে যখন কারগিল যুদ্ধ হয়েছিল তখন শীত প্রবাহ হয়েছিল। এখন যে কেন্দ্রীয় সরকার আছে তারা তাদের নিজেদের স্বার্থ সিদ্ধি করার জন্য যুদ্ধ লাগাচ্ছেন। পাকিস্তান শরীফ সরকারের সঙ্গে যে আঁতাত ছিল সেটার পরিপ্রেক্ষিতে বলতে চাই যে, আবার শীত পড়ছে, আবার বাঙ্কার ছেড়ে সতর্ক থাকার জন্য উনি বলেছেন; গতবারেও বলেছিলেন, কিন্তু তখন দেন নি।

এবারে যেন দৃষ্টি দেওয়া হয়, কারণ আমাদের পশ্চিমবঙ্গেরও অনেক সৈনিক মারা গেছে, অনেক মায়ের কোল খালি হয়েছে। আমি তাই আপনার মাধ্যমে ওখানে সতর্ক দৃষ্টি দেওয়ার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## STATEMENT UNDER RULE-346

**Mr. Speaker :** Yes, Mr. Partha De, please make your statement.

**Shri Partha De :** Sir, the provisional report of positive incidence of epidemitological date of malaria from January to October, 1999, Calcutta :-

Total Blood sample collected 3138.68

Total Blood sample examined 3138.68

Total number of positive cases 101.874

Total P.S. Cases 21247

In mixed cases 944, total number of deaths due to Malaria, confirmed 39, suspected 12 West Bengal as a whole total number of blood samples collected 23,15,592, examined 21,35,648, total positive 14,25,52, total P.S. cases 32917, total number of deaths 97, confirmed suspected 17. That is all.

**শ্রী সৌগত রায় ঃ** পশ্চিমবাংলায় ম্যালেরিয়া যে মহামারির আকার ধারণ করেছে তাতে প্রথমেই আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ দাবি করা উচিত এবং ওরও এই ম্যালেরিয়ার মহামারির দায়িত্ব নিয়ে পদত্যাগ করা উচিত, আমাদেরই বা বলতে হবে কেন। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় দুটো ভাগে বলেছেন, একটা, রাজ্যে ওর হিসাব গত ১,৪২,৫৫২ জনের ম্যালেরিয়া হয়েছে এবং তার মধ্যে ৩২,৯১৭ হচ্ছে পজিটিভ, ফ্যালসিফোরাম ম্যালেরিয়া। তার মানে যেটা ম্যালিগন্যান্ট হতে পারে। স্যার, আপনি একটু শুনুন, আপনি তো কলকাতাতে থাকেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের সকালে একটা প্রশ্নের উত্তর দেবার কথা ছিল। মাননীয় মন্ত্রী বলছেন যে, শুধু কলকাতা শহরে এই অক্টোবর '৯৯ পর্যন্ত ৭৯,৩১০ জনের ভাইভ্যাক্স ম্যালেরিয়া হয়েছে। আর ২২,১৬৫ জনের প্লাসমোডিয়াম ফ্যালসিফোরাম হয়েছে। সব মিলিয়ে শুধু কলকাতা শহরে ১,০১,৪৭৫ জন ম্যালেরিয়ায় আক্রান্ত। যদি একটা শহরকে এর পরেও মহামারিতে আক্রান্ত না বলা

যায় তাহলে কি বলা যাবে? এটা তো মাননীয় মন্ত্রীর রিপোর্ট অনুযায়ী। শুধু কলকাতায় ৫০ লক্ষ পপুলেশন হলে তার দুই শতাংশ.....

(ভয়েস ঃ ১ কোটি)

কোথায় ১ কোটি? কলকাতা কর্পোরেশনে ১ কোটি নাকি? কে আপনাকে এই আইডিয়া দিয়েছে? ১৪১-টা ওয়ার্ডে ১ কোটি কে বলেছে? এই দেখুন নির্মলবাবু এম.আই.সি. ছিলেন, উনি জানেন, ওনাকে জিজ্ঞাসা করুন, ১ কোটি নয়। এইভাবে জিনিসটাকে ছোট করে দেখবেন না। ১,০১,৪৭৫টা লোকের ম্যালেরিয়া হয়েছে একটা বছরের মধ্যে, তাও পুরো এক বছর নয়, অক্টোবর পর্যন্ত, নভেম্বরের হিসাব এখনও আসেনি এরমধ্যে। এখন আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে, মাননীয় মন্ত্রী মহাশয় এই ম্যালেরিয়া ট্রিটমেন্ট করতে সরকার পুরোপুরি ব্যর্থ এবং আজকে যেটা সমস্যা তা হচ্ছে অনেক হাসপাতাল ম্যালিগনেন্ট ম্যালেরিয়া বা ফ্যালসিফেরাম কেস নেয়না। আগে এস.এস.কে.এম. হাসপাতাল নিত এখন নেওয়া বন্ধ করে দিয়েছে। দু-একটা লিমিটেড সরকারি হাসপাতাল আছে যেটা ম্যালিগনেন্ট ম্যালেরিয়া অ্যাডমিট করছে এবং তার ফলে কলকাতার মধ্যে একটা চূড়ান্ত ক্রাইসিস এটা শুধু গত দু-বছর আগে সবিতাব্রত দত্ত মারা গিয়েছিলেন বা এ বছর অন্নদাশঙ্কর রায়ের ম্যালিগনেন্ট ম্যালেরিয়া হয়েছে বলে নয়, আমার বিধানসভা আলিপুরে সবচেয়ে বেশি ম্যালিগনেন্ট ম্যালেরিয়া কেস পাওয়া গিয়েছে এবং দু'দিন আগেও গঙ্গার ধারের বস্তিতে দু'জন গরিব লোক মারা গিয়েছেন। সারা পশ্চিমবাংলায় যেখানে ব্যাপকভাবে হয়েছে, ১,৪২,৫৫২ জনের হয়েছে জলপাইগুড়ি নিয়ে, মাননীয় মন্ত্রী বলেছেন বিবৃতিতে। কিন্তু আজকে খুব লিমিটেড প্রশ্ন করছি মাননীয় মন্ত্রীর কাছে, এই কলকাতা শহরের ম্যালেরিয়া কন্ট্রোলটা ওরা পুরোপুরি সি.এম.সি.-র উপর, কর্পোরেশনের উপর ছেড়ে দিয়েছে। কর্পোরেশনের একটা ডিপার্টমেন্ট আছে তার নাম 'ভেক্টর কন্ট্রোল' ডিপার্টমেন্ট। কিন্তু সেই ভেক্টর কন্ট্রোল ডিপার্টমেন্ট বলছে, ম্যালেরিয়া মারার যে ওষুধ স্বাস্থ্য দপ্তর কেন্দ্রীয় সরকার থেকে পেয়েছে সেটা ওরা কর্পোরেশনকে, কলকাতা কর্পোরেশনকে দেননি। ম্যালেরিয়া প্রতিরোধ করার যে উপায় সেটা দু'জনের মধ্যে লড়াইতে বন্ধ হয়ে গিয়েছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে আরও বলতে চাই, উনি বলছেন ৮৫টা ম্যালেরিয়া ক্লিনিক আছে। নির্মলবাবু একটু আগে বলছিলেন ১৪১টা ওয়ার্ড। মাননীয় নির্মলবাবু বললেন যে ১৪১টা ওয়ার্ড আছে। এই ১৪১টা ওয়ার্ডে প্রতিটি ওয়ার্ডে কেন ম্যালেরিয়া ক্লিনিক থাকবে না? আমার কনস্টিটিউয়েন্সিতে ৮২ নম্বর ওয়ার্ডে ম্যালেরিয়া ক্লিনিক আছে, কিন্তু সেখানে ৭৪ নম্বর ওয়ার্ডে ম্যালেরিয়া ক্লিনিক নেই। আমরা দাবি করছি প্রতিটি ওয়ার্ডে ম্যালেরিয়া ক্লিনিক প্রতিষ্ঠা করা হোক।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রায়, আপনি বক্তৃতা দিচ্ছেন। মন্ত্রীকে আপনি প্রশ্ন করুন।

**শ্রী সৌগত রায় :** আমি মাননীয় মন্ত্রীর কাছে স্পেসিফিকালি জানতে চাই যে, আপনারা কেন্দ্রীয় সরকার থেকে ম্যালেরিয়ার প্রতিষেধকের জন্য কত ওষুধ পেয়েছেন এবং ক্যালকাটা কর্পোরেশনকে সেটা দেওয়ার জন্য কি ব্যবস্থা করেছেন? দ্বিতীয়ত ক্যালকাটা কর্পোরেশনের প্রতিটি ওয়ার্ডে যাতে ম্যালেরিয়া ক্লিনিক খোলা হয় তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন? তৃতীয়ত কলকাতার সমস্ত সরকারি হাসপাতালে যাতে ম্যালিগনেন্ট ম্যালেরিয়ার পেশেন্টদের অ্যাডমিট করা হয় তার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

[3-40 — 3-50 p.m.]

**শ্রী পার্থ দে :** অনেকগুলো প্রশ্ন হয়েছে। এটা সত্যি যে ম্যালেরিয়া সম্পর্কে আমাদের কোনওভাবেই আত্মসন্তুষ্ট হওয়া উচিত নয়। এটা এখন একটা সমস্যা। আমার কাছে "হেলথ অ্যান্ড এনভায়রনমেন্ট ইন সাসটেইনেবেল ডেভেলপমেন্ট" — ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশনের রিপোর্ট আছে। তাতে একটা চিত্র দেওয়া আছে, সেটা হল — যখন এটা ভাবা গিয়েছিল যে এটাকে কন্ট্রোল করা গিয়েছে তখনই ম্যালেরিয়া রোগি চেহারা নিয়ে ফিরে এসেছে। এটা নিয়ে সারা পৃথিবীতে নতুন করে উদ্যোগ নিতে হবে। যেটাতে সাফল্য আসছে আপনারা সেটার উপর সবচেয়ে বেশি জোর দিন। যেটার সাফল্য অনিশ্চিত সেটার উপর নির্ভর করবেন না। এখনও পর্যন্ত ম্যালেরিয়ার ওষুধ প্রায় পুরোপুরি কার্যকর। ড্রাগ রেজিস্ট্যান্স ম্যালেরিয়া থাকলেও বেশিরভাগ ক্ষেত্রে এটা কার্যকর। এর ওষুধ প্রচুর পরিমাণে আছে। এই ওষুধ শীতকালে ও বর্ষাকালে জ্বর হলে ব্যবহার করতে হবে। আপনারা সমালোচনা করুন। কিন্তু দেখবেন যে এই মেসেজ সবার কাছে পৌঁছায়। আমাদের দেশে ম্যালেরিয়ার যে কর্মসূচি সেটা একটা জাতীয় কর্মসূচি, এটা কোন রাজ্যের কর্মসূচি নয়। ম্যালেরিয়ার অসুখ আমাদের রাজ্যে বেশি করে চেপে বসেছে। এছাড়া ইন্টারন্যাশনাল যে বাউন্ডারি রয়েছে, যেমন কতকগুলো স্টেট - অসম, বিহার, উড়িষ্যা ম্যালেরিয়া প্রোণ এলাকা। আমাদের চারপাশে আন্তর্জাতিক সীমানার দেশগুলো ম্যালেরিয়া প্রোণ। সেজন্য এটা জাতীয় কর্মসূচি। এটা আমাদের একার নয়, এটা জাতীয় কর্মসূচি। আমরা ভেবেছিলাম যে এটাকে পুরোপুরি নির্মূল করতে পারব। কিন্তু এখন বলা হচ্ছে সেটা সম্ভব নয়, সেখানে এখন বলা হয়েছে কন্ট্রোল করুন। এখন বলছেন অ্যান্টি ম্যালেরিয়া প্রোগ্রামের কথা। এই প্রোগ্রাম চলছে। এই কর্মসূচি সব থেকে কার্যকর এবং এর থেকে ভাল কিছু করা যায় না। তাদের কাছে পরামর্শ নিচ্ছি, ভেক্টর কন্ট্রোল মেজার নিচ্ছি। যাতে মশা বংশবৃদ্ধি করতে না পারে। মশা যাতে তাড়িয়ে দেওয়া যায় তারজন্য স্প্রেয়িং মেটেরিয়াল দরকার। এটা পুরোপুরি কেন্দ্রীয় সরকারের সরবরাহ করার কথা। রাজ্য সরকারের এরজন্য তহবিল রাখার কথা নয় এবং রাজ্য সরকারের এটা কেনার কথা নয়। আমরা ৭০০ মেট্রিক টন ডি.ডি.টি. ৫০ পারসেন্ট চেয়েছি। ওরা

বলেছে ২৫০ মেট্রিক টন দেবে। ওরা বলেছেন, 'এত দেওয়া যাবেনা, আড়াইশো মেট্রিক টন আমরা দেব।' কিন্তু বর্ষা শেষ হবার পরে এতগুলো মাস চলে গেল - এখন অল্প কিছু দিতে শুরু করেছেন কলকাতার বাইরের এলাকার জন্য। কলকাতা শহরের মতো বড় শহরগুলোর জনস্বাস্থ্য কর্মসূচিগুলো পৌরসভা বা কর্পোরেশন করে। সুতরাং এখানেও কলকাতা পৌরসভারই করার কথা। সরবরাহগুলো সরাসরি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তাদের কাছে চলে আসে, রাজ্য সরকারের মাধ্যমে আসেনা। আসার প্রয়োজনও নেই এবং এটা নিয়ে আমাদের কোনও আপত্তি, অসুবিধা নেই। কলকাতা কর্পোরেশনের যা যা প্রাপ্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে, তার দুটো ভাগ। একটা যা ইতিমধ্যেই বরাদ্দ হয়েছে। আর একটা, কলকাতার সমস্যা নিয়ে আলাপ-আলোচনা করে কলকাতার তরফ থেকে যে প্রস্তাব দেওয়া হয়েছে, সেই প্রকল্প এখনো পর্যন্ত কেন্দ্রীয় সরকার অনুমোদন করেনি। আবার আমাদের বলতে হবে। কিন্তু পুরোনো কর্মসূচি চাই, যেটা ভেক্টর কন্ট্রোল মেটিরিয়াল-এর জন্য আগে বরাদ্দ ছিল। এখন যেগুলো তাদের কাছে এসেছে, সেগুলোর কাজ হচ্ছে। মাননীয় সদস্য সৌগত রায় যে এলাকার বিধায়ক, সেই এলাকার আশপাশ আমি ঘুরেছি এবং কলকাতার মেয়রের সঙ্গেও ঘুরেছি। আবার সুযোগ পেলে ঘুরবো। সমস্যা হচ্ছে, ঘরের ভেতরেই মশার বংশবৃদ্ধি হচ্ছে। এটা বাইরের থেকে কি করে পরিষ্কার করব? ঘরের ভেতরে ফুলের টবে, পুজোর ঘটে, ছাদের ওপরে, বাথরুমে, রেফ্রিজারেটরে জল জমে আছে। এটা কিছুতেই আমরা ভাল করে মোকাবিলা করতে পারব না যদি না আমরা বাড়ির মানুষকে সচেতন করি এবং তারা যদি দেখিয়ে না দেয়। এ ক্ষেত্রে আমাদের সদস্যরা সকলেই খুব বড় ভূমিকা পালন করতে পারেন। সরকারের সমালোচনা করছেন, সবসময়ই করুন। মানুষকে বলুন, সরকারের সমালোচনা করছি। কিন্তু সেটা করার আগে মশার বংশবৃদ্ধি হচ্ছে কিনা একটু দেখুন। এই হল এটার একটা দিক। আর মৃত্যুর ঘটনা কিছু ঘটেছে। কালকেই বলেছি, প্রত্যেকটা মৃত্যুর ঘটনার অনুসন্ধান করব, করছি। একটু সময় লাগবে। মৃত্যুর ঘটনা ঘটছে, তার একটা বড় অংশ হচ্ছে জ্বর আসার পরেই জ্বরটা যে ম্যালেরিয়া হতে পারে এই দৃষ্টিতে দেখা হচ্ছেনা বা হয় না। কলকাতায় আমাদের ৮৫টা ক্লিনিক আছে। তারা তাদের কাজ করছে। যথেষ্ট দায়িত্ব নিয়েই কাজ করছে। সাধারণত এই ক্লিনিকগুলোর যারা এসে রক্তের নমুনা দিয়ে ওষুধ নিয়ে যান তাদের মধ্যে ম্যালেরিয়ায় মৃত্যুর ঘটনা প্রায় নেই বললেই চলে। হয়ত কিছু আছে, তবুও নেই বললেই চলে। ২/৪টে দেরিতে আসার জন্য মৃত্যু হতে পারে। দুর্ভাগ্যের বিষয়, যারা মারা গেছেন তাদের অনেকেই জ্বর হওয়ার ২/৩/৪/৫ দিন পর্যন্ত নানারকম অনুসন্ধানের মধ্যে দিয়ে সময় নষ্ট করেছেন। জ্বরটা ম্যালেরিয়ার হতে পারে এটা ধরে নিয়ে তাদের ক্লোরোকুইন দেওয়া হয়নি। ক্লোরোকুইন দিলে অন্তত মৃত্যু হবেনা, সারা পৃথিবী এটা বলছে। কিন্তু এটাই পালন করা

হয় না। এটা পালন করার জন্য বার বার চিকিৎসক সমাজের কাছে, অন্যান্য সমাজ-কল্যাণ সংগঠনগুলির কাছে আবেদন করছি। গত বছর এবিষয়ে আমরা বিশেষজ্ঞদের সঙ্গে সভা করেছি, ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাশোসিয়েশন-সহ সবাই একমত হয়ে প্রচার করছি। চিকিৎসক সমাজকে এর সাথে জড়িত করার চেষ্টা করছি। আমার মনে হচ্ছে তাঁদের সঙ্গে আবার কথা বলতে হবে — কেন এইরকম দুঃখজনক ঘটনা ঘটবে এত সংস্কৃতিবান শহরে? সকলকেই এই কাজের সঙ্গে যুক্ত হতে হবে, জ্বর হলেই ম্যালেরিয়া হবার সম্ভাবনা আছে, এটা ধরে নিয়ে চিকিৎসার যখন সুযোগ আছে তখন কেন আমরা সেটা নেব না? এই কাজ করার সুযোগ এখনো আছে। কলকাতা শহরে সরকারের তরফ থেকে, কর্পোরেশনের তরফ থেকে ক্লিনিক খোলা আছে। এর বাইরেও যদি ক্লিনিক খোলা হয় তাতে আমাদের আপত্তি নেই, ভালই হয়। আমরা দু'একটা করে ক্লিনিক বাড়াবার চেষ্টা করছি, তবে একসঙ্গে পারব না। স্বেচ্ছাসেবি সংগঠনগুলির কাছেও আমরা আবেদন জানিয়ে রেখেছি। স্কুল শিক্ষক, কলেজ শিক্ষক, যাদের মাইক্রোস্কোপ দেখার অভ্যাস আছে তাদের আমরা মাইক্রোস্কোপ দিতে রজি আছি, স্লাইড দিতে রাজি আছি, টেন্ট দিতে রাজি আছি। তারা যদি সেই ব্যাপারে নিশ্চিত হন এবং তারা যদি যারা এই ব্যাপারের সঙ্গে যুক্ত আছেন তাদের বোঝাতে পারেন তারা পারবেন তাহলে তাদের মাইক্রোস্কোপ দিতে আমরা রাজি আছি। এইরকম অল্প কিছু সাড়া আমরা পেয়েছি, খুব বেশি পাইনি। কলকাতা শহরে বিভিন্ন এলাকায় চিকিৎসা কেন্দ্র আছে, বেসরকারি অনেক চিকিৎসা কেন্দ্র আছে এবং অনেক চিকিৎসকের নিজস্ব চেম্বার আছে, তাদের আমরা বার বার বলছি — কোন মানুষের জ্বর হলেই তাকে ম্যালেরিয়া সংক্রান্ত ব্যবস্থাগুলো নিতে বলুন। দয়া করে মানুষকে এই উপদেশ দিন। আপনারাই বলে দেবেন বাড়ির আশে-পাশে কোথাও আছে কিনা। এইসব যদি না করা যায় তাহলে শুধু সরকারের কথা বলে, একটা দপ্তরের কথা বলে ভালভাবে নিয়ন্ত্রণ হবে না। পদত্যাগ করলেও হবে না, পদ গ্রহণ করলেও হবে না এবং ১ জন দুটি পদ নিলেও হবে না এটাই হচ্ছে সমস্যার একটা বড় দিক। কাজেই কলকাতা শহরে সবাইকে আগ্রহি করার জন্য সরকারের তরফ থেকে তো করাই হচ্ছে আপনারাও যদি যোগ দেন তাহলে ভাল হয়। সরকারের সমালোচনা করুন, সরকারের সমালোচনা তো করবেন, ভোটের সময়ে বলবেন, যা ইচ্ছা তাই বলবেন, এতে ঘাবড়াবার কিছু নেই। কিন্তু এটা আমার আপনাদের কাছে আবেদন। কেন্দ্রীয় সরকার ঘন ঘন পরিবর্তন হচ্ছে। সেইজন্য তাদের সঙ্গে বোঝা-পড়া ঠিকমতো করে উঠতে পারি না। তাদের কাছে অনেকগুলি প্রস্তাব দিতে হবে। আর আমাদের এখানে যা দেখছি, আমাদের যতখানি দৃষ্টি পড়া দরকার, জাতীয় কর্মসূচি যতখানি পশ্চিমবাংলায় পড়া দরকার, জেলাগুলিতে পড়া দরকার আমি অনুভব করছি ততখানি পড়ছে না, দেরি হয়ে যাচ্ছে। সেইজন্য নিজেরা আবার সমস্ত ব্যাপারটা নিয়ে পর্যালোচনা করব। ডিসেম্বরের মাঝা-

মাঝি পর্যন্ত দেখি, আমরা সেগুলি করব। তখন যদি আপনাদের সুনির্দিষ্ট বক্তব্য থাকে নিশ্চয়ই আপনাদের কাছ থেকে গ্রহণ করব। তাই আমি আবার বলছি, কখনও ম্যালেরিয়াকে আমরা তুচ্ছ বলে মনেকরি না, মনেকরি না যে আর্সেনিক কন-টামিনেশন ইন ড্রিংকিং ওয়াটার পশ্চিমবাংলায় খুব তুচ্ছ ব্যাপার। কিন্তু এসবের জন্য পশ্চিমবাংলার লোকেরা দায়ী নয়। এরমধ্যে অনেকগুলি ঘটনা আছে। থ্যালাসেমিয়া - যে ধরনের মানুষ এখানে বাস করেন তাতে তাদের থ্যালাসেমিয়ার প্রবণতা বেশি। এরজন্য মন্ত্রিসভার বিশেষ কোনও দায়-দায়িত্ব নেই। এগুলি জাতীয় সমস্যা। আমরা সব সময়ে তাদের সঙ্গে যোগসূত্র রেখে মোকাবিলা করতে চাই। কিন্তু মোকাবিলার তো একটা সীমা আছে। সারা পৃথিবীর চেহারা দেখেই বুঝতে পারছেন। সবচেয়ে কার্যকর পদ্ধতি এই ব্যাপারে নিতে হবে এবং সেই পদ্ধতি হচ্ছে, আর্লি ডিটেকশন অ্যান্ড প্রম্পট ট্রিটমেন্ট, জ্বর হয়েছে জ্বর হলেই ম্যালেরিয়ার ওষুধ খেয়ে নাও, ব্লাড স্যাম্পেল দিয়ে দাও এই পদ্ধতি যেন গ্রহণ করা হয়।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে ঠিক করে দিই, ওটা হবে ই.ডি.পি.টি আর্লি ডিটেকশন অ্যান্ড প্রম্পট ট্রিটমেন্ট। প্রশ্ন হল আন্তরিকতার দরকার। সরকার এবং ওনার দপ্তরের এবং কলকাতা কর্পোরেশনের আন্তরিকতা আছে কিনা? ডেপুটি মেয়রের স্ত্রী মারা গেলেন, এম.আই.সি. হেলথ হয়নি। সাহিত্যিক অন্নদাশঙ্কর রায়কে দেখতে গেলেন মেয়র এবং বুদ্ধদেববাবু। তারপরেও এম.আই.সি হেলথ হয়নি। উনি প্রথমে বলেছেন ঠিকই যে, কলকাতাকে আলাদা করে বলার দরকার হয়না। ডায়গোনিসিস না করেই গ্রামে গঞ্জে ক্লোরোকুইন দিচ্ছেন, কিন্তু কোনও কাজ করছে না। দেখবেন, আগামি কয়েক বছরের মধ্যে ক্লোরোকুইন রেজিস্টান্ট হয়ে যাবে এবং এই জিনিস কলকাতাকেও তাই করছেন। আমার স্পেসিফিক প্রশ্ন হল, কলকাতা এবং অন্যান্য জেলায় যে ৮টি টিচিং হাসপাতাল আছে (এস.এস.কে.এম সহ) সেখানে ম্যালেরিয়ার কোনও ওয়ার্ড আছে কি না? আপনারা তো ইনফ্রাস্ট্রাকচার আছে বলে দাবি করেন — যদি ঐসব হাসপাতালে ম্যালেরিয়ার ওয়ার্ড না থেকে থাকে তাহলে এই যে ম্যালেরিয়ার রোগিদের আপনারা যেখানে রাখছেন সেখানে ২৪ ঘন্টা মনিটোরিং-এর ব্যবস্থা আছে কিনা, ২৪ ঘন্টা প্যাথোলজির ব্যবস্থা আছে কি না, কার্ডিওলজির ব্যবস্থা আছে কিনা, ভেন্টিলেটরের ব্যবস্থা আছে কিনা? কারণ এই সমস্ত ব্যবস্থা থাকতেই হবে, তানাহলে এই যে আপনি বলেছেন কলকাতায় ৩৯ জন মারা গেছে তার মধ্যে ১২ জন সাসপেকটেড এবং পশ্চিমবাংলায় ৯৭ জন মারা গেছে, তার মধ্যে ১৭ জন সাসপেকটেড এটা আমি বলব তারা ভুল ট্রিটমেন্ট মারা গেছে, চিকিৎসা বিভ্রাটে মারা যাচ্ছে।

**শ্রী পার্থ দে ঃ** আমি আগে বলতে ভুলে গেছি, সরকারি হাসপাতাল যতগুলি আছে পশ্চিমবাংলায়, সমস্ত সরকারি হাসপাতালে ম্যালেরিয়ার চিকিৎসার জন্য ব্যবস্থা আছে। এখন যদি জটিল ম্যালেরিয়া হয়, যদি শরীরের অন্য কোনও গুরুত্বপূর্ণ অঙ্গ বা প্রত্যঙ্গর বিকৃতি ঘটে তাহলে সুপার ফেসিলিটি হাসপাতালের ব্যবস্থা আছে। সাধারণভাবে ম্যালেরিয়া যদি ভাইভ্যাক্স হয় সেটা এতো বিপদের নয়, তাহলে ভর্তি করার প্রয়োজন হয়না। ফ্যালসিফেরাম ম্যালেরিয়াতে যদি কতকগুলি লক্ষণ দেখা দেয় — বেশি জ্বর হয় বা অন্য ধরনের মস্তিষ্কের বিকৃতি বা যকৃতের কোনও গোলযোগ দেখা দেয় তাহলে সঙ্গে সঙ্গে হাসপাতালে যেতে হবে। ঠিক সময় গেলে এর চিকিৎসা আছে। কলকাতার সব চিকিৎসা কেন্দ্রেই এর চিকিৎসা করার ব্যবস্থা আছে। মেডিক্যাল কলেজগুলিতেও আছে।

## ALL PARTY DELEGATION

**Mr. Speaker :** In the last session we had announced an All-party Delegation to Delhi on various issues but unfortunately that delegation could not go. So I am now again announcing a new all-party delegation to Delhi. Members of All party Delegation will meet Union Ministers, Government of India at New Delhi regarding Pending on-going Railway Projects, Privatisation of Insurance and Banking Industries, Flood Protection, Prevention and Rehabilitation Assistances, Public Distribution System, Disinvestment in Public Undertakings, Closure of National Textile Corporation, Closure of Dunlop Factory and Surface Transport.

1. Shri Probodh Chandra Sinha, Minister-in-charge, Parliamentary Affairs Department, Government of West Bengal.

2. Dr. Asim Kumar Dasgupta, Minister-in-charge, Finance Department, Government of West Bengal.

3. Shri Subhas Chakraborty, Minister-in-charge, Transport Department, Government of West Bengal.

4. Shri Kalimuddin Shams, Minister-in-charge, Food Department, Government of West Bengal.

5. Shri Ganesh Chandra Mondal, Minister of State, Irrigation & Waterways Department, Government of West Bengal.

6. Shri Atish Chandra Sinha, Leader of the opposition.
7. Shri Rabindranath Mondal, Chief Government Whip, Government of West Bengal.
8. Shri Abdul Mannan, M.L.A.
9. Shri Kripa Sindhu Saha, M.L.A.
10. Shri Rabin Deb, M.L.A.
11. Shri Subhas Goswami, M.L.A.
12. Shri Purnendu Sengupta, M.L.A.
13. Shri Brahmamoy Nanda, M.L.A.
14. Shri Deba Prasad Sarkar, M.L.A.
15. Shri Subrata Mukherjee, M.L.A.
16. Shri Saugata Roy, M.L.A.
17. Shri Gyan Singh Sohan Pal, M.L.A.
18. Shri Ashok Kumar Deb, M.L.A.
19. Smt. Sabitri Mitra, M.L.A.
20. Smt. Shanta Chhetri, M.L.A.
21. Shri Padmanidhi Dhar, M.L.A.
22. Smt. Nanda Rani Dal, M.L.A.
23. Shri Ranjit Kundu, M.L.A.
24. Shri Sobhandeb Chattopadhyay, M.L.A.
25. Shri Abu Ayes Mondal, M.L.A.
26. Shri Sankar Singh, M.L.A.

27. Shri Prabhanjan Mondal, M.L.A.

28. Shri Badal Bhattacharyya, M.L.A.

29. Shri Jayanta Kumar Biswas, M.L.A.

30. Shri Rampada Samanta, M.L.A.

31. Shri Samar Hazra, M.L.A.

32. Shri Satya Ranjan Bapuli, M.L.A.

33. Shri Rabindra Ghosh, M.L.A.

Leader of the Delegation is SHRI PROBODH CHANDRA SINHA and the concerned Ministers will lead the Delegation in respect of their subjects.

I hope the Hon'ble Members have their consent.

The delegation will submit the report in the next session.

## LEGISLATION

### The West Bengal Sales Tax (Amendment) Bill, 1999

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Sales Tax (Amendment) Bill, 1999.

(Scrctary then read the Title of the Bill)

**Mr. Speaker :** I have received a notice of statutory resolution from Shri Saugata Roy under article 232(a) of the Consitution of India disapproving the West Bengal Sales Tax (Amendment) Ordinance No. 2 of 99. Now I call upon Shri Saugata Roy to move his resolution.

**Shri Saugata Roy :** Sir, under Article 232(a) of the Constitution of India I beg to move that this House disapproves of the West Bengal Sales Tax (Amendment) Ordinance, 99.

Sir, as you will notice that this Ordinance has been brought only in the month of November, when it was known that the House is going to sit in November. This tendency and propensity on the part of the Government to bring an Ordinance even when the House is scheduled to sit within one month is a contravention of basic democratic practices. As such, Sir, I seek disapproval of the Ordinance placed by the Hon'ble Minister.

**Mr. Speaker :** Hon'ble Finance Minister may reply.

[4-00 — 4-10 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বছর নভেম্বর মাসে আমাদের এই অর্ডিন্যান্সটি করতে হয়েছে। তার কারণ এই অর্ডিন্যান্সে খুব একটা গুরুত্বপূর্ণ ডিম প্রভিসনের কথা বলা আছে। যে ডিলার তাদের রিটার্ন দাখিল করেছেন ডিসেম্বর মাসের মধ্যে, এই ডিমড অ্যাসেসমেন্টের ভিত্তিতে অ্যাসেসমেন্ট করা হবে। নভেম্বর মাসে আমাদের সবচেয়ে বেশি কাজ শুরু করা গেছে। নভেম্বরে এই কাজ না করলে ডিসেম্বর করতে পারতাম না। সেপ্টেম্বরের মাঝামাঝি প্রথমে নির্বাচন, তারপরে বন্যা এবং শারদোৎসবের ছুটির জন্য আমাদের কাজ অনেক কম হয়েছিল। এই কারণে নভেম্বরে এই অর্ডিনেন্স আমাদের আনতে হয়েছিল আমাদের অতিরিক্ত রাজস্ব আদায়ের স্বার্থে এবং সাধারণ ব্যবসায়ী যারা তাদের রিটার্ন দাখিল করার জন্য বটে—

The motion (Statutory Resolution) of Shri Saugata Roy that this House disapproves the West Bengal Sales Tax (Amendment) Bill, 1999 was then put and lost.

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** যেহেতু এই অর্ডিনেন্সটাকে বিল হিসাবে এনেছি, সংবিধান অনুসারে আমার একটা জিনিস পড়ার প্রয়োজন আছে।

In the interest of better collection of sales tax and for some procedural matters connected therewith, it was decided by the State Government to amend the West Bengal Sales Tax Act, 1994 so as to—

a) prescribe rate of tax on sale by way of transfer of right to use of goods under single point taxing system;

b) introduce levy of purchase tax on purchases from unregistered dealers of Schedule-IV goods and to fix rate of tax thereon;

c) provide for enrolment of transporter, carrier of transporting agents operating the business of transport of taxable goods and to provide for penalties for violation of the provisions of law; and

d) provide—and this is most important—for completion of certain assesment by operation of law on 21-12-99.

2. To achieve the above purpose, the West Bengal Sales Tax Act, 1994 was amended by promulgation of the West Bengal Sales Tax (Amendment) Ordinance, 1999 on 1-11-99.

3. The promulgation of the Ordinance was necessary as the West Bengal Legislative Assembly was not in Session at that time.

Sir, I bég to move that the West Bengal Sales Tax (Amendment) Bill, 1999, be taken into consideration.

**শ্রী সৌগত রায় :** আমি যেটা পেয়েছি তাতে দুটো বিল একসঙ্গে আলোচনা হওয়ার কথা এবং তার জন্য আপনি আধ ঘণ্টা করে রেখেছেন। দুটোকে যদি একসঙ্গে মুভ করে দেন তাহলে আমার যা বলার আছে আমি সেটা বলতে পারি।

**Mr. Speaker :** Very well.

**The West Bengal Sales Tax (Settlement of Dispute) (Amendment) Bill, 1999**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Sales Tax (Settlement of Dispute) (Amendment) Bill 1999 and to place a statement as required under rule 72(1) of Bengal Ligislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Speaker :** I have received notice of Statutory Resolution form Shri Saugata Roy under Art. 213(2)(a) of the Constitution of India. Shri Roy may move his Statutory Resolution.

**Shri Saugata Roy :** Sir, under Art, 213(2)(a) of the Constitution of India, I beg to move that following statutory Resolution.

That this House disapproves the West Bengal Sales Tax (Settlement of Dispute) (Amendment) Bill, 1999

Sir, I just want to say that this Ordinance was promulgated only on 4-11-99 and only after twenty-two days the House was going to seat. The rule by Ordinance is not expected when it was known that the House was going to seat in November—তখন কোনও দরকার ছিল না একটা অর্ডিনেন্স নিয়ে আসা। মন্ত্রী মহাশয় অনাবশ্যকভাবে এটা এনেছেন। তিনি বলেছেন নভেম্বর মাসে কাজ শুরু হয়েছে। এটা কোনও কাজের কথা নয়। কারণ ফিনান্সিয়াল ইয়ার ৩১শে মার্চ পর্যন্ত রয়েছে। আমি মনে করি এই ধরনের অর্ডিনেন্স আনা গণতান্ত্রিক রীতি-নীতি বিরোধী।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মিঃ স্পিকার স্যার, এখানে আমার জবাবটা নির্দিষ্ট এই অর্ডিনেন্সটা আনতে হয়েছে সাধারণ ব্যবসায়ী যারা তাদের রিলিফ দেবার জন্য এবং জনস্বার্থেও। এই অর্ডিন্সে আনতে হয়েছে, অ্যাপিলে বিক্রয়-কর জনিত যে মামলাগুলি আটকে রয়েছে অনেক সংখ্যায় তার নিষ্পত্তির জন্য এককালীন প্রস্তাব এনে সেটা বিল আকারে গত বাজেট সেসনে আনা হয় তার শেষ দিন ছিল সেপ্টেম্বর মাসের শেষ দিন। তার মধ্যে কিছু সংখ্যক ব্যবসায়ী জমা দেন। যখন দিচ্ছেন তখন আমাদের কাছে ব্যবসায়ী সংগঠনগুলি এবং বিভিন্ন মানুষ জানান যে, আর একটা ক্ষেত্রে যদি সংশোধন আনা না হয় তাহলে এতে তাদের উত্তর দিতে অসুবিধা হচ্ছে। বস্তুত সেই সময়টাতে রুলে যতটুকু করা সম্ভব ছিল, সময়সীমাটা আমরা সেপ্টেম্বর মাসের শেষ থেকে নভেম্বর মাসের শেষ পর্যন্ত বাড়িয়ে দিয়েছি। যখন বাড়িয়ে দিয়েছি তখন নভেম্বর মাসের মধ্যেই এই অর্ডিনেন্সটা আনতে হয়েছিল, খুব ছোট সাধারণ ব্যবসায়ীদের সুবিধা দেবার জন্য সেখানে কয়েকটি ক্লজ যুক্ত করতে হয় তা নিয়েই এই অর্ডিনেন্স। এবং নভেম্বর কাজের সময়ও বটে এবং তারই জন্য এই অর্ডিনেন্স আনতে হয়। তবে প্রথম সুযোগেই সেটা এই হাউসে আলোচনার জন্য এসেছি।

The motion of Shri Saugata Roy that "This House disapproves of

the West Bengal Sales Tax (Amendment) Ordinance, 1999 promulgated under Articles 213(1) of the Constitution of India" was then put and lost.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Sales Tax (Settlement of Dispute) (Amendment) Bill, 1999, be taken into consideration.

[4-10 — 4-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ স্পিকার স্যার, আমি সংক্ষেপে দু-চারটি কথা বলব। প্রথমত এই বিল দুটো যা আনা হয়েছে, গত বাজেট সেসনেই এটা আনবার সম্ভাবনার কথা উনি বলেছিলেন। তখন যে কথা বলেছিলেন তার প্রসেস পূর্ণ করবার জন্য আজকে বিল এনেছেন এবং ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাক্ট অ্যামেন্ড করা হচ্ছে। আপনি জানেন, হাউস থেকে যে সিলেক্ট কমিটি করা হয়েছিল সেখানে অনেক আলোচনা করবার পর একটা কম্পোজিট সেলস ট্যাক্স অ্যাক্ট তৈরি হয়েছে। কিন্তু ঐ অ্যাক্ট তৈরি হতে না হতেই মানুষ মন্ত্রী আবার নতুন অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন। এর মাধ্যমে সিঙ্গল পয়েন্ট ট্যাক্সিং সিস্টেম উনি রেট অফ ট্যাক্স অন সেল, সেটা ঠিক করছেন; আর নতুন একটা লেভি ট্যাক্স অন পার্চেজেস ফ্রম আনরেজিস্টার্ড ডিলারস, এটা করছেন; আর একটা এনরোলমেন্ট অফ ট্রান্সপোর্ট ক্যারিয়ার অফ ট্রান্সপোর্টিং এজেন্টস এটা করছেন। আর একটা করেছেন, ৩১-১২-৯৯ তারিখের মধ্যে যাতে সব অ্যাসেসমেন্ট কমপ্লিট হয় সেটা বলেছেন। এর উদ্দেশ্য ভালই, কারণ ৩ কোটি টাকার কম যাদের টার্নওভার তাদের ক্ষেত্রে যাতে এই রিলিফটা এসে পৌঁছায়, যাতে তারা সুযোগটা নিতে পারেন তার জন্য এটা করছেন। সুতরাং নীতিগতভাবে বিলের বিরোধিতা করবার খুব একটা কিছু নেই। উনি সেটেলমেন্ট অফ ডিসপিউটের জন্য যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, সেটেলমেন্ট অফ ডিসপিউট ইনকাম ট্যাক্সের ক্ষেত্রে আগে থেকেই ছিল। আমাদের রাজ্যে নতুন করে এটা উনি আনবার চেষ্টা করছেন এবং তার জন্য কিছু চেঞ্জ করছেন। কি প্রসিডিওরে সেটেলমেন্ট হবে ৩৩ পারসেন্ট জমা দেবে, ইন্টারেস্ট বাকি থাকলে ৫ পারসেন্ট জমা দেবে এটা বলেছেন স্পেসিফিকভাবে। সুতরাং এই আইন সম্পর্কে আপত্তি করবার কিছু নেই। গতকাল মন্ত্রীকে নোকনফিডেন্স মোশনের আলোচনাকালে বলেছিলাম, আজকেও খুব সংক্ষেপে রাজ্যের খুব খারাপ আর্থিক অবস্থা সম্পর্কে দু-চারটি কথা বলতে চাই এবং বলতে চাই ওরই দপ্তর সংক্রান্ত ব্যাপারে। প্রথমে বলছি যে, সেলস ট্যাক্স কালেকশন সম্পর্কে উনি নতুন আইন এনেছেন। আমি আপনার কাছে উল্লেখ করতে চাই, গতকালও উল্লেখ করেছি, রাজ্যের যে রেভিনিউ ডেফিসিট, সে সম্পর্কে।

রেভিনিউ রিসিট হচ্ছে যে ট্যাক্স সরকার পান। রেভিনিউ এক্সপেন্ডিচার হচ্ছে ক্যাপিটাল এক্সপেন্ডিচার বাদ দিয়ে মাইনেপত্র, টি এ. ডি এ, মেনটেনেন্স যা খরচ হয়, এটা প্রতি বছর বেড়ে যাচ্ছে এবং বাড়তে বাড়তে ১১০০০ কোটি টাকা মোট রেভিনিউ ডেফিসিট হয়েছে। কিন্তু সেই তুলনায় এই রেভিনিউ ডেফিসিটটা দূর করার জন্য রাজস্ব ঘাটতিকে দূর করার জন্য নতুন করে ট্যাক্স মোবিলাইজ করতে সরকার ব্যর্থ হয়েছে। ১৯৯৬-৯৭ সালের পর থেকে কি প্রমাণ হয় এটা যদি দেখেন তাহলে দেখবেন ট্যাক্স রেভিনিউ অ্যাজ অ্যান পারসেন্টেজ অফ স্টেট ডোমেস্টিক প্রোডাক্ট, এস ডি পি-র পারসেন্টেজ প্রতি বছর কম হয়ে যাচ্ছে। রেট কমে যাচ্ছে। এটা রাজ্যের অর্থনীতির ক্ষেত্রে বিপদজনক। স্যার, আপনি আশ্চর্য্য হয়ে যাবেন পশ্চিমবাংলায় এই যে ট্যাক্স কালেকশন হয়, মোটর ভিহিকেল ট্যাক্স স্টেট এক্সাইজ, স্ট্যাম্প ডিউটি, রেজিস্ট্রেশন ফি, এইগুলি কালেকশন করতে শুধু ১৩০ কোটি টাকা খরচ হয়ে যায়। তার মানে নেট আরনিং ফ্রম ট্যাক্স কমে যায়। এই যে ১৩০ কোটি টাকা ট্যাক্স আদায় করতে খরচ হয়ে যায় এটা খুব খারাপ ব্যাপার। পশ্চিমবাংলায় এই যে ট্যাক্স আদায় করতে খরচ হয় এটা সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশি। ইট ইজ অ্যান অল ইন্ডিয়া রেকর্ড। অন্য কোনও স্টেটে ট্যাক্স কালেকশন করাতে এত এক্সপেন্ডিচার হয় না। তারপরেও উনি যখন ট্যাক্স কালেকশন করছেন, উনি যা বলছেন সেটা একটা রোজি পিকচার দিচ্ছেন। উনি বলছেন এত কালেকশন হবে, পরে দেখা যাচ্ছে এটা কালেকশন হবে না। কারণ ট্যাক্স অ্যাডিমিনিস্ট্রেশনে নানা রকম ত্রুটি আছে। তারফলে আমাদের সাবধান হওয়া দরকার। বেশির ভাগ প্রোজেকশনে যেটা বলা হচ্ছে সেটা রোজী পিকচার, খুব সুন্দর প্রোজেকশন দেওয়া হয় এত ট্যাক্স কালেকশন করব। কিন্তু শেষ পর্যন্ত ট্যাক্স কালেকশন করা হয় না। এই ব্যাপারে আমি উদাহরণ দিচ্ছি। ১৯৯৬-৯৭ সালের একটা ফিগার দিচ্ছি, গভর্নমেন্ট প্রোজেকশন অ্যান্ড অ্যাকচুয়াল কালেকশন, সেলস ট্যাক্স বাবদ আদায় ১৩০ কোটি টাকা কম হয়েছে, ল্যান্ড রেভিনিউ কালেকশন ১৩৭ কোটি টাকা কম হয়েছে। তার ফলে প্রোজেকশনগুলি সব ভুল হয়ে যায়। ৯ কোটি টাকা ট্যাক্স অন ডিউটি কমোডিটিজের ক্ষেত্রে কম খরচ করা হয়েছে। এটা একটা বিপদজনক ব্যাপার। আমি রাজ্যের অর্থনীতি সম্পর্কে আরও কিছু কথা ডিটেলস বলতে চাই। আমি গত কাল উল্লেখ করেছিলাম টোটাল রেভিনিউ ডেফিসিট সম্পর্কে বলেছিলাম। পশ্চিমবাংলায় মোট পশ্চিমবাংলায় ২১ বছর ধরে রেভিনিউ ডেফিসিট হচ্ছে। তার মানে রাজস্ব খাতে ঘাটতি হচ্ছে ১১,৪০৩ কোটি টাকা। ১৯৯৯-২০০০ সালকে যদি ধরা হয় তাহলে এটা আরও বাড়বে, ৯,২৯৫ কোটি টাকা বাড়বে। ২০০০ সালের মার্চ মাসের ডেফিসিট গিয়ে দাঁড়াবে ২০,০০০ কোটি টাকা। এটা একটা অসম্ভব ব্যাপার। এর ফলে একটা বিরাট পরিমাণ টাকা আমাদের ইনটারেস্ট দিতে হচ্ছে। রেভিনিউ ডেফিসিট যখন হচ্ছে তার মানে বরোইং করে ডেফিসিটটা

মিট করতে হচ্ছে। এটা ২ভাবে মিটি করতে হচ্ছে, একটা হচ্ছে পাবলিক লোন আর একটা হচ্ছে পাবলিক প্রভিডেন্ট ফান্ড। এখান থেকে বেশ কিছু টাকা খরচ করে কিন্তু ওদের ইন্টারেস্ট দিতে হচ্ছে। স্যার, আপনি আশ্চর্য্য হয়ে যাবেন, ১৯৯৩-৯৪ সাল থেকে ১৯৯৭-৯৮ সাল এই ৫ বছর সরকার রেভিনিউ আর্নিং করেছে ১৯,৫৫২ কোটি টাকা। তাতে ৪৩ পারসেন্ট ইন্টারেস্ট দিতে চলে গিয়েছে। ফলে সরকারের যে রেভিনিউ আর্নিং তার ফলে সরকারকে এত বেশি ধার করতে হচ্ছে তাতে ৪৩ পারসেন্ট শুধু সুদ দিতে চলে যাচ্ছে। স্যার, আপনি শুনলে আরও আশ্চর্য হয়ে যাবেন ১৯৯৯ সাল পর্যন্ত আমাদের রাজ্যের লায়েবিলিটি কত, রাজ্যের মোট ঋণের পরিমাণ কত। ওনারা বলেন কেন্দ্রীয় সরকার এত টাকা ঋণ করেছে। ১৯৯৭-৯৮ সালের শেষে ঋণের পরিমাণ ছিল, ২৫,৫৭৫ কোটি টাকা, এটা আরও ২০,০০০ কোটি টাকা বেড়ে যাবে। অর্থাৎ আমাদের রাজ্যের প্রতিটি মানুষের মাথাপিছু ৬,০০০ টাকা করে ধার এই রাজ্য সরকার চাপিয়ে দিচ্ছে। এটা আমি গতকাল বলেছি। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, এই যে টাকা খরচ হচ্ছে, এই যে বেশি টাকা ধার করে খরচ হচ্ছে, এটা রাজ্যের নতুন কিছু সম্পদ তৈরি করার জন্য খরচ হচ্ছে না। ক্যাপিটাল এক্সপেন্ডিচার হচ্ছে না বলে নতুন রাস্তা তৈরি হচ্ছে না, নতুন ব্রিজ তৈরি হচ্ছে না। স্যার, আমি একটা হিসাব দিই—১৯৯৭-৯৮ তে, এটা অডিট ফিগার থেকে পেয়েছি, ২,২৯৪ কোটি টাকার ঘাটতি ছিল। ঐ বছরের আমাদের ধার নিতে হয়েছে ৭,১২২ কোটি টাকা, আর ঐ বছর ক্যাপিটাল এক্সপেন্ডিচার ছিল মাত্র ৬৩৪ কোটি টাকা। তারমানে এক বছরে টোটাল যে এক্সপেন্ডিয়ার, তারমধ্যে ১.৪৮ পারসেন্ট ছিল ক্যাপিটাল এক্সপেন্ডিচার। কারেন্ট ইয়ার যেটা এখনও শেষ হয়নি, টোটাল বাজেট হচ্ছে ৫১, ৫৩৫ কোটি টাকা। তার মধ্যে ট্যাক্স তুলে পেয়েছেন মাত্র ২২ পারসেন্ট। এই বছরে যে টোটাল বাজেট ৫১,৫৩৫ কোটি টাকা, তারমধ্যে রেভিনিউ রিসিট হচ্ছে ১১,৩৭৩ কোটি টাকা—মাত্র ২২ পারসেন্ট এবং সবটাই হচ্ছে বরোয়িংস অ্যাজ পাবলিক ডেট অ্যান্ড লোন, এই দুটো মিলিয়ে। এমনকি কন্টিনজেন্সি ফান্ড থেকে নেওয়া হয়েছে। আমাদের তার আগের বছর ইন্টারেস্ট এর টাকা দিতে হয়েছে অনেকখানি। আমরা এখানে বার বার বলছি যে, সুদ দিতে এই রাজ্যের অনেক টাকা চলে যাচ্ছে। একটা জিনিস আমাদের মনে রাখা দরকার যে পাবলিক অ্যাকাউন্টে কোন টাকা থাকে। পাবলিক অ্যাকাউন্টে স্মল সেভিংস, প্রভিডেন্ট ফান্ড অ্যান্ড আদার ডিপোজিটস এর টাকা থাকে। এই যে কলেজ, স্কুল এবং সরকারি কর্মচারিদের মাইনে দেওয়া হচ্ছে, সবটা এই প্রভিডেন্ট ফান্ড এবং পাবলিক অ্যাকাউন্ট যেগুলো আসলে সব রাজ্য সরকারের নয়—এখান থেকে রাজ্য সরকার ধার নিয়ে সব খরচ করে নিচ্ছেন। এটা দুঃখজনক

"Perusal of the financial trade in West Bengal would reveal that

apart from raising fund as public debt, loan, wage and means advances, overdraft from the RBI, the State Government has been regularly using the deposits in public account fund to meet the expenditure of the State Government.''

এই পাবলিক অ্যাকাউন্ট ফান্ড থেকে রাজ্য সরকারি কর্মচারিদের মাইনেটা দেওয়া হচ্ছে অর্থাৎ যে মানি হেল্ড ইন ট্রাস্ট, তা থেকে ওরা খরচ করছেন রাজ্য সরকারি কর্মচারিদের মাইনে দেবার জন্য তারফলে, পেনশন দিতে, প্রভিডেন্ট ফান্ডের টাকা দিতে এত দেরি হচ্ছে। এই যে আমরা শুনি, সরকারি কর্মচারিরা পেনশন পান না, শিক্ষকরা পেনশন পান না, প্রভিডেন্ট ফান্ডের টাকা রিটায়ার করার পর দিতে পারেন তার থেকে কর্মচারিদের মাইনে দিচ্ছেন। তারমানে, সরকারের কাছে যে টাকা মানুষ বিশ্বাস করে রেখেছে, তার থেকে ওরা খরচ করেছেন। তারজন্য এই ডেফিসিট হচ্ছে। এই রাজ্যে ট্যাক্স কালেকশন সেইভাবে বাড়ছে না। রেভিনিউ রিসিট সেইভাবে বাড়ছে না। রেভিনিউ রিসিটের জন্য, ট্যাক্স কালেকশনের জন্য খুব বেশি খরচ হয়ে যাচ্ছে—১৩০ কোটি টাকা চলে যাচ্ছে ট্যাক্স কালেকশন করতে গিয়ে। এই রাজ্য ডেট ট্র্যাপে পড়ে যাচ্ছে। রাজ্যের ৪২ শতাংশ আর্নিং ইন্টারেস্ট পেমেন্ট দিতে চলে যাচ্ছে। প্রভিডেন্ট ফান্ড হচ্ছে, যেমন অন্যের টাকা ভাঙিয়ে খরচ করলে তা শোধ দিতে গিয়ে বিপদের মধ্যে পড়তে হয়, এটিও তেমনি। এটিও অন্যের টাকা। রাজ্য সরকার সেই বিপদের মধ্যে পড়েছে। তারফলে রাস্তা হচ্ছে না, নতুন রাস্তা হচ্ছে না। আর আমরা চেঁচাই, এই রাজ্যে ক্যাপিটাল এক্সপেন্ডিচার হচ্ছে না। যে টাকা দিয়ে নতুন রাস্তা হবে তার বরাদ্দ এত কম—মাত্র ১.৪৮ পারসেন্ট, একটু আগে আমি যে হিসাবটা দিয়েছি। এটা যদি হয়, তাহলে রাজ্যে কোনও কাজ হবে না। উন্নয়নের কাজ সমস্ত বন্ধ হয়ে যাবে এবং হচ্ছেও তাই। আমি আপনাকে হিসাব দিতে পারি যে, কত টাকা রাজ্য সরকার ক্যাপিটাল এক্সপেন্ডিচারের কত পারসেন্ট খরচ করতে পারেনি। আমাদের লিডার অফ দি অপোজিশন গতকাল বলেছিলেন। এখানে মন্ত্রীকে বলতে পারবেন বাজেটে প্ল্যানের টাকা কত কে পেয়েছেন? একমাত্র বুদ্ধদেববাবু, পুলিশ মন্ত্রী ছাড়া—উনি অসীমবাবুর বন্ধু, উনি ছাড়া আর কেউ পান না। আর্থিক দিক বিচারে আশা করছি, অসীমবাবু ঠিকমতো সেলস ট্যাক্স আদায় করবেন। ওরা যদি এই ব্যাপারে সিরিয়াস রিসোর্স মোবিলাইজেশন না করতে পারেন, তাহলে অবস্থাটা আরও খারাপ অবস্থায় চলে যাবে। রাজ্যের রেভিনিউ এক্সপেন্ডিচারের উপরে বা রাজস্ব খাত ব্যয়ের উপরে নিয়ন্ত্রণ না আনতে পারেন তাহলে এই রাজ্যের ঘোর সর্বনাশ কপালে রয়েছে এইকথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দুটি বিলের উপরে আলোচনা চলছে। দুটি বিলের সমর্থনে সংক্ষেপে এই দুটি বিলের উপরে বলছি। তারপরে অন্যান্য যে প্রশ্নগুলো মাননীয় সদস্য সৌগত রায় রেখেছেন তার উপরে উত্তর দেব। আমি আগেই বলেছি এই বিলের একটি বিল হচ্ছে ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স বিল, যে মূল বিলটি ১৯৯৪ সালের, তারই একটা অ্যামেন্ডমেন্ট এনেছি। এই অ্যামেন্ডমেন্ট তিনটি কারণে— একটি কারণ হচ্ছে এই বছরে বাজেটে আমরা ৫৫০টি পণ্যের ক্ষেত্রে বহু পর্যায়ের যে কর ছিল তার প্রথম পর্যায়ের মাল্টি পয়েন্ট ট্যাক্স থেকে ফার্স্ট পয়েন্টে নিয়ে আসা। তার জন্য কার্যকরণ সম্পর্কে হিসাবে পদক্ষেপ নিতে হয়। দ্বিতীয় নং হচ্ছে কর ফাঁকি রোধের একটা পদক্ষেপ নিতে হয়। তৃতীয় নং ব্যাপকভাবে সাধারণ ব্যবসায়ীদের রিলিফ এবং এই বছর রাজস্ব আদায়ের অতিরিক্ত ডিমড অ্যাসেসমেন্ট। এই নিয়ে হচ্ছে তিনটি বিল। তারমধ্যে লক্ষ্যণীয় হচ্ছে যেমন ফার্স্ট পয়েন্ট থেকে মাল্টি পয়েন্টে এলে তখন পারচেজ ট্যাক্সের অবস্থা কি হবে সেটা পরিষ্কার করে বলা প্রয়োজন। এটা ক্লজ (২)তে বলা আছে। যিনি কিনছেন সে যদি রেজিস্টার্ড ডিলার হন, যার কাছে কিনছেন সে যদি আন রেজিস্টার্ড ডিলার হন তাহলে কর দেবেন চার শতাংশ হারে এবং তিনি সেটা দামের মধ্যেই সেটা ধরে নেবেন। সেখানে রেজিস্টার্ড ম্যানুফ্যাকচারার আনরেজিস্টার্ড ডিলারের কাছে কিনতে গেলেও একই। যাতে অহেতুক ব্যবসায়ীদের চিন্তা না হয় এবং দুবার করে কর দিতে না হয় তাই এই ব্যবস্থা করা হয়েছে। এমনও হয় যে, প্রথম ডিলার রেজিস্টার ছিলেন তিনি কর দিয়েছেন, দ্বিতীয় ডিলার আনরেজিস্টার্ড ছিলেন, তিনিও দিয়েছেন এবং তারপরে তৃতীয় ডিলার তাকে আর কর দিতে হবে না। এটা ক্লজ ২, ৪ পরিষ্কার করে বলা আছে। আরেকটা আপনি ঠিকই বলেছেন মূল বিলে যেটা আছে সেটা বাজেট অধিবেশনে এনেছিলাম যে, সেখানে লিজ করা হচ্ছে সেখানে ক্যাপিটাল ইক্যুইপমেন্টসের ক্ষেত্রে কি কর হবে—সেখানে চার শতাংশ বলা ছিল আর অন্যান্য পণ্য বা পরিষেবার ক্ষেত্রে যে লিজ করেন তার করের হার কি হবে সেটা পরিষ্কার করে বলা ছিল না। সেখানে মুল পণ্যের যে করের হার তাই হবে। ট্রান্সপোর্ট যারা অপারেট করছেন, পণ্য বহন করছেন তাদের তথ্যাদি অনেক ক্ষেত্রে দেন না। তারাও ব্যবসায়ী, তাদের গো ডাউন আছে, তাদের তথ্যাদি চাই, ট্রান্সপোর্ট অপারেটর, যাদের গো ডাউন থাকে, সেই গো ডাউনের হিসাব চাই এবং এটাকে আমরা আইন সিদ্ধ করলাম। তাদেরও খাতাপত্র রাখতে হবে। ওইসব গো ডাউন আমাদের পর্যবেক্ষকরা গিয়ে দেখবেন এবং যদি সেক্ষেত্রে আইনের কোনও বিচ্যুতি হয় তারজন্য যে পদক্ষেপ নেওয়া হবে সেটা পরবর্তী ক্লজগুলোতে বলা আছে যথা—৭, ৮, ৯ তে বলা আছে। এটাই বিলের মূল উদ্দেশ্য ছিল এবং যারজন্য নভেম্বর মাসেই আনতে হয়েছে। বছরে

৩ কোটি টাকা যারা বাণিজ্য করেন তাদের শতকরা ৯০ ভাগ ব্যবসায়ীই রিটার্ন দাখিল করেন। তার অ্যাসেসমেন্ট দাখিল করার ক্ষেত্রে দেরি হয় এবং হয়রানি হয় এবং এই বছরের জুন মাসের শেষ পর্যন্ত রিটার্ন দখিল করার দিন ছিল। আগে আমি বলিনি, না বলে ভালই করেছি যে দাখিল করতে যাতে কোনও অনিয়ম না হয় তারজন্য আমরা এই সুযোগ দিয়েছি এবং সেখানে এই বছরের ডিসেম্বর মাসেই অ্যাসেসমেন্ট করে দেব, ডিমড অ্যাসেসমেন্ট। যাতে করে একই সঙ্গে বেশি করে টাকা আমরা পেয়ে যাই, এবং তার হয়রানিটাও কমে। এটা হচ্ছে এককালীন। এটা আগেই আমরা একবার করেছিলাম এবং এটার জন্যই তাড়াতাড়ি আনতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরেকটা বিল ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স সেটেলমেন্ট অফ ডিসপিউট অ্যামেন্ডমেন্ট বিল-এর একটা নির্দিষ্ট কারণ ছিল। আমরা লক্ষ্য করলাম বাড়তি রাজস্ব আদায়ের জন্য দীর্ঘকাল ধরে বস্তুত আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন থেকেই বিক্রয় করের ক্ষেত্রে কোনও একটা অ্যাসেসমেন্টের ব্যাপারে তাকে কর গকত দিতে হবে তা নিয়ে মত পার্থক্য হলেও আইনে বলা আছে তারা অ্যাপিল করতে পারেন। প্রথম অ্যাপিল হচ্ছে বিক্রয় করের মধ্যেই কোনও একটা স্তরে যে করেছে, তার উর্ধ্বতন কর্তৃপক্ষের কাছেও অ্যাপিল করতে পারেন। সেখানেও তার যদি মত পার্থক্য থাকে আমাদের একেবারে ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স অ্যাপিলেড বোর্ড আছে তার শীর্ষে একজন বিচারপতি আছে, সেখানেও অ্যাপিল করতে পারেন। এই অ্যাপিলে প্রায় ৪০ হাজার কেস নিষ্পত্তি না হয়ে, দীর্ঘকাল পড়েছিল। সেইজন্য আমরা তাই এককালীন নিষ্পত্তির জন্য একটা বিল মুল বাজেট অধিবেশনে আনি। বস্তুত কেন্দ্রীয় সরকারের যে আইন আছে আয়করের ক্ষেত্রে তার থেকে অনেক সরলভাবে এটা। আমাদের নিয়মটা হচ্ছে, বলে দিই বিবাদমান করের যে অংশ তার ৩ ভাগ এর ১ ভাগ দিলেই চলবে। তার জন্য কোথাও যদি সুদ আপনাকে গুণতে হয়, তার বিবাদমান করের ৫ শতাংশ উর্ধ্বসীমার মধ্যে দিলেই হবে। এতেই আমরা ভাল সাড়া পাই। যখন সাড়া পাই তখন তার কতকগুলি অসম্পূর্ণতা দূর করার জন্য দৃষ্টি দিই। তার জন্যই অ্যামেন্ডমেন্ট। প্রথমত শেষ দিনটা সেপ্টেম্বর এর শেষ দিন যেটা ছিল সেটা নভেম্বরের শেষ দিন পর্যন্ত করে দিই। তার জন্য আইন সংশোধন করতে হয় না, রুল-এ করা যায়। কিন্তু আমরা তাদের আরও ২-৩টি সুবিধা করে দিই, (১) একাধিক জায়গায় যদি অ্যাপিল থাকে তাহলে বার বার দরখাস্ত করার দরকার নেই। একটা দরখাস্ত করলেই হবে। দ্বিতীয়ত হচ্ছে, আমাদের কাছে একটা কেস আসে, যেখানে তার মুল কর দিয়ে বিবাদ নেই। কর দিয়ে দিচ্ছেন কিন্তু সুদ নিয়ে বিবাদ আছে। মুল আইনে ছিল করের যে অংশ বিবাদমান, সেই করের ৫ শতাংশ এখানে কর যদি না থাকে কর নিয়ে বিবাদ না থাকে শূন্য হয়, শুধু সুদের ক্ষেত্রে উর্ধ্ব সীমা কি হবে? আমরা কাজ শুরু করার আগে বুঝতে পারিনি। তাই ৫ শতাংশ কর যেটা সেটা

বেঁধে দিই, এটা ৫ শতাংশের বেশি আপনাদের দিতে হবে না। সুদের হারের ক্ষেত্রে আরও কিছু সরলীকরণ করে দিই, এগুলি নিয়েই অ্যামেন্ডমেন্ট বিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আনন্দের খবর জানাচ্ছি ৯ হাজার জন ব্যবসায়ী আমাদের ডাকে সাড়া দিয়েছেন, প্রায় ১৫০ কোটি টাকা কর আটকে ছিল। আমরা বাজেটে বলেছিলাম এই বছর প্রথম শুরু করছি, ভেবেছিলাম ১২ কোটি টাকার মতো পাব। আমরা কিন্তু তার থেকে কয়েক গুণ বেশি অর্থ পাব এর মধ্যে এটা একটা অতিরিক্ত রাজস্ব। এটা একটা আমাদেরও বিষয় হল, একটু রিলিফও সাধারণ ব্যবসায়ীদের দেওয়া হল। মাননীয় বিরোধী দলের সদস্য সৌগত রায় মহাশয় এখানে সহমত পোষণ করেছেন। এই ২টি বিলের ক্ষেত্রে, সেইজন্য তাকে অভিনন্দন জানাচ্ছি। তার কয়েকটি প্রশ্নও রেখেছেন, একটা প্রশ্ন রেখেছেন কর আদায়ের ক্ষেত্রে। প্রথমে বলেছেন, কর আদায় করতে আমাদের প্রশাসনিক ব্যয় ভারতবর্ষের মধ্যে খুব বেশি হয়। এবং ব্যয় এর অঙ্কে বলেছেন ১০০ কোটি টাকা ছাপিয়ে যাবে। এটা বোধহয় ঠিক নয়। আমি যেটা বলব, গত বছরে যে আর্থিক বছরটা শেষ হল, তার পরের হিসাবটা দিচ্ছি। আমাদের বিক্রয় করের আমাদের লক্ষ্যমাত্রা ছিল ৯১ শতাংশ, আদায় হয়েছে ৩ হাজার ৪৯১ কোটি টাকা। আমাদের ব্যয় ঐ রকম নয়। তার ৩ ভাগের ১ ভাগও নয়। অর্থাৎ ৪৯ কোটি টাকার মতন। আমার মনে হয় এই তথ্যটা বোধহয় কোনও ক্ষেত্রে ঠিক নয় শতাংশের হিসাবে। আর একটি তথ্য এখান পরিষ্কারভাবে বলা উচিত, মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিক্রয় করের ক্ষেত্রে আমাদের লক্ষ্যমাত্রা ৯১ শতাংশ পেয়েছি, একাধিক ক্ষেত্রে ৯১ শতাংশ এর বেশিও পেয়েছি। বস্তুত পক্ষে রাজ্য সরকারের যে আদায় স্বল্প সঞ্চয়ে ছিল ৮ হাজার ১৪৯ কোটি টাকা তাকেও ছাপিয়ে গিয়ে, গত বছর ৮ হাজার ৩২৯ কোটি টাকা আমরা আদায় করতে পেরেছি, প্রায় ১৭৭ কোটি টাকা বেশি পেয়েছি। এই বাজেটটা যখন পেশ করব তখন বলব। কিন্তু একসঙ্গে না বলে পারছি না, কেন্দ্রীয় সরকারের যে আয় তার থেকে আদায় এবং তার থেকে যা ডেভলিউশন দেবার কথা ছিল ৩ হাজার ৭৭১ কোটি টাকা, সেখানে ওরা কিন্তু দিতে পেরেছেন মাত্র ২ হাজার ৬৯২ কোটি টাকা। এই যে ঘাটতির কথা বলা হচ্ছে, ১ হাজার কোটি টাকার বেশি, যে কর আদায়ের ক্ষেত্রে সুযোগটা কেন্দ্রীয় সরকারের আছে, বি জে পি দলের আছে, তৃণমূল দলের যদি কেউ এখানে থাকেন তাহলে শুনে নেবেন যা স্বাধীনতার পরে কখনও হয়নি, কেন্দ্রীয় সরকারের বাজেটে যেটা দেওয়ার কথা ছিল, ১ হাজার কোটি টাকা বেশি, আমরা সেটা কম পেয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরও কতকগুলি ঘটনা বিধায়ক সৌগত রায় মহাশয় এনেছেন, তার একটি হচ্ছে রাজস্ব ঘাটতি। কালকে কম সময়ের জন্য পুরো উত্তর দেওয়া যায়নি। আজকে আমি সেটা দিচ্ছি। লক্ষ্য করবেন, এই আর্থিক বছরে এই রাজস্ব ঘাটতি সম্পর্কে আশঙ্কা প্রকাশ করেছেন ৭ হাজার ৫০৯ কোটি টাকা রাজস্ব ঘাটতির

কথা বলেছেন। এটা কিন্তু শুধু পশ্চিমবঙ্গের সমস্যা নয় গোটা ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের সমস্যা এখানে তাই আলাদা করে বলবেন না। আমরা পশ্চিমবাংলার ক্ষেত্রে তথ্যটা আলাদা করে বলি, ৭ হাজার ৫০৯ কোটি টাকার মধ্যে ২ হাজার কোটি টাকা হচ্ছে বকেয়া, যে বেতন বৃদ্ধির অর্থ যা পি এফ-এ রাখা হবে।

[4-30 — 4-40 p.m.]

বকেয়া বেতন বৃদ্ধির অর্থ, যেটা প্রভিডেন্ট ফান্ডে রাখা হবে, এটা নিয়ম মেনে দেখাতে হবে। এটা কোনও আউট গো হয় না। বস্তুত ক্ষেত্রে এটা এক জায়গায় রিসিপ্ট হচ্ছে, এক জায়গায় যাচ্ছে, সেইজন্য এটা এক্সপেন্ডিচারে দেখাতে হয়, কোনও আউটগো হয় না। সৌগত বাবু রাজস্ব ঘাটতির কথা বলেছেন, এটা যেহেতু আমি কেন্দ্রীয় অর্থমন্ত্রীকেও বুঝিয়ে এসেছি, তাই আপনাকেও বোঝাচ্ছি। এই ৫,৫০১ কোটি টাকার মধ্যে মূল ঘাটতিটা কি কারণে? একটা হচ্ছে অতিরিক্ত দু হাজার কোটি টাকা যেটা আমাদের নগদে দিতে হয়েছে। আমাদের গোটা বাজেট হচ্ছে ২৩ হাজার কোটি টাকা, তার মধ্যে কর্মী, মাননীয় শিক্ষকদের বেতন দিতে আগে লাগত ছয় হাজার কোটি টাকা, এখন বেতন বৃদ্ধি হওয়ার জন্য দু হাজার কোটি টাকা বেশি হয়, অর্থাৎ আট হাজার কোটি টাকা হচ্ছে। আমাদের গোটা বাজেটের তিনভাগের একভাগ মাইনে বাবদ যায়, তামমধ্যে অর্ধেক হচ্ছে সরকারি কর্মী এবং বাকিটা শিক্ষক মহাশয়দের জন্য। এই ৫,৫০১ কোটি টাকা এটাই হচ্ছে মূল জায়গা। আপনি ঠিকই বলেছেন সেটা হচ্ছে সুদের। সুদের অংশটি রেভিনিউ বাজেটে ঢোকে। সুদটা তিন হাজার কোটি টাকা। সেই সুদের মুলটা কি? আমরা বাইরে থেকে ঋণ খুব কম নিই। এই ২,৫০০ কোটি টাকা হচ্ছে স্বল্প সঞ্চয়ের জন্য ঋণ। বার বার আমরা বলছি স্বল্প সঞ্চয়ের সুদ এবং মূলধন আমরা একবার ফেরত দিয়ে সারপ্লাসটা পাচ্ছি, সেটাকে কেন ঋণ হিসাবে দেখাচ্ছেন? এতদিন পর কেন্দ্রীয় সরকারের টনক নড়েছে, এই প্রথম কেন্দ্রীয় অর্থমন্ত্রী আমার গোটা পেপারটা নিয়েছেন, অর্থমন্ত্রীর সঙ্গে মুখ্যমন্ত্রীর যে আলোচনা হয়েছে তাতেও এটা লিপিবদ্ধ হয়েছে। সমস্ত রাজ্যই আমাদের সমর্থন দিয়েছেন। যদি এটা হয় সারপ্লাসটা জেনারেটেড না হলে আপনারা এটা কেটে নেবেন। আমরা চার হাজার কোটি টাকার বেশি সারপ্লাস জেনারেটেড করেছি। সেই সারপ্লাসের সুদ আসল মেটানোর পরে সেই সারপ্লাসের একটা অংশ আমাদের দেবেন, আরেকটা আপনারা রাখবেন। এতে আপনাদের লাভ, আমাদের লাভ। এই ২,৫০১ কোটি টাকা তখন শূন্য হয়ে যাবে। তাই এই বছরেই আমরা এটা করতে চাইছি। প্রত্যেক রাজ্য মিলে আমরা এই ব্যাপারে বলছি, এটা অত্যন্ত নির্দয়ভাবে অতিরিক্ত রাজস্ব আদায়ের চেষ্টা করছেন, অতিরিক্ত ঋণের বোঝা চাপিয়ে দিচ্ছেন। ঋণের বোঝা সত্যিই আছে! এটা বাদ দিন, বাদ দেওয়ার পরে লক্ষ্য করুন যেটা ১৯৯১ সালে

লিপিবদ্ধ হয়ে আছে কেন্দ্রীয় যোজনা কমিশনের সঙ্গে আমাদের আলোচনায়। কোল রয়্যালটি যদি রিভাইসড রেটে দেওয়া হয় তাহলে আমাদের প্রতি বছর প্রাপ্য ২০০ কোটি টাকা এটা প্রায় ১৪ বছর হয়ে গেছে। এই বছরে প্রাপ্য আমাদের প্রায় ১,৫০০ কোটি টাকা। যদি অঙ্কটা বোঝেন, তাহলে পাটিগণিতটা বুঝতে হবে খোলা মনে, ২,৫০০ কোটি টাকা বাদ দিয়ে দিন। তাহলে আমাদের ৭,৫০৯ কোটি টাকা প্রথমে এবং ৫,৫০১ কোটি টাকা মধ্যে বাদ যাবে ২,৫০১ এবং ১,৫০০ বাদ গিয়ে আমাদের হিসাবে ১,২০০ কোটি টাকার মতো আমাদের সত্যিকারের রাজস্ব ঘাটতি আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজস্ব ঘাটতিটা আমরা বার বার বলেছি যদি আপনারা সৎভাবে করেন, অসৎভাবে যদি রাজ্যের হাত মোচড়ান তাহলে এই ঘাটতিটা আমরা মানিনা। আর এ জি-র যে প্রাথমিক রিপোর্ট এ জি-র অফিসারদের বোঝানো হয়েছে, যে কাগজ থেকে আপনি পড়লেন, আসলে এটা পড়ার সুযোগ এখানে নেই—তারাও এটা জানতেন না। এই রাজস্ব ঘাটতিটা ধাপে ধাপে কমিয়ে ২০০৪ সালের মধ্যে আমরা উদ্বৃত্ত করতে বদ্ধপরিকর।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবার আমি বলছি, যে আর্থিক বছর চলে গেল, সেই আর্থিক বছরে ভারতবর্ষের ২৫টি রাজ্য অসুবিধাই ছিল। আমাদের মাত্র একদিন বিচ্ছিন্নভাবে ঘাটতি হয়েছিল। চার হাজার কোটি টাকার পরিকল্পনা বাজেট আমরা রক্ষা করতে পেরেছিলাম, খুব বেশি রাজ্য কিন্তু এটা পারেনি আর ক্যাপিটাল এক্সপেন্ডিচারের যে তথ্য আপনি দিয়েছেন সেটা মনে হয় ভুল দিয়েছেন। আপনি দেখবেন আমাদের মূল বাজেট ২৩ হাজার ৩৪ কোটি টাকার, তার মধ্যে ক্যাপিটাল এক্সপেন্ডিচার ৪,০৫৮ কোটি টাকা, অর্থাৎ ১৮ শতাংশ। আপনাকে পাটিগণিতটা ঠিক করতে হবে।

সর্বশেষে আপনি অতিরিক্ত রাজস্বের কথা বার বার বলেছেন। আমিও তো সেই অতিরিক্ত রাজস্ব চাইছি। আরেকটা ব্যাপার আপনি বলেছেন সব দপ্তরে অর্থ ঠিকমতো দেওয়া হয় কিনা। আমারতো এখন মনে পড়ছে টেকনিক্যাল ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট, পূর্ত, সেচ ইত্যাদি ডিপার্টমেন্টে এত অসুবিধার মধ্যেও গত বছরে ৯৭.৫ শতাংশ বাজেটের অর্থ তারা পেয়েছে, এটা এ জি অ্যাকচুয়ালসে আছে। আমি এই কথা বলে শেষ করছি এরপর অতিরিক্ত রাজস্ব আদায়ে নিরন্তর সুযোগ আছে। এই যে ট্যাক্স এস ডি রেসিও বললেন, সর্বশেষটা হয়ত আপনার জানা নেই ৭ পারসেন্ট অতিক্রম করে চলে গেছে. উর্ধ্বসীমায় চলে গেছে। অতিরিক্ত কর আদায়ের জন্য সাধারণ ব্যবসায়ীদের একটু সুবিধা করে দেওয়ার জন্য যে বিলগুলো আনা হয়েছে, আপনি তা সমর্থন করেছেন, এইজন্য আপনাদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**The West Bengal Sales Tax (Amendment) Bill, 1999**

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal

Sales Tax (Amendment) Bill, 1999, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 10

The question that clauses 1 to 10 do stand part of the Bill, was then put and agreed to.

### Preamble

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Sales Tax (Amendment) Bill, 1999, as settled in the Assembly, be passed.

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি কথা মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে নিবেদন করতে চাই। সেলস ট্যাক্স দ্রুত কালেকশন করার জন্য এই পদ্ধতির সরলীকরণ করছেন, তারপর এই বিলটা এনেছেন, অর্ডিন্যান্স করেছেন একটা সময়-এর জটিলতা ছিল বলে, সব ঠিক আছে। এখন আমার বক্তব্য এই সেলস ট্যাক্স কালেকশনের ক্ষেত্রে পঞ্চায়েতকে তার পেরিফেরির মধ্যে থেকেই কাজে লাগানো যায়, তাহলে সেসব জায়গায় যেসব ব্যবসায়ী ফাঁকতালে বেরিয়ে যাবার চেষ্টা করছে তারা পারবে না ফাঁকি দিতে। পঞ্চায়েতকে এর সঙ্গে ট্যাগ করতে পারেননি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী পঞ্চায়েত এবং অন্যান্য পুরসভার ক্ষেত্রে তারা কি অতিরিক্ত কর আদায় করতে পারে বলা আছে। এরপর যেটা বলা নেই, আমরা ইতিমধ্যে রাজ্যের কতগুলো গুরুত্বপূর্ণ কর—যেমন প্রমোদ কর আছে, বিভিন্ন সেস কালেকশন আছে, মোটর ভেহিকেলস ট্যাক্স আছে, সেখানে কিন্তু জেলা, পঞ্চায়েতকে যুক্ত করার সিদ্ধান্ত ইতিমধ্যেই আমরা নিয়েছি। বস্তুত জেলার যে লক্ষ্যমাত্রা এই করগুলোর ক্ষেত্রে ধার্য থাকে, সেই লক্ষ্যমাত্রা যদি জেলাগুলো অর্জন করতে পারে তাহলে বর্ধিত একটা অংশ জেলাগুলোকে ফেরত দিতে আমরা বদ্ধপরিকর। ডিলারের রেজিস্ট্রেশন হচ্ছে কিনা দেখার জন্য পঞ্চায়েতের উপদেশ নেওয়ার জন্য রাজি আছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal

Sales Tax (Amendment) Bill, 1999, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**The West Bengal Sales Tax (Settlement of Dispute) (Amendment) Bill, 1999**

**Mr. Speaker :** Now we are taking up to second Bill, i.e., the West Bengal Sales Tax (Settlement of Dispute) (Amendment) Bill, 1999 debate on which has also been concluded.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Sales Tax (Settlement of Dispute) (Amendment) Bill, 1999 be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 8**

The question that Clauses 1 to 8 do stand part of the Bill, was then put and agreed to.

[4-40 — 4-50 p.m.]

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Sales Tax (Settlement of Dispute) (Amendment) Bill, 1999, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Kalyani University (Amendment) Bill, 1999**

**Shri Satyasadhan Chakraborty :** Sir, I beg to introduce the Kalyani University (Amendment) Bill, 1999.

(Secretary then read the Title of the Bill)

**Shri Satyasadhan Chakraborty :** Sir, I beg to move that the Kalyani University (Amendment) Bill, 1999 be taken into consideration.

**শ্রী সঞ্জীব দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়কে সাধুবাদ জানাই যে, শতাব্দির একেবারে শেষ অধিবেশনে কল্যাণী ইউনিভার্সিটি বিলকে আমাদের হাউসে কনসিডারের জন্য পেশ করেছেন। আমি বিলটা সমর্থন জানাচ্ছি। এই সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। এই বিলের প্রিন্সিপল ক্লজ থ্রি, ইন সাব সেকশন টুতে বলছেন "the faculty councils for post-graduate and undergraduate studies", the words "the faculty councils for post-graduate studies, the councils for undergraduate studies" কিন্তু স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজনস এ বলা হয়েছে, তখন ওই শব্দটা নেই। এখানে একটা ভুল সংকেত পৌছাতে পারে। এখানে বলা হচ্ছে It has been felt that the University of Kalyani should have two more faculty councils for post-graduate studies one in Law and the other in Music and Fine Arts. আমার মনে হয় এখানে Faculty councils for post graduate studies and under graduate studies. এই শব্দটা থাকলে আমাদের কাছে বিলটার উদ্দেশ্য আরও পরিষ্কার হত। এতে হয়ত যদি কেউ রিজন পড়ে তাহলে কাছে ভুল সংকেত চলে যেতে পারে যে, আন্ডার গ্র্যাজুয়েট/স্টাডিস হচ্ছে না, পোস্ট গ্র্যাজুয়েট/স্টাডিস হচ্ছে। আমি আপনার কাছে এই কথাই বলতে চাইছি যে, এই রকম সংকেত যেন না যায়। আমি একটা কথাই বলতে চাই যে, এই বিলের বিরুদ্ধে আমার কিছু বলার নেই। কিন্তু একটা জিনিস হচ্ছে যে এই ডিপার্টমেন্টের দূরদৃষ্টিতার অভাব আছে। আমরা কিছুদিন আগে এই হাউসে কলকাতা ইউনিভার্সিটির নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার কলেজগুলিকে কল্যাণী ইউনিভার্সিটির আন্ডারে নিয়ে গেছি এবং খুব সহজেই তার সঙ্গে এটাকে আনা যেত। তাহলে আজকে ল এবং ফাইন মিউজিক, ফাইন আর্টসের জন্য নতুন করে বিল এনে, এই অবস্থাটাকে আমরা খানিকটা দেরি করতে দিতাম না। আমি মনে করি সেই সময়ে ব্যাপারটা আনা উচিত ছিল। তাহলে আজকে এই অবস্থাটা ঘটত না। আজকে আমাদের বিরোধী দলের নেতা আমাদের শ্রদ্ধেয় অতীশদা তার এলাকায় একটা আইন কলেজ করতে চান। আপনি, আপনার ডিপার্টমেন্ট কি বলছেন, না যেহেতু মুর্শিদাবাদ জেলাটা কল্যাণী ইউনিভার্সিটির আন্ডারে চলে গেছে, তাহলে ইউনিভার্সিটি ফ্যাকালটি না হলে আমি ইনসপেকশন পর্যন্ত করতে পারছি না। এই জায়গায় একটা স্থিতাবস্থা, একটা পেন্ডিমোনিয়াম সৃষ্টি হচ্ছে। যদি এটা করা যেত আগে তাহলে এই ব্যাপারটা হত না। দ্বিতীয়ত মাননীয় মন্ত্রীকে আমি অনুরোধ করব যে কল্যাণী ইউনিভার্সিটির আন্ডারে এই কলেজগুলো গেল, কলেজগুলো কলকাতা ইউনিভার্সিটির আন্ডারে ছিল। আপনার নিয়ে যেতে একটুও অসুবিধা হয়নি,

যদিও ছাত্র এবং শিক্ষকদের অনেক অসুবিধা হচ্ছে। ইনফ্রাস্ট্রাকচারের অভাব, পড়াশুনার ক্ষতি হচ্ছে কিন্তু আপনার কোনও অসুবিধা হয়নি। ডিপার্টমেন্টের কোনও অসুবিধা হয়নি। তাহলে যারা ল কলেজ প্রতিষ্ঠা করার জন্য আপনাদের কাছে অ্যাপ্লিকেশন করেছে সেটাকে আপাতত কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে ইন্সপেকশন করার অনুমোদন দিয়ে, এই বিল যখন আসবে এবং বিলটা যখন পূর্ণাঙ্গ রূপ পাবে তখন যদি আবার ট্রান্সফার করা যেত তাহলে এই কান্দি কলেজ এবং আইন কলেজ প্রতিষ্ঠা করতে আমাদের দেরি করতে হত না। এই বিল এখন এনেছেন শেষ পর্যন্ত পূর্ণাঙ্গ রূপ নিতে কতদিন নেবে কেউ জানে না। তাহলে যারা নদীয়া মুর্শিদাবাদের আইন কলেজের জন্য দরখাস্ত করেছে তাদের ইন্সপেকশন পর্যন্ত বনধ হয়ে যাবে। এই ব্যাপারটা আপনাকে ভেবে দেখতে বলছি। আমি আবারও বলছি একটা ইউনিভার্সিটি যখন হয়েছে নিশ্চয়ই তাদের নতুন করে ফ্যাকালটি বাড়বে এবং আরেকটা জিনিস মনে হয় ভাবা দরকার যে আমাদের সায়েন্সের যুগে আমরা আরও অনেক ফ্যাকালটি করতে পারতাম। মাননীয় মন্ত্রী বলতে পারেন কিনা আপনি শুধু একই সঙ্গে ল এবং মিউজিক, ফাইন আর্টসের জন্য আনছেন। এর সঙ্গে আরও নতুন নতুন ডিপার্টমেন্ট ভবিষ্যতের মানুষের জন্য চাহিদার জন্য, যুগের চাহিদার জন্য আনতে হবে। সেটা মনে হয় আনলে আরও ভাল হবে আপনাদের খুচরো খুচরো করে আনতে হবে। সেই ব্যাপারটা এই দপ্তরকে ভাবতে হবে। আমি আবার বলছি যে সমস্ত কলেজ দরখাস্ত করেছে, এই বিল যতক্ষণ না কল্যাণী ইউনিভার্সিটি ঠিকমতো তাদের ক্ষমতা পাচ্ছে, ততদিন পর্যন্ত কলকাতা বিশ্ববিদ্যালয়কে দিয়ে ইন্সপেকশন করে তাদের মর্যাদার স্বীকৃতি দেওয়া যায় কিনা, এই ব্যাপারটা ভেবে দেখতে আমি অনুরোধ করব। আমি আরেকটা ব্যাপার বলব যেহেতু ফ্যাকালটি আমাদের হচ্ছে, আপনি সঠিকভাবে বলেছেন যেখানে আমাদের ফাইভ সাব সেকশন (i) of Section 17 of the principle Act. তাতে আপনি একজনকে ঢুকিয়ে দিয়েছেন, আমাদের অরিজিনাল বিলে ৩ জন। এখানে আপনি ৬ জন করেছেন। সেটা করতে গিয়ে আপনি বলেছেন one shall be from the departments under the faculty council for post-gradute studies in law আরেকটা ফাইন আর্টসে বলেছেন, ঠিকই বলেছেন। পরে আবার যখন আরেকটা থ্রি করেছেন, ১২ করেছেন তাহলে আপনাকে প্রত্যেকটা ডিপার্টমেন্টে আপনাকে একজন করে ডীন করতে হবে। আদারওয়াইজ এই নম্বরটা মিলবে না এবং যেহেতু ফ্যাকালটি থাকলে ডীন করতে হবে, তাহলে ডীন যখন প্রত্যেকটা ডিপার্টমেন্টে করতে হবে, তখন তাহলে তাদের একটা ফিনান্সিয়াল ইমপ্লিকেশন থেকে যাচ্ছে। আপনাকে নতুন করে প্রত্যেকটা ডিপার্টমেন্ট করতে হবে। প্রফেসর নিয়োগ করতে হবে, ল এর জন্য করতে হবে, মিউজিকের জন্য করতে হবে, ফাইন আর্টের জন্য করতে হবে কিন্তু আপনার বিলে এই কথাটা বলা হয়েছে there is no finanical

implecation involved in the bill. আমি মাননীয় মন্ত্রীকে লেট মী নো অর লেটা আস নো যে হোয়াট ইজ হোয়াট। অ্যাকচুয়ালি কেন আসবে না। অবশ্যই আসবে যেহেতু ফ্যাকালটি বাড়বে প্রফেসর আনতে হবে, ডীন করতে হবে। আপনার বিলে কিন্তু এই কথা বলা নেই। এই ব্যাপারটা আপনি ভেবে দেখুন। মাননীয় মন্ত্রীর কাছে আমি আরেকটা কথা বলতে চাই যে, মাননীয় জয়ন্তবাবু যা বলছিলেন আজকে, কলেজগুলোর কি অবস্থা? আজকে কলেজে প্রফেসর নেই, পার্ট টাইম দিয়ে চলছে। আমি একটা কলেজে কাজ করি আপনি ভাবতে পারবেন না। এক বছর আগে ফিজিক্সের দুজন মানুষ ছিলেন। এক বছর আগে রিটায়ার করেছেন। নেই পলিটিক্যাল সায়েন্সের, অনার্স আছেন একজন। কেমিস্ট্রিতে একজন। ইকনমিক্‌সে একজন, ম্যাথমেটিকসে একজন প্রফেসর। সারা পশ্চিমবাংলার কলেজগুলোর এই অবস্থা। এগুলি আপনাকে ভেবে দেখতে বলব। শেষ পর্যন্ত না এই কলেজগুলি পার্ট-টাইম না হয়ে যায়। আপনাকে সমর্থন করে এই শতাব্দির শেষ অনুরোধ আপনাকে করছি আপনি যে ইজম-এ বিশ্বাস করেন, এই শিক্ষা ব্যবস্থাকে রাজনীতিকরণ করার চেষ্টা করেছেন, আপনাকে আমি শেষ অনুরোধ করব আপনি যাদের অ্যাপয়েন্টমেন্ট দেবেন এই ফ্যাকালটিতে তাদের অ্যাপয়েন্টমেন্টটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে না করে প্রকৃত যারা শিক্ষা প্রতিষ্ঠান চালাতে পারবে তাদেরকে নিয়োগ করবেন।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী হরিপদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইউনিভার্সিটি বিল ৯৯ এটা সমর্থন করছি। এই বিলের ৩ পাতায় ৬ এবং ৭ সাবসেকশন এফ এতে মিউজিক এবং ফাইন আর্ট নতুন ফ্যাকালটি প্রস্তাব আছে। এই প্রস্তাব রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অশেষ ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন এই রাজ্যে শিল্প কলা এবং শিক্ষা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। সরকারি আর্ট কলেজ বলতে রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়, ইন্ডিয়ান আর্ট কলেজ এতে পড়ানোর ব্যবস্থা আছে। তাতে মাত্র ২০০ জন ছাত্র-ছাত্রী পড়তে পারে। স্বাভাবিক ভাবেই এই রকম একটা সময় এই বিল আসায় আমাদের রাজ্যের মানুষরা বিশেষভাবে উপকৃত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা বিষয়ে উল্লেখ করতে চাই সেটাও বোধ হয় আইনের সমস্যা থাকতে পারে, সেটাকে কাটিয়ে কিভাবে ওঠা যাবে—আমাদের অ্যাকাডেমি অফ ফাইন আর্ট নামে একটা প্রতিষ্ঠান আছে। এই প্রতিষ্ঠানের প্রতিষ্ঠাতা ছিলেন লেডি রাণু মুখার্জি। তিনি জওহরলাল নেহেরুর সহায়তায় এই প্রতিষ্ঠানটি গড়ে তুলেছিলেন। এই সময় এর সাথে সহযোগিতা করেছিলেন রথীন মৈত্র, অতুল বসুর মতো মানুষ এবং আরও শিল্পপ্রেমী মানুষ। কিন্তু আজকে এই প্রতিষ্ঠানটি ধ্বংসের মুখে। কতিপয় ব্যবসায়ী

এই প্রতিষ্ঠানকে তাদের ব্যবসায়ের আখরায় পরিণত করেছে, তাদের অন্যদের হচ্ছে রুশি মোদি। এখানে পশ্চিমবঙ্গের সমস্ত জেলা থেকে ছাত্র-ছাত্রীরা এসে ভিড় করে, ৩ বছরের একটা কোর্স আছে। কিন্তু এখানে ট্রাস্টি বোর্ডের যারা মেম্বার সেই ব্যবসায়ীরা এই প্রতিষ্ঠানটিকে ধ্বংস করে দিতে চাইছে। এখন ছাত্র-ছাত্রীদের মাহিনা চার গুণ বেড়ে গেছে। এখানে ছাত্র আন্দোলন, যুব আন্দোলন সংগঠিত হচ্ছে এস এফ আই ছাত্র ব্লক, যুবলীগের নেতৃত্বে। আন্দোলনের চাপে পড়ে খানিকটা নতি স্বীকার করেছেন। আমি শুনেছি মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী এই প্রতিষ্ঠানটিকে আর্থিক সাহায্য দিয়েছেন এবং যে আর্থিক সাহায্য করেছেন তার হিসাব নিকাশ পর্যন্ত এই ট্রাস্টি বোর্ড সরকারকে দেয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন করব ফাইন আর্টস, এই যে অ্যাকাডেমি অফ ফাইন আর্টস কল্যাণী ইউনিভার্সিটির নতুন ফ্যাকালটি হবে এই ফ্যাকালটিকে সরকার অধিগ্রহণ করে এই প্রতিষ্ঠানকে যাতে বাঁচানো যায় তার ব্যবস্থা করুন। কারণ এটা একটা ঐতিহাসিক প্রতিষ্ঠান। এখানে রবীন্দ্রনাথ থেকে আরম্ভ করে অবনীন্দ্রনাথ, যামিনী রায়, অতুল বসু, গোপাল ঘোষ, রথীন মৈত্রদের হাতের কাজ মুঘল চিত্রকলার, বহু কোটি টাকার সম্পদ আছে। এটাকে রক্ষা করার জন্য এবং কল্যাণী ইউনিভার্সিটির মধ্যে যাতে আনা যায় সেজন্য মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি, যদিও জেলাগত সমস্যা আছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষা মন্ত্রী যে, দি কল্যাণী ইউনিভার্সিটি (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯৯ এখানে পেশ করেছেন নীতিগতভাবে এই বিলের বিরোধিতা করছি না। রাজ্যে শিক্ষার প্রসারের জন্য এবং বিভিন্ন বিষয়ে শিক্ষার সুযোগ বৃদ্ধি জন্য যদি বিভিন্ন জায়গায় পড়াশোনার ব্যবস্থা করা যায় এবং আরও বেশি করে যে সাবজেক্টগুলো পড়বার জন্য আমাদের রাজ্য থেকে বহু কৃতি ছাত্র বাইরের রাজ্যে চলে যাচ্ছে। যদি এগুলো বন্ধ করা যায় এবং তার জন্য যারাই বিল আনুন নিঃসন্দেহে সেই বিলকে আমরা সমর্থন করব। আপনি মূলত দুটো বিষয়ে কল্যাণী বিশ্ববিদ্যালয়ে পড়াবার জন্য এখানে বিলটা এনেছেন। একটা হচ্ছে, ল এবং অপরটা মিউজিক অ্যান্ড ফাইন আর্টস। গত বিধানসভাতে আমাদের এখানে ল ইনস্টিটিউটের প্রস্তাব গ্রহীত হয়েছে। আমি সেই বিষয়ে আপনার কাছে একটু আলোকপাত চাই। সেই ল ইনস্টিটিউটের কাজ কতদূর কিভাবে এগোচ্ছে? বহু সদস্য সেদিন উদ্বেগ প্রকাশ করেছিলেন যাতে ল ইনস্টিটিউট হয়। ভারতবর্ষের অন্য রাজ্য, বিশেষ করে বাঙ্গালোরে হয়েছে এবং এখান থেকে বহু ছাত্র সেখানে পড়বার জন্য চলে যাচ্ছে। এই যে দুটো ফ্যাকালটি তৈরি করতে যাচ্ছেন তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু যেখান থেকে মাননীয় সঞ্জীববাবু শেষ করলেন আমি সেখান থেকে শুরু করে বলতে চাই, আমাদের রাজ্যে শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রে যেভাবে রাজনীতির অনুপ্রবেশ ঘটিয়ে দিয়েছেন পরিকল্পিত

ভাবে কয়েকদিন আগেও সংবাদপত্রে পড়ছিলাম এখন থেকে উপাচার্য নিয়োগের বিষয়টা নাকি আলিমুদ্দিন স্ট্রিট থেকে ঠিক করে দেওয়া হবে। আমি অনুরোধ করব, এটা কি রাজনৈতিক কারণ নয়? সম্প্রতি একজন উপাচার্য নির্বাচনে অংশগ্রহণ করেছিলেন নৈতিক কারণে। দক্ষিণ কলকাতায় তিনি দাঁড়িয়েছিলেন। রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য শুভঙ্কর চক্রবর্তী। এ বিষয়ে আমি আপনার মূল্যবোধের কাছে প্রশ্ন রাখি, তার পদত্যাগ করে দাঁড়ানো উচিত ছিল না কি? উনি একটা রাজনৈতিক দলের প্রার্থী হিসাবে ভোটে দাঁড়ালেন এবং পরাজিত হয়ে পুনরায় পূর্বের জায়গায় ফিরে গেলেন। তাহলে তার উপর তো ছাত্রদের অন্য রকম ধারণা জন্মাতেও পারে। উনি শিক্ষিত মানুষ, একটা রাজনৈতিক মতামত থাকতেই পারে। কিন্তু ঐ পদে থেকে একটা রাজনৈতিক দলের প্রার্থী হয়ে পরাজিত হয়ে পুনরায় ওখানে ফিরে গেলেন। আমরা আরও শুনতে পাচ্ছি, তিনি ৬৫ বছর চাকরি করবেন এবং আমার কাছে খবর আছে তাকে নাকি আবার কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য করা হবে। আমরা চেষ্টা করব তার বাধা দিতে। এমনও খবর আছে একটা সময় এই শুভঙ্করবাবু চাকুরিতে ৬০-৬৫ এক্সটেনশনের বিরোধিতা করেছিলেন। কিন্তু তিনি নিজেই এখন এক্সটেনশন পিরিয়ডে আছেন। এই যে পলিটিকালাইজেশন অফ দি টোটাল এডুকেশন সিস্টেম এবং তার সর্বস্তরে একটা বিশেষ রাজনৈতিক দলের মানুষকে বসানোর ফলে পশ্চিমবাংলর শিক্ষা ব্যবস্থার ক্ষতি হচ্ছে কি না? যেমন ধরুন কতকগুলো যোগ্য মানুষকে ডিঙিয়ে সুরভি দেবীকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সহ-উপাচার্য করা হল। তার যোগ্যতার মাপকাঠি কি? তার যোগাতার মাপকাঠি হল তিনি আমাদের মুখ্যমন্ত্রীর জীবনী লিখেছেন এবং কিছু মিথ্যা সত্য মিলিয়ে তিনি তার জীবনী লিখে দিয়েছেন। তার মতো অ্যাকাডেমিক কোয়ালিফিকেশন আরও আছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে এরকম আরও অনেক মানুষ ছিলেন, কিন্তু তাদের করলেন না, সুরভি দেবীকে সহ-উপাচার্য করে দিলেন। আপনার কাছে আমার বক্তব্য এই যে, এই জায়গায় আপনারা খেয়াল করুন, ভেবে দেখুন যে, পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থার মধ্যে আজকে স্কুলের মধ্যে ইউনিয়ন করতে আপনারা পাঠিয়ে দিচ্ছেন। এই যে টোটাল একটা রাজনীতির বাতাবরণ তৈরি হয়ে যাচ্ছে—কলেজ, স্কুল, বিশ্ববিদ্যালয়ে, সর্বত্র। এর বাইরে বের করে এনে দরকার যোগ্য মানুষ আসুক, ব্যক্তিগত জীবনে কারও প্রতি তার কমিটমেন্ট থাকতে পারে, কোনও মতাদর্শের প্রতি তার অনুভূতি থাকতে পারে। কিন্তু এই বিশ্ববিদ্যালয়গুলোতে যারা থাকছেন তারা সরাসরি রাজনৈতিক অঙ্গনে আসবেন কেন? এটাই হচ্ছে আমার বক্তব্য এবং এই ফ্যাকাল্টি দুটো যখন হবে, যাদের নিয়ে আসবেন তারা যেন সত্যিকারের শিক্ষা প্রেমী মানুষ হন। এই আবেদন রেখে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

[5-00 — 5-10 p.m.]

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে কল্যাণী ইউনিভার্সিটি অ্যামেন্ডমেন্ট বিল আনা হয়েছে এটাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে ২-১টি কথা বলতে চাই। এই কল্যাণী ইউনিভার্সিটি অ্যাক্ট ১৯৮১ তে ছিল, ১৯৯৮ তে তার একটা অ্যামেন্ডমেন্ট হয়েছিল। এবারে যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে তার মধ্যে বিশেষ করে কয়েকটা জিনিস আছে তা হচ্ছে বিশেষ ক্লারিফিকেশন দেওয়া হয়েছে, যে দুটো ফ্যাকাল্টি এক সঙ্গে ছিল, কাউন্সিল পোস্ট গ্র্যাজুয়েট আন্ডার গ্র্যাজুয়েট স্টাডি সেটাকে প্রতি পাতায় বিশেষভাবে পরিষ্কার করে বলা হয়েছে যে, ফ্যাকাল্টি কাউন্সিল অফ পোস্ট গ্র্যাজুয়েট স্টাডি অ্যান্ড কাউন্সিল অফ আন্ডার গ্র্যাজুয়েট স্টাডি ইট ইজ ভেরি ক্লিয়ার নাউ। যে এটা একটা দিক তারপর দুটো যে কাউন্সিলের দুটে সেকশন আনা হয়েছে, যেমন ল অ্যান্ড মিউজিক অ্যান্ড ফাইন আর্টস এই দুটো উল্লেখ যোগ্য এবং এটাক আমরা খুব অ্যাপ্রিশিয়েট করছি। তারপর এই বিলটাতে নো ফিনান্সিয়াল ইমপ্লিকেশন—এটার সম্পর্কে ভাববার কোনও কারণ নেই যে এটা কেন হবে না। তারপর এই যে ফ্যাকাল্টিতে আগে সেকশন ২২-তে যে ৫টা ছিল এখন যে ৭টা হয়েছে সেই জায়গায় কমার্সকে যোগ করা হল না কেন, তাহলে আমার মনে হয় ৬টার জায়গায় ৭টা করে দেওয়া উচিত ছিল। প্রফেসর এবং প্রিন্সিপল নিয়োগের আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এটা যেন তাড়াতাড়ি হয় এবং সময়মতো হয় সি এস সি-র মাধ্যমে। সি এস সি তে অনেক লোক পাওয়া যাচ্ছে না, তারজন্য অনেক জায়গা খালি পড়ে রয়েছে। ধন্যবাদ।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কল্যাণী ইউনিভার্সিটি অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯৯ হাউসে আলোচনার জন্য উপস্থিত করা হয়েছে, গ্রহণ করার জন্য উপস্থিত করা হয়েছে। সেখানে তার কোনও সাবস্ট্যান্সিয়াল কোনও পরিবর্তন কিছু নেই। আমরা এর আগে যে অ্যামেন্ড করেছিলাম সেইটা কার্যে রূপ দিতে গিয়ে একটা সমস্যা দেখা দিল যে, অনেকগুলো কার্যকর করতে গেলে বিশ্ববিদ্যালয়ের স্ট্যাটুট তার পরিবর্তন করতে হয় এবং সেই বিশ্ববিদ্যালয়ের স্ট্যাটুট পরিবর্তন করা সময় সাপেক্ষ এবং তাতে কতকগুলো আরও ছোট-খাট যেগুলোকে আমরা বলি টেকনিক্যাল ম্যাটারের প্রশ্ন, সেটা দেখা দিল। তারই জন্য, সেই অসুবিধাগুলোকে দূর করার জন্য মূলত এই বিলটা আনা হয়েছে এবং তার সঙ্গে যুক্ত হয়েছে দুটো নতুন ফ্যাকাল্টি ল অ্যান্ড মিউজিক অ্যান্ড ফাইন আর্টস। তার সঙ্গে আর একটা জিনিস যুক্ত হয়েছে—মুর্শিদাবাদ এবং নদীয়ার কলেজগুলি যখন কল্যাণী বিশ্ববিদ্যালয়ের অন্তর্ভুক্ত হয়নি তখন ইউনিভার্সিটির পোস্ট গ্র্যাজুয়েট এবং আন্ডার গ্র্যাজুয়েট কাউন্সিল আলাদা ছিল না, এক সঙ্গে ছিল।

এবারে আমরা দুটোকে আলাদা করে দিয়েছি। এখন প্রশ্ন হল যারা ওখানে নির্বাচিত হয়েছিলেন, তাঁরা কোথায় থাকবেন? তারা তো দুটোর জন্য আলাদাভাবে নির্বাচিত হননি, এক সঙ্গে নির্বাচন হয়েছিল কোর্ট বা কাউন্সিলের। সেই অসুবিধা দূর করার জন্য এখানে বলা হচ্ছে—যারা যে বডিতে নির্বাচিত হয়েছিলেন তারা যতদিন তাদের সেখানে থাকার কথা ততদিন সেখানেই থাকবেন। ইউনিভার্সিটি বডিস নিয়মিতভাবে কাজ করতে পারবে। এটা হচ্ছে মূল বিষয়। এ প্রসঙ্গে মাননীয় সদস্য যে প্রশ্নটা করেছেন, সে বিষয়ে আমি বলি যে, কেউ যদি ল কলেজ করতে চান, তাহলে একটা পরিবর্তন না করা পর্যন্ত তা সম্ভব নয়। ফলে দেরি হয়ে যাবার সম্ভাবনা থেকে যায়। সেজন্য আমি বিরোধী দলের নেতা শ্রী অতীশ সিংহ মহাশয়কে বলেছি, এটা পরিবর্তন না করা পর্যন্ত ল বলুন বা মিউজিক বলুন বা ফাইন আর্টস বলুন, কোনও কিছু আমাদের বাস্তবে করা সম্ভব নয়। কারণ ইউনিভার্সিটি অ্যাফিলিয়েট করতে পারবে না। এখন সেই সুযোগ করে দেওয়া হল। একটু সময় লাগলো, কিন্তু এ ছাড়া কোনও উপায় ছিল না। এটাও ঠিক, একটা ইউনিভার্সিটি ধীরে ধীরে বিকশিত হয়। আগামী দিনে যখন প্রয়োজন দেখা দেবে আরও নতুন নতুন ফ্যাকাল্টি করতে হবে। আপনারা গতবার অধিকার দিয়েছিলেন ইঞ্জিনিয়ারিং এবং ম্যানেজমেন্ট ফ্যাকাল্টির। কল্যাণীতে আগে ছিল না। যখন নতুন নতুন ইঞ্জিনিয়ারিং কলেজ এবং ম্যানেজমেন্ট ইন্সটিটিউশন আসতে শুরু হল, সঙ্গে সঙ্গেই আমরা ফ্যাকাল্টি করে দিয়েছিলাম। এইভাবে শিক্ষা যত বিকশিত হবে তত বেশি ফ্যাকাল্টি করতে হবে। একটা কথা মনে রাখতে হবে সবচেয়ে বেশি ফ্যাকাল্টি কলকাতা বিশ্ববিদ্যালয়ে তারপরে যাদবপুরে এবং তারপরে বর্ধমানে। আমাদের যে দৃষ্টিভঙ্গি, সেটা হল উচ্চ শিক্ষাকে কলকাতা বা কলকাতার আশপাশে সীমাবদ্ধ না রেখে আমাদের জেলাগুলিতে ছড়িয়ে দেওয়া যাতে জেলার ছেলে-মেয়েরা সেই জেলায়ই উচ্চ শিক্ষার বিভিন্ন দিকে সুযোগলাভ করতে পারে। তার জন্য দেখবেন আমরা প্রায় প্রতি জেলায়—এখনও রাজ্যের দুটো, না তিনটে জেলা বাদ দিলে—ইঞ্জিনিয়ারিং কলেজ করে ফেলেছি। অনেকগুলি নতুন ম্যানেজমেন্ট ইন্সটিটিউশনস করে ফেলেছি। এগুলো আমরা করে ফেলেছি এবং শিক্ষাকে সব জায়গায় ছড়িয়ে দিয়েছি। মাননীয় সদস্যরা শুনলে খুব খুশি হবেন যে, এ বছর থেকে কল্যাণী বিশ্ববিদ্যালয়ে ইনফরমেশন টেকনোলজি খোলা হয়েছে। আগে এটা কেউ ভাবতেই পারতেন না। শিলিগুড়িতে একটা নতুন ইঞ্জিনিয়ারিং কলেজ খোলা হয়েছে। এই চলতি বছরে আমরা যে দরখাস্ত পেয়েছি তাতে আরও অনেকগুলি ম্যানেজমেন্ট ইন্সটিটিউশন এবং ইঞ্জিনিয়ারিং কলেজ আমরা খুলতে পারব। আমি এই হাউসে বলেছি যে, আমরা আগামী শিক্ষা বর্ষ থেকে পশ্চিমবাংলায় টেকনোলজি ইউনিভার্সিটি চালু করব। আই আই টি-র প্রাক্তন ডাইরেক্টর ডঃ অশেষপ্রসাদ মিত্র নেতৃত্বে অভিজ্ঞ ডঃ অনাদিনাথ দাঁ, যিনি প্রয়াত হয়েছেন তাকে সদস্য করে আমরা উচ্চ শিক্ষা দপ্তর থেকে যে কমিটি

করেছিলাম, তারা একটা আন্তর্জাতিক মানের প্রযুক্তি বিশ্ববিদ্যালয় করার রেকমেন্ডেশন আমাদের দিয়েছেন। সেটা আমরা গ্রহণ করছি এবং এটাও গ্রহণ করছি যে সব টাকাটা সরকার দেবে না, বিশ্ববিদ্যালয় বিভিন্নভাবে কিছু টাকা তুলবেন যাতে এতটা দায়িত্ব সরকারকে না নিতে হয়। কারণ উচ্চ শিক্ষার বিস্তার যদি ঘটাতে চাই তাহলে সমস্ত দায়িত্ব সরকারের উপর দিয়ে বিস্তার ঘটানো যাবে না আর বিস্তার যদি না ঘটে তাহলে পিছিয়ে থাকবে। এই উদ্দেশ্য নিয়ে করা হয়েছে। আরও অনেকগুলি প্রশ্ন এসেছে উপাচার্য ইত্যাদি সম্পর্কে। বাজেট বক্তৃতায় সেগুলি বলা হয়। আপনারা প্রশ্ন করেন, আমরা উত্তর দিই। মাননীয় সদস্য শ্রী সৌগত রায় মহাশয় প্রায়ই বলেন, যে, ইঞ্জিনিয়ারিং কলেজগুলি করা হয়েছে তাদের পরিকাঠামো কি রকম? আমি মাননীয় সদস্য সৌগতবাবুকে একটি কথা বলি, আপনি যদি সময় করতে পারেন তাহলে আমার সঙ্গে চলুন। যে ইঞ্জিনিয়ারিং কলেজগুলি হয়েছে—চলুন, আপনি আমি ঘুরে আসি। আপনি তো শিক্ষক, অভিজ্ঞ লোক। সবগুলির বাড়ি শুরু হয়ে গেছে। আসানসোলের বাড়ি আপনি গিয়ে দেখবেন সেখানে ছাদ ঢালাই হয়ে গেছে। প্রত্যেকেই তার নিজের নিজের বাড়ি করছেন। আপনি জানেন, একটি ইঞ্জিনিয়ারিং কলেজ করতে সময় লাগে। আমরা যে কল্যাণী ইঞ্জিনিয়ারিং কলেজ করেছি, সেখানে এখনও পর্যন্ত হোস্টেল এবং বাড়ির কনস্ট্রাকশন চলছে, যদিও ২টি হোস্টেল করেছি এবং একটি বাড়ি আমরাই করেছি। এটা হচ্ছে প্রক্রিয়া চলতে থাকবে এইভাবে। আমি মাননীয় সদস্যদের আশ্বস্ত করতে পারি, আমাদের বিভাগ বিশ্ববিদ্যালয় এবং আমাদের এ আই সি টি ই পূর্বাঞ্চলের অফিস আমরা একযোগে এগুলির উপর নজর রাখছি যাতে নাকি আমরা যে মানের শিক্ষা দিতে চাই, সেই মানের শিক্ষা এগুলিতে দেওয়া যেতে পারে এবং এই উদ্দেশ্যে একটা ইউনিভার্সিটি করা হয়েছে। এই টেকনোলজি ইউনিভার্সিটি সমস্ত ইঞ্জিনিয়ারিংগুলিকে অ্যাফিলিয়েট করবে এবং এগুলির দেখাশুনার দায়িত্ব ইত্যাদি এই ইউনিভার্সিটির থাকবে। আজকে এই যে বিল উপস্থিত করেছি—আমার খুব ভাল লাগছে সকলেই সমর্থন করেছেন। আর আপনারা যে সমস্ত উপদেশগুলি দিয়েছেন, যেগুলি করার জন্য বলেছেন, আমি এইটুকু বলতে পারি আমাদের সাধ্যের মধ্যে যেগুলি করা সম্ভব সেগুলি নিশ্চয়ই করব। আপনারা সকলেই সমর্থন করেছেন তার জন্য আন্তরিক ধন্যবাদ জানিয়ে এই বিলটিকে গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**Mr. Deputy Speaker :** The motion of Shri Satyasadhan Chakraborty that the Kalyani University (Amendment) Bill, 1999, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 4

The question that clauses 1 to 4 do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 5

**Mr. Deputy Speaker :** There is an amendment to clause 5 by Shri Rabindra Nath Mondal. The amendment is in order. Shri Mandal may now move his amendment.

**Shri Rabindra Nath Mandal :** Sir, I beg to move that in Clauses 5(2)(c) in line 5 for the word "Teachers" the word "Principlas" be substituted.

**Shri Satyasadhan Chakraborty :** I accept the amendment of Shri Rabindranath Mandal.

The motion of Shri Rabindra Nath Mandal that in Clause 5(2)(c) in line 5 for the word "Teachers" the word "Principals" be substituted, was then put an agreed to

The question that clause 5, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

### Clauses 6 to 18

The question that clauses 6 to 18 do stand part of the Bill, was then put and agreed to.

### Preamble

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Satya Sadhan Chakraborty :** Sir, I beg to move that the Kalyani University (Amendment) Bill, 1999, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Now, before I adjourn the House, I would like to inform all the members that on Sunday, the 5th December at 10-30 a.m. there is a charity cricket match to be played at the Mohan Bagan Club Ground between the Chief Minister XI and the Leader of the Opposition XI in aid of Chief Minister's Relief Fund for Orissa's cyclone affected people. I will request all the MLAs to please come at 10-30 a.m. in the morning at the Mohan Bagan Club Ground. Those who are participants will be there but to encourage the participants and to be part of the noble cause that is being organised over there. I hope that you all will be there. The Chief Minister will come for a short while. Arrangements for lunch have been made.

Before we adjourn I will give details of the business that have been done.

## BRIEF RESUME OF BUSINESS

### Business Transacted during the Eighth session (26-11-99 to 3-12-99)

**Mr. Speaker :** To-day the 3rd December, 1999 is the last day of the 8th Session of the Twelfth Assembly. Before I adjourn the Hosue sine-die I would like to make an announcement regarding Questions, Starred Question to which replies have been received in the Secretariat but not answered in the House would be treated as Unstarred ones and replies thereto would be circulated to the Members.

Now, I shall narrate in brief about the business transacted during the Eighth Session of the Twelfth Assembly.

(Position as on the 3rd December, 1999)

QUESTION :

1. Total number of Notices of Question received 45

| | |
|---|---|
| (a) Short Notices | Nill |
| (b) Starred | 340 |
| (c) Un-Starred | 113 |
| 2. Total number of Notices of half-an-hour discussion received | Nill |
| 3. Total number of Question admitted | 300 |
| (a) Short Notices | Nill |
| (b) Starred | 208 |
| (c) Un-Starred | 92 |
| 4. Total number of Question Disallowed | 5 |
| 5. Total number of Question replied | 46 |
| (a) Short Notices | Nill |
| (b) Starred | 46 |
| (c) Un-Starred | Nil |
| 6. (a) Total number of replies of Question received from the Department but not yet placed in the order paper (Starred & Un-starred) | 40 |
| (b) Number of question pending with the department | 214 |

GOVERNMENT :

| | |
|---|---|
| No. of Bills introduced | 7 |
| No. of Bills Passed | 7 |

ADJOURNMENT MOTION :

| | |
|---|---|
| Notices received | 12 |

[ 3rd December, 1999 ]

| | |
|---|---|
| Allowed | 1 |
| Disallowed | 10 |
| Out of Order | 1 |
| Discussed and lost | 1 |

CALLING ATTENTION NOTICE :

| | |
|---|---|
| Notices received | 27 |
| Notices admitted | 5 |
| Disallowed | 22 |
| Statements made | 2 |
| Statement to be sent direct to the members concerned | 3 |

MOTION UNDER RULE 185 :

| | |
|---|---|
| Notices received | 10 |
| Admitted | 7 |
| Discussed and carried | 3 |
| Discussed and lost | 3 |
| Admitted but not discussed | 1 |

MOTION UNDER RULE 199 :

| | |
|---|---|
| Notice received | 3 |
| Leave not granted | 1 |
| Discussion and lost | 1 |
| Felt through | 1 |

MOTION UNDER RULE 346 :

| | |
|---|---|
| Statement made | 1 |
| LAYING OF RULES : | |
| Notice received | 1 |
| Rules laid | 1 |
| LAYING OF ORDINANCE | |
| Notice received | 3 |
| Ordinances laid | 3 |
| L:AYING OF ANNUAL REPORTS AND ACCOUNTS OF GOVERNMENT COMPANIES AND UNDERTAKINGS ETC. | |
| Reports laid | 10 |
| MENTION CASES : | 120 |
| ZERO HOUR | 57 |
| NUMBER OF SITTING | 6 |
| TOTAL HOUR OF SITTINGS | 26 hours 10 minutes (upto 5 p.m.) |

FELICITATION

**Mr. Speaker :** I would like to thank the Hon'ble Chief Minister, the Deputy Chief Minister and his Cabinet colleagues, the Leader of the Opposition, the Chief Government Whip, the other party whips, the Hon'ble Deputy Speaker and all the members of the House.

It was a very short session but it was a very interesting session. It was very short. We have been working for technically six days but basically five days and a lot of important things have been discussed. It was a very short session but we have Adjournment Motion, we have No confidence Motion. We had important non-official resolution passed,

important Bills pâssed, All Party delegation was approved to go to Delhi. We have introducd 5 new members in this House who have been elected in the By-election and this has been a very interesting session. It is the last sitting of the last session of this millennium. We are looking forward to the new millennium. I hope that many new and progressive ideas will come and the world, our country, out state and my city will be much better placed.

I am grateful for the Leader of the Oppositions cooperation. At times, the House was noisy. It could have been less noisy, less disturbed but there has been cooperation all round both at the Business Advisory Committee level and at the floor level and I am looking forward further for closer cooperation in the coming millennium where the aspiration of the people will be even more than what they have been in past. The information technology is coming at a very faster rate affecting us also. It is affecting our working system also. We already started the computerisation process in the library section and very shortly we will be having a web site. I only hope that in the new millennium we will be showing a new path to the rest of the country. West Bengal has always been a leading State in parliamentary matter and we have given many significance to our country in the parliamentary system. It has shown the way. We will do the same and it requires a lot of collaboration and cooperation from all of us.

[5-20 — 5-30 p.m.]

## RULING FROM CHAIR PRIVILEGE

**Mr. Speaker :** One more matter that I would like to bring your notice that the Committee submitted its report on the Enquiry Committee enquiring into the conduct of Shri Shyama Das Banerjee. You will recall that Mr. Rabin Mandal has given a notice of privilege which has been kept pending till submission of the report of the Committee. The Committee report has been laid on the table today. It cannot be taken

up in this Session. So, this matter will be taken up with your consensus in the next Session. I think, I have the agreement of all. It will be taken up in the next session. It is agreed to. With these words, members and gentlemen, I thank you all once more and call upon Mr. Satya Sadhan Chakraborty to respond.

## FELICITATION

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় স্পিকার, স্যার, আজকে আমাদের এই যে অধিবেশন যেটা শেষ হয়েছে, এটা অল্প দিনের হলেও খুবই গুরুত্বপূর্ণ। অনেকগুলি বিষয় এখানে আলোচনা হয়েছে, সদস্যরা অংশগ্রহণ করেছেন এবং যে ইতিবাচক বিতর্ক হয়েছে, গণতন্ত্রে এটা স্বাভাবিক। অনেকগুলি গুরুত্বপূর্ণ বিষয় এখানে আলোচনা হয়েছে। অল্প সময় হলেও এখানে নো কনফিডেন্স মোশন নিয়ে আলোচনা হয়েছে এবং আমাদের রাজ্যের অবস্থা সম্পর্কে বিরোধী পক্ষের যে ধারণা সেটা তারা ব্যক্ত করেছেন, সরকার পক্ষ থেকে আমরা আমাদের বক্তব্য পেশ করেছি। মুলতুবি প্রস্তাব উত্থাপন করা হয়েছে, অনেক গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করা হয়েছে এবং সব মিলিয়ে এবারের এই স্বল্প অধিবেশন প্রাণবন্ত হয়ে উঠেছিল। এটা ঘটনা যে এই শতাব্দির এটাই শেষ অধিবেশন। এর পরেরটা আগামী শতাব্দিতে হবে এবং জানি না আগামী শতাব্দিতে আমাদের জন্য কি নিয়ে অপেক্ষা করছে। কিন্তু এই শতাব্দিতে অনেক গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছে আমাদের ইতিহাসে এবং বিশেষ করে আমাদের এশিয়া, আফ্রিকা, ল্যাটিন আমেরিকার দেশগুলির মানুষ যারা চিরকাল লাঞ্ছিত, পদদলিত হয়েছে, তারা স্বাধীন হয়েছে। মাথা তুলে দাঁড়িয়ে। এই শতাব্দিকে পুঁজিবাদী দুনিয়া জয় করতে চেয়েছিল, কিন্তু গণতান্ত্রিক এবং শুভবুদ্ধিসম্পন্ন মানুষের সম্মিলিত প্রচেষ্টায় তারা পরাজিত হয়েছেন। এই শতাব্দিতে বিজ্ঞান এবং প্রযুক্তির অভাবনীয় উন্নতি হয়েছে। আমার ভাল লাগছে, এই অ্যাসেম্বলিতে এসব বিষয় নিয়ে আমরা আলোচনা করেছি এবং তা আগামী শতাব্দির ক্ষেত্রে হবে গুরুত্বপূর্ণ। আপনি এইমাত্র বলছিলেন ইনফর্মেশন টেকনোলজির কথা, বায়ো-টেকনোলজির কথা। এ নিয়ে এখানে আলোচনাও হয়েছে। আপনাকে আন্তরিকভাবে ধন্যবাদ জানাই আপনি যেভাবে হাউসকে দক্ষতার সঙ্গে পরিচালনা করেছেন তার জন্য। ইতিমধ্যে এ ব্যাপারে আপনি সুপ্রতিষ্ঠিত আন্তর্জাতিক দুনিয়ার একজন দক্ষ স্পিকার হিসাবে। আমরা আপনার কাছে কৃতজ্ঞ এবং বিশেষ করে পশ্চিমবঙ্গের এই আইনসভার যে ঐতিহ্য তাকে আপনি শুধু রক্ষা করছেন না, তাকে পরিপূর্ণ করছেন, এগিয়ে নিয়ে যাচ্ছেন। আজকে শতাব্দির এই শেষ অধিবেশন আমি আপনাকে আমাদের দলের পক্ষ থেকে, সরকারের পক্ষ থেকে আন্তরিক ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই বিরোধী দলের সদস্যদের। তার কারণ, আমি

বিশ্বাস করি রাষ্ট্রবিজ্ঞানের ছাত্র হিসাবে, একটা কক্ষে বিরোধী পক্ষের ভূমিকা খুবই গুরুত্বপূর্ণ এবং আমাদের বিরোধীপক্ষ সেই ভূমিকা পালন করেছেন, তারজন্য তাদের আমি ধন্যবাদ জানাই। আপনার জীবন আগামী দিনে সুখের হোক এই প্রার্থনা জানাই।

**শ্রী অতীশচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই স্বল্পকালীন অধিবেশন প্রায় শেষ লগ্নে এসে পৌঁছেছে। এই স্বল্পকালীন অধিবেশন ছয়দিন বসেছে, কিন্তু প্রকৃতপক্ষে পাঁচদিন আলোচনার সুযোগ হয়েছ। এই পাঁচদিনের মধ্যে অনেক গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনার সুযোগ আপনি করে দিয়েছেন। মুলতুবি প্রস্তাব এবং মন্ত্রিসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাবের উপর আলোচনা হয়েছে, অনেকগুলো বেসরকারি প্রস্তাব আন্ডার রুল ১৮৫ আলোচনা হয়েছে। আপনার সুযোগ্য পরিচালনায় এই স্বল্পকালীন অধিবেশন এসব বিষয়ে অংশ গ্রহণের সুযোগ আমরা গ্রহণ করতে পেরেছি তারজন্য আপনাকে ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়কে। যখন আপনি আপনার ঘরে অবসর নেন সে সময় মাননীয় ডেপুটি স্পিকার মহাশয় খুবই যোগ্যতার সঙ্গে এই বিধানসভা পরিচালনা করেন। তারজন্য আমি তাকে ধন্যবাদ দিচ্ছি। ধন্যবাদ দিচ্ছি মাননীয় পরিষদীয় মন্ত্রী প্রবোধ সিংহ মহাশয়কে কারণ অনেক ব্যাপারে তার সঙ্গে আলোচনা এবং সহযোগিতা করতে হয়। সরকারপক্ষের চিফ হুইপ রবীন মন্ডল মহাশয়ের সহযোগিতা সুযোগে আমরা অনেক আলোচনায় অংশ গ্রহণ করতে পেরেছি। তারজন্য আমি তাকে ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাই সরকারি দলের সকল সদস্যকে এখানে সহযোগিতা করবার জন্য। এই সুযোগে বিধানসভার সকল স্টাফকে ধন্যবাদ জানাই, কারণ তাদের সহযোগিতা ছাড়া কখনও বিধানসভা কার্যকর হতে পারে না। এইসঙ্গে ধন্যবাদ জানাই সংবাদপত্র এবং ইলেকট্রনিক মিডিয়ার বন্ধুদের, কারণ তারা এখানে উপস্থিত থেকে এখানকার ব্যাপারগুলো জনসাধারণের কাছে প্রকাশ করেছেন। এটা হল এই শতাব্দির শেষ অধিবেশন। আমি চাই আগামী দু'হাজার সালে আবার আমরা মিলিত হব। তখন আমরা নিশ্চয়ই সকলকে আনন্দিত দেখব। এই কথা বলে আমি আমার আবার সকলকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অভিনন্দন। আপনার ভূমিকা বিরোধীদের কাছ থেকে সম্মান এবং মর্যাদা আদায় করে এবং সেটা সম্পূর্ণ যোগ্যতার বলে আদায় করেছেন। সকল সদস্যের আপনি সম্মান অর্জন করেছেন। আপনার এই হাউস পরিচালনার ব্যাপারে কিছু না বলাই ভাল, আপনি দৃষ্টান্ত স্থাপন করেছেন। আন্তর্জাতিক ক্ষেত্রে আপনি যে সম্মান পেয়েছেন তাতে আমাদের রাজ্যের সম্মান অনেক বেড়ে গেছে, আমরা গৌরবান্বিত হয়েছি। সেইজন্য সকলের পক্ষ থেকে

আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের এই সভায় বিভিন্ন সদস্যকে বিভিন্ন দলকে যেভাবে দক্ষতার সঙ্গে ট্যাকেল করেন, প্রতিটি ক্ষেত্রে সেটা দেখে আমি আশ্চর্য হই। আপনি যোগ্যতার সঙ্গে সেই দায়িত্ব পালন করেন। আপনাকে আনুষ্ঠানিকভাবে ধন্যবাদ জানিয়ে আপনাকে ছোট করতে চাই না। আপনি আপনার যোগ্যতা দিয়ে উত্তরোত্তর আরও বেশি করে দায়িত্ব নিয়ে আমাদের সম্মানিত করবেন গৌরবান্বিত করবেন এই প্রত্যাশা আমাদের আছে। আমি অভিনন্দন জনাচ্ছি মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়কে। যত তার অভিজ্ঞতা বাড়ছে, সঙ্গে সঙ্গে এই সভা পরিচালনার ক্ষেত্রে তত তিনি সকলের আস্থা অর্জন করছেন। বিরোধী দলের মাননীয় সদস্যদের আমি অভিনন্দন জানাচ্ছি। আপনারা বলেছেন এটা শর্ট সেসন, আপনারা বলেছেন ঠিকই। এই সেসনে এবারে বিরোধীরা যথেষ্ট সহযোগিতা করেছেন। এবারে এই শর্ট সেসনে, ইন্টারেস্টিং সেসনে সকলের বক্তব্য শুনে এই সভা প্রচন্ড রোমাঞ্চিত হয়েছে এবং খুব গুরুত্বপূর্ণ আলোচনা হয়েছে। ১৯৬৯ সাল থেকে যত কার্যবিবরণী আছে এই সভার সেটা আমি দেখবার চেষ্টা করেছি, পুরানো জিনিস, সেইগুলি সযত্নে আছে। গত কাল অনাস্থা প্রস্তাবের উপর মাননীয় মুখ্যমন্ত্রী যে বক্তব্য রেখেছেন, এই বিধানসভায় তার যে গুরুত্বপূর্ণ বক্তব্য যেগুলি সযত্নে রক্ষিত আছে সেই বক্তব্যকে আরও সুষমামন্ডিত করেছে। বিরোধী পক্ষ থেকে ভাল বক্তব্য এবারে হাজির হয়েছে। আমি সৌগতবাবুকে একজন ভাল পার্লামেন্টারিয়ান বলতে পারি, তিনি অত্যন্ত যোগ্যতার সাথে তার দায়িত্ব পালন করেছেন। বিরোধী দলের নেতা অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় যোগ্যতার সাথে দায়িত্ব পালন করেছেন এবং কয়েক দিনের এই শর্ট সেসনকে আরও আকর্ষণীয় করবার চেষ্টা করেছেন। সেইজন্য আমি তাকে এবং বিরোধী দলের সকল সদস্যকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। কংগ্রেস দলের চিফ হুইপ, মান্নান সাহেব, অত্যন্ত ভদ্রলোক, তিনি যেভাবে সহযোগিতা করেছেন তা তুলনাহীন। সরকার পক্ষের বিভিন্ন দলের নেতা আছেন তাদের এবং সকল সদস্যকে আমি ধন্যবাদ জানাচ্ছি। বিভিন্ন দলের সদস্যদের সহযোগিতা এবারের এই সেসনের বাড়তি পাওনা। এই অধিবেশন স্বল্পকালের হলেও ঘটনা বহুল। আমাদের এই ২৩ বছরের সেসনে এবারে আমরা এমন একটি দলের প্রতিনিধি পেয়েছি তার জন্য এই সেসন খুব ইন্টারেস্টিং হয়ে উঠেছে। এই হাউস পরিচালনা করার জন্য এই বিধানসভার কর্মী এবং সেক্রেটারির কাছ থেকে প্রচুর সহযোগিতা পেয়েছি, তার জন্য আমি সকলকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। সংবাদপত্র, ইলেকট্রনিক মিডিয়া, সকলকে আমি অভিনন্দন জানাচ্ছি। আপনি বাইরে যাচ্ছেন, তার জন্য আপনাকে আগাম অভিনন্দন জানিয়ে রাখছি। আপনি জেনেভা যাচ্ছেন, আপনি সুস্বাস্থ্য নিয়ে ফিরে আসুন এটাই আমাদের প্রত্যাশা। আমরা যারা এখানে সদস্য আছি কোনও সদস্যকে যেন আমাদের হারাতে না হয় এই গভীর প্রত্যাশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি যদিও বেশ কিছুদিন সদস্য, এই ধন্যবাদ জ্ঞাপক অনুষ্ঠানে আমি প্রথম বলার সুযোগ পেলাম। আমি প্রথমে আপনাকে, মাননীয় ডেপুটি স্পিকারকে, সরকারের এবং বিরোধী দলের সমস্ত সদস্যদের ধন্যবাদ জানাচ্ছি। এই হাউসে আমি হয়তো অনেকের থেকে কম দিন আছি, কিন্তু যে কদিন আছি, আমি লক্ষ্য করেছি, আপনি অসাধারণ বুদ্ধি দিয়ে, কৌশলে কি সুন্দরভাবে এই হাউস চালান, যেটি একটি শিক্ষার বিষয়। শুধু তাই নয়, এই বিধানসভা পরিচালনা করতে গিয়ে আপনার নানা ধরনের উক্তি আমাদের মনোটনি কাটিয়ে দেয় এবং আমাদের হাউস করায় প্রেরণা আনে। এটা ঠিকই হাউস চলতে গিয়ে যদি একঘেঁয়েমি থাকে, কোনও বৈচিত্র্য যদি না থাকে, তাহলে ভাল লাগবে না। সবদিক বিচারে আপনি অসাধারণভাবে এই হাউস চালান আপনার যোগ্যতার মধ্যে দিয়ে। এই হাউসে এবং ভারতবর্ষের মধ্যে আপনি যে সম্মান অর্জন করেছেন, এটা আমাদের গর্বের, সম্মানের বিষয়। আপনি মাঝে মাঝে ডেপুটি স্পিকারকে সভা চালাতে দেন। তিনিও যোগ্যতার সাথে হাউস চালান। এই সহস্রাব্দ এবং এই শতাব্দির শেষ অধিবেশন এটা। এই শতাব্দি নানা ইতিহাসের অনেক সাক্ষী হয়ে থাকবে। ভারতবর্ষের রাজনীতিতে অনেক উত্থানপতন হল। মন্দির, মসজিদ, গুরুদুয়ারা যাই বলুন না কেন, এই হাউস অথবা পার্লামেন্ট সবকিছুর সাক্ষী হয়ে থাকে। মাননীয় রবীনবাবু বলছিলেন, এই সভায় নতুন দলের একজন এসেছেন। এই হাউসে অনেক প্রয়োজনীয় আলোচনা হয়েছে নো কনফিডেন্স নিয়ে আলোচনা হয়েছে, মুলতুবি প্রস্তাব নিয়ে আলোচনা হয়েছে। সংক্ষিপ্ত হলেও এই হাউস খুব লিভিং ছিল। আমি আপনাকে শ্রদ্ধা জানাচ্ছি। ডেপুটি স্পিকারকে আমি শ্রদ্ধাজ্ঞাপন করছি। যারা মন্ত্রী সভার সদস্য আছেন, সরকার পক্ষের সদস্য আছেন, বিরোধী দলের অতীশচন্দ্র সিংহ আছেন, তাদের সকলকে আমি অভিনন্দন জানাচ্ছি। বিধানসভার যারা স্টাফ আছেন—অনেক সময়ে আমরা অনেক প্রতিকূলতার মধ্যে ওয়েলে নেমে যাই, অনেক সময়ে তাদের ওপরে বাধা এসেছে, তারা সবকিছু হাসিমুখে মেনে নিয়েছেন। আমি প্রত্যেককে অভিনন্দন জানাচ্ছি। আমি সব সরকারি অফিসার সহ সাংবাদিক বন্ধু যারা এই ঘেরা ঘরে যেটা ঘটে যায় তা দেশের মানুষের কাছে পৌছে দেন, তাদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই শতাব্দির শেষ অধিবেশনে আপনাকে অভিনন্দন জানাতে পেরে আমরা গর্বিত। কারণ আপনি এমন একজন ব্যক্তি, শুধু জাতীয় স্তরে না, আন্তর্জাতিক স্তরে আপনি আপনার যোগ্যতা প্রমাণ করে উচ্চ আসনে আসীন আছেন। সেইজন্য এই শতাব্দির শেষ অধিবেশনে আমি আপনাকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানাচ্ছি আমাদের ডেপুটি স্পিকারকে, যিনি আপনার অনুপস্থিতিতে এই হাউস পরিচালনা করেন। তাকে আমাদের পার্টির পক্ষ থেকে অভিনন্দন জানাচ্ছি।

অভিনন্দন জানাচ্ছি আমাদের পরিষদীয় মন্ত্রী শ্রী প্রবোধচন্দ্র সিংহ মহাশয়কে। আমাদের গভর্নমেন্ট চিফ হুইপ রবীন মন্ডলকে অভিনন্দন জানাচ্ছি। বিরোধীদল নেতা এবং চিফ হুইপকে অভিনন্দন জানাচ্ছি। সকল সদস্য, রিপোর্টার এবং সরকারি সদস্য এবং সচিবালয়ের যে সমস্ত কর্মচারী আছেন তাদের অভিনন্দন জানাচ্ছি। বেতার এবং টি.ভির প্রতিনিধিরা উপস্থিত থেকে দিনের পর দিন সংবাদ পরিবেশন করেছেন তারজন্য তাদেরকে অভিনন্দন জানাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** অনুপস্থিত।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সভার সময় সংক্ষিপ্ত হলেও অত্যন্ত প্রাণবন্ত এবং সজিবতার অভাব ছিল না। বিধানসভার ভেতরে এবং বাইরে আপনার সান্নিধ্য এসে যে কথা আমার সব সময়ে মনে হয় যে, আপনার ব্যক্তিত্ব এবং পান্ডিত্যের ক্ষেত্রে আপনি যদি রাজনৈতিক গন্ডি ছাড়িয়ে আরও বড় জায়গায় পৌঁছতে পারেন তাহলে আমরা আরও গর্বে স্ফীত হয়ে উঠতে পারি। আপনার উপস্থিতি, আপনার পান্ডিত্য, আপনার রসবোধ এবং রুচিবোধ এ যেন তলোয়ার দিয়ে দাড়ি চাঁচার মতো হয়ে যাচ্ছে। আপনার উপস্থিতিতে বিধানসভা প্রাণবন্ত হয়ে ওঠে এবং বিধানসভার সংঘর্ষময় মুহূর্তে আপনি সামলে দেন এবং এরমধ্যে একটা ঐক্য প্রতিষ্ঠা করেন এবং বিরাট ব্যক্তিত্বের পরিচয় দেন, সেই কারণে আপনাকে অভিনন্দন জানাই এবং আপনার দীর্ঘায়ু কামনা করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সৌভাগ্য যে, এমন একজন মানুষের সান্নিধ্য দিনের পর দিন পেয়ে যাচ্ছি সর্বক্ষেত্রে এবং জাতীয় ক্ষেত্রে সুপ্রতিষ্ঠিত এবং যার নেতৃত্বে গোটা রাজ্য চলছে, তিনি হচ্ছেন আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। তিনি দিনের পর দিন এই সভাতে উপস্থিত থেকে তার বাগ-বিতন্ডা এবং তীক্ষ্ণতা সব কিছু চোখে আমরা চাক্ষুস করেছি, প্রত্যক্ষ করেছি। এক অসাধারণ মানুষ আমার জীবনে স্মরণীয় হয়ে থাকবে। আমার পরবর্তী জীবনেও স্মরণীয় হয়ে, চিহ্নিত হয়ে থাকবে। এইবারও তিনি সংক্ষিপ্ত সময়ের মধ্যে উপস্থিত হয়েছেন এবং আমরা দেখেছি এক অনকরণীয় বাচন ভঙ্গিতে সংসদীয় বিচার ভঙ্গিতে এক উন্নত স্তরে পৌঁছেছেন। তারজন্য তাকে আমি শ্রদ্ধা জ্ঞাপন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় অত্যন্ত কাজের লোক, তিনি যখন চেয়ারে বসেন তখন রসবোধের রসে তিনি আপ্লুত করে তোলেন। অমরা মৌচাকের মতো ভীড় জমাই যখন তখন তিনি যেসব সরস মন্তব্য উপহার দেন যা আমাদের স্মরণীয় হয়ে থাকে। তিনি অত্যন্ত যোগ্যতার সঙ্গে সভা পরিবেশন করে থাকেন। আমাদের শ্রদ্ধেয় কৃপাসিন্ধু সাহা এবং বিরোধী বিধায়ক এবং সুভাষ গোস্বামী অত্যন্ত যোগ্যতার সঙ্গে সভা পরিচালনা কোনও কোনও সময়ে করে থাকেন। রবীন মন্ডল, আমাদের চিফ হুইপ, তিনি সকলের এত প্রিয় হয়ে উঠেছেন যে তিনি যেন অজাতশত্রু বলে প্রমাণ

করেছেন। তার ভূমিকা বিরোধী দল বা আমাদের কাছে যোগ্যতার পরিচয় দেয় এবং তার উন্নতি আরও কামনা করি। উত্তরোত্তর তার উন্নতি হোক। পরবর্তী সময়ে চিফ হুইপ থেকে আরও বড় জায়গায় পৌঁছতে পারেন তাই কামনা করি। এই বিধানসভাতে বহু ব্যক্তিত্বের মানুষ যথা হরিপদ ভারতী, কাশিকান্ত বাবুকে দেখেছি এবং সেখানে বিরোধী দলের ভূমিকাও দেখেছি এবং লক্ষ্য করেছি। মাঝখানে একটা টালমাটাল অবস্থা একটু হয়েছিল একথা স্বীকার করতে বাধ্য এবং সেখানে বিরোধী দলের নেতা অতীশ সিন্‌হা, আব্দুল মান্নান, সুব্রত মুখার্জি এবং শোভনদেব চট্টোপাধ্যায় যে ভূমিকা পালন করে চলেছেন তার জন্য অভিনন্দন জানাই। বিতর্কে অংশগ্রহণের ক্ষেত্রে তাদের যে স্বার্থক ভূমিকা তা স্বীকার করতে হয় এবং সেক্ষেত্রে কে কত উচ্চে পৌঁছতে পারে তারজন্য ভূমিকা রাখছেন। বিরোধীরা সদর্থক ভূমিকা গ্রহণ করতে পারলে সংসদীয় কার্যধারাতে কত উচ্চে পৌঁছানো যায় তার দৃষ্টান্ত তারা রেখেছেন। সরকারি পক্ষের যারা সদস্য তারাও সরকারের বক্তব্যকে সুন্দরভাবে পরিবেশন করেছেন তাতে আমরাও অনুপ্রাণিত হয়েছি। এবারের বিরোধী দলের মধ্যে একটা নূতন বাতাবরণ তৈরি হয়েছে। তারা এখানে যেভাবে হৈ চৈ করেন সেটা আবার পরবর্তী সময়ে ভুলেও যান; হাসিখুশি ভাব দেখা যায়। তারা যেমন এই কক্ষ্য থেকে ওয়াকআউট করে চলে যান, তেমনি পরমুহূর্তেই আবার ফিরে আসেন — একটা সুন্দর পরিবেশ এবারে আমরা দেখেছি। অনেকদিনের অভিজ্ঞতা আমার হল, ২০ বছরের উপর, ওরা বেশিদিন হাউসে না থাকলেই মন খারাপ করে। জায়গাটা ফাঁকা থাকলে খারাপ লাগে, বিধানসভা আর বিধানসভা থাকেনা। এ এমন একটা শূন্যতা, সেই শূন্যতা ওরা রাখতে দেয়না, যান আবার চলেও আসেন। সেইদিক থেকে আমি ওদের অভিনন্দন জানাচ্ছি। বিধানসভার কর্মচারিরা তাদের যে সহযোগিতা শুধু সেটা ভেতরে নয় বাইরেও পাই। শ্রদ্ধেয় প্রবোধচন্দ্র সিন্‌হা মহাশয় তার ভূমিকা তিনি নীরবে পালন করে যান, তার সহায়তাও আমরা সব সময় পাই। এখানে যারা সংবাদ মাধ্যমের প্রতিনিধিরা আছেন তারা বিধানসভার প্রতিবেদনকে যেভাবে উপস্থাপন করে জনসাধারণের কাছে পৌঁছে দিয়েছেন তার জন্য অভিনন্দন জানাচ্ছি। আজকে সভার সঙ্গে সংশ্লিষ্ট সকলকে অভিনন্দন জানাচ্ছি। আপনাকে আবার পুনর্বার অভিনন্দন জানাচ্ছি, প্রত্যাশা করি আপনাকে আরও বড় জায়গায় দেখব। পশ্চিমবাংলার রাজনীতি থেকে আপনি সর্বভারতীয় ও আন্তর্জাতিক স্বীকৃত হয়েছেন সেইজন্য আপনাকে আরও বড় কোনও ভূমিকার প্রত্যাশা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাচ্ছি এই স্বল্পকালিন অধিবেশনে আপনি যে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষের সদস্যদের নিয়ে সুষ্ঠুভাবে সভাকে পরিচালনা করেছেন তারজন্য ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে স্পিকার, ডেপুটি স্পিকার, চেয়ারপার্সনদের মন্ত্রিসভার সদস্যগণ এবং সরকার পক্ষ ও বিরোধীপক্ষের

চিফ হুইপ এবং সাংবাদিক বন্ধুদের ধন্যবাদ জানাই। আপনাকে পুনরায় ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ বিধানসভার অধিবেশনের শেষ দিন। সকলে বলেছেন এই শতাব্দীর শেষ অধিবেশনের শেষ দিন আজ। এটা ঠিকই অন্যান্য অনেক অধিবেশনের মতো এই অধিবেশনে আমরা অনেকে এই স্বল্পকালিন সময়ের মধ্যে রাজ্যের স্বার্থের সম্পর্কে নানান গুরুতর বিষয়ে এখানে আলোচনা হয়েছে। মত বিনিময় হয়েছে, কিছু উত্তাপ তৈরি হয়েছে। আবার আমরা সকলে এক সাথে একটা জায়গায় উপনীত হতে পেরেছি। এই সভা পরিচালনা করতে গিয়ে বারে বারে আমরা এই কথা উচ্চারণ করেছি। বিরোধীপক্ষ সরকার পক্ষ সকলে করেছেন, আপনার দক্ষতা এবং যোগ্যতায় সেই সংসদীয় গণতন্ত্রের মর্যাদাকে অক্ষুন্ন রাখতে, আপনি যে ভূমিকা সভার ভিতরে পালন করে থাকেন এটা কিন্তু সবটা নয়, সভার বাইরে এই বিষয়ে চর্চা, অনুশীলন করে নানাভাবে পরামর্শ ও উৎকর্ষ কিভাবে সাধন করা যায় এই ব্যবস্থার ভেতর থেকে জনগণের কল্যাণে সবচেয়ে বেশি কি ভূমিকা পালন করা যায়, সেই সম্পর্কে আপনি আমাদেরকে যেভাবে পরামর্শ দিয়ে থাকেন এটা একটা উল্লেখযোগ্য দৃষ্টান্ত। আমি এটা অনুভব করেছি যে এটা শুধু আপনার পদের দায়িত্বের জন্য এই কাজটা করছেন তা নয়, যে কোনও কারণেই হোক এটা আমার মনে হয়েছে যে এই অবস্থাটাকে উন্নত করা, ক্রটিমুক্ত করা, অনুশীলন করা, নানাভাবে সেমিনারের মধ্যে দিয়ে বিধায়ক বা সকলের জ্ঞানের ভান্ডার সম্প্রসারিত করার চেষ্টা আপনি করেছেন। এটা আমি অনুভব করেছি, এটা পদের দায়িত্ব পালন করার তাগিদে যতটুকু করা ততটুকু নয়, অন্তরের অনুভব থেকে আপনি এটা করেন। আপনার দক্ষতা, যোগ্যতা প্রশ্নাতীত, আন্তর্জাতিক স্তরে আপনি একজন অত্যন্ত পরিচিত ব্যক্তিত্ব। আপনার গৌরবে আমরা গৌরবান্বিত। বিভিন্ন বিষয়ে আপনি যে অমূল্য পরামর্শ দিয়ে থাকেন, তারজন্য আপনাকে আন্তরিক ধন্যবাদ এবং কৃতজ্ঞতা জানাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় দক্ষতার সাথে এই হাউস পরিচালনা করেছেন, সেইজন্য তাকে আমি ধন্যবাদ জানাই। মাননীয় বিরোধী দলের নেতা, বিরোধীপক্ষের মাননীয় সদস্যবৃন্দ সকলের কাছ থেকে এই হাউস পরিচালনার ক্ষেত্রে আমরা সহযোগিতা পেয়েছি। সরকার পক্ষের চিফ হুইপ যেভাবে সহযোগিতা করেছেন এবং মাননীয় সদস্যবৃন্দ যেভাবে সহযোগিতা করেছেন এবং এই অধিবেশনকে সম্পন্ন করতে সাহায্য করেছেন তারজন্য আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি। বিধানসভার সচিব এবং অন্যান্য কর্মচারিবৃন্দ, গণমাধ্যমের বন্ধুরা যারা অক্লান্ত পরিশ্রম করে আমাদের কাজগুলো, অর্থাৎ হাউসের মধ্যে কি ঘটছে সেই ঘটনা সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়ার জন্য যে ভূমিকা পালন করেছেন তার জন্য তাদের সকলকে আন্তরিক ধন্যবাদ জানাই। আপনাকে পুনরায় আবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 5-56 p.m.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রবোধবাবু এখানে বক্তৃতা রাখার সময়ে বললেন উত্তাপ সৃষ্টি হয়েছে। গায়ে যদি উত্তাপ না থাকে তাহলে প্রাণ থাকেনা। বিধানসভার ভিতরে যে উত্তাপ থাকার কথা সেটা এতবেশি হবে না, সেটার একটা সীমা আছে এবং এই ব্যাপারে বিরোধীপক্ষ এবং সরকার পক্ষের সদস্যরা যথেষ্ট কৃতিত্ব দেখিয়েছেন। এই স্বল্পকালিন হাউসের মধ্যে বিরোধী দল এই হাউসে অপূর্ব ভূমিকা পালন করেছেন। এই অধিবেশন খুব কম দিনই চলল, কিন্তু আমাদের মাননীয় অধ্যক্ষ মহাশয়ের হাউস পরিচালনার ক্ষেত্রে যে কলাকৌশল তাতে সংসদীয় রসের সৃষ্টি হয়েছে এবং সেটা খুব উপভোগ্য হয়েছে। আপনার অনুপস্থিতিতে এই হাউস পরিচালনার সময়ে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ যেভাবে আমাকে সংসদীয় কাজে সহযোগিতা করেছেন তার জন্য আমি ধন্যবাদ জানাই। আমি তাদের সকলকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমি ধন্যবাদ জানাচ্ছি সমস্ত দলের সদস্যদের, তারা সবসময় সাহায্য করেছেন। তাদের সাহায্য সহযোগিতা ছাড়া হাউস চালানো অসম্ভব। আমাদের সচিবালয়ের কর্মিবৃন্দ এই কাজে অবিরাম সাহায্য করেছেন, সেইজন্য তাদের ধন্যবাদ জানাই। সংবাদ মাধ্যমকে ধন্যবাদ জানাই। তারা আমাদেরই মতো শুরু থেকে শেষ পর্যন্ত গণমাধ্যমের চতুর্থ মাধ্যম হিসাবে তাদের দায়িত্ব পালন করেছেন। সেইজন্য সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Thank you once again, I would only like to inform the Hon'ble Members that I will be going to Geneva on the 7th of this Month to attend on Executive Committee meeting of world Federation of United Nations Associations and return on the 21st. Once again thank you all, and hope you will all keep well and fine. Wishing you all very prosperous new year. I wish to see you all in good health in the year 2000. The House is adjourned sine die.

(At this stage, the House was adjourned sine die at 5.56 p.m.)

---

The House was subsequently prorogued with effect from 6th December, 1999 under notification No.1329/(291) LA/MT dated 17th December, 1999.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

**Vol: 115 (One hundred and Fifteenth Session, 1999)**

(The 26th, 29th, 30th November & 1st, 2nd & 3rd December, 1999)

V

**Motion Under Rule-185**



**Motion Under Rule-185**

